নিয়ে, উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে বিশেষ করে কর্মসংস্থানেরও মধ্যে বৃদ্ধি করতে হবে গ্রামে এবং শহরে। একই সঙ্গে, সমগ্র দেশের পরিস্থিতি বিচার করে, যেখানে সম্ভব সেখানেই রাজ্যস্তরে স্বনির্ভরতার পদক্ষেপ নিতে হবে। কর্মসংস্থান ও স্বনির্ভরতার বৃদ্ধি আগামী দিনে রাজ্যস্তরে পরিকল্পনার মূল দিকটি নির্দেশ করবে।

২৩। এই উদ্দেশ্য সামনে রেখে কৃষিতে ভূমি-সংস্কারের সঙ্গে সঙ্গে আরও গুরুত্ব পড়বে সেচের সম্প্রসারণের ওপর। শুধুমাত্র বৃহৎ সেচপ্রকল্পগুলির (তিস্তা প্রকল্প, সুবর্ণরেখা প্রকল্প বা কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ ইত্যাদি) কাজ, প্রয়োজনে কেন্দ্রীয় সহায়তা আদায় করে, সত্বর শেষ করা নয়। একই সঙ্গে বিশেষ গুরুত্ব দিতে হবে মাটির ওপরের এবং মাটির নীচের জল ব্যবহার করে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির ওপর। নলকূপ (গভীর, মাঝারি এবং অগভীর) প্রকল্পগুলির সম্প্রসারণের উদ্দেশ্যে এ রাজ্যের মাটির নীচের জলের অবস্থানের বিস্তারিত তথ্য সংগ্রহ করে ইতিমধ্যেই জেলাস্তরে জেলা পরিকল্পনা কমিটির কাছে পাঠানো হয়েছে। আগামী পাঁচ বছর ধরে একটি বিশেষ উদ্যোগ নেওয়া হবে, যাতে সেচক্ষমতার আওতার মোট চাষের জমির ভাগ বর্তমানের প্রায় ৪০ শতাংশ থেকে বৃদ্ধি পেয়ে ৬০ শতাংশে পৌঁছায়।

২৪। একই সঙ্গে, ভৌগোলিক পরিস্থিতি মনে রেখে, রাজ্যের বিভিন্ন অঞ্চলে, এবং সংশ্লিষ্টভাবে জেলাগুলিতে, শস্যক্রমের নির্দিষ্ট পরিকল্পনার প্রয়োজন আছে, যাতে যে শস্যগুলিতে রাজ্যের ঘাটতি আছে (যথা, তৈলবীজ) তার উৎপাদনকে উৎসাহিত করা যায়। আর্থিক সমীক্ষাতে, তথ্যের ভিত্তিতে দেখানো হয়েছে যে, গত কয়েক বছরে কি পরিমাণে এ- রাজ্যে খাদ্যশস্য, তৈলবীজ, আলু এবং অন্যান্য সব্জীর উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ভূমিসংস্কারকে ভিত্তি করে সেচব্যবস্থার সম্প্রসারণের মাধ্যমে এই শস্যগুলির উৎপাদন আরও বৃদ্ধি করলে, শুধু যে স্বনির্ভরতার দিকে পদক্ষেপ নেওয়া হবে তাই নয়, গ্রামাঞ্চলে ব্যাপকভাবে কর্মসংস্থানও বৃদ্ধি পাবে।

[3.30 - 3.40 p.m.]

২৫। শস্যগুলির ক্ষেত্রে, স্থানীয় পরিবেশের সঙ্গে সামঞ্জস্য রেখে, উন্নত বীজের ব্যবহার বৃদ্ধি করতে হবে, এবং বীজ সরবরাহের ক্ষেত্রে জেলা ও ব্লকস্তরের সরকারী খামার এবং CADP এলাকাগুলিকে ব্যবহার করে রাজ্যকে উন্নত বীজের ক্ষেত্রে আরও স্বনির্ভর করতে হবে। একই সঙ্গে শুধুমাত্র আমদানী-নির্ভর রাসায়নিক সার ব্যবহার না করে, রাসায়নিক সারের সঙ্গে স্থানীয়-সম্পদভিত্তিক জৈব সারের ব্যবহার বৃদ্ধি করলে ফসলের হেক্টর-প্রতি উৎপাদন ক্ষমতাও বৃদ্ধি পাবে এবং জমির উর্বরতা রক্ষা পাবে। রাজ্যের বিভিন্ন অঞ্চলের জমির যে অংশে (উঁচু স্থানে) স্বাভাবিক কারণে খাদ্যশস্য উৎপাদন করা কঠিন, সেখানে সামাজিক বনসৃজনের সঙ্গে পশুখাদ্যশস্যের উৎপাদনের সমন্বয় করলে একই সঙ্গে বনের আচ্ছাদন বৃদ্ধি পাবে এবং প্রাণীসম্পদেরও বিকাশ হবে। একইভাবে এ-রাজ্যে ১১ লক্ষেরও বেশি যে পুকুর আছে এবং অন্যান্য জলাশয়, নোনাজলের খাঁড়ি, ময়লাজলের ভেড়ি এবং সমুদ্রের উপকূল আছে, তা আরও উন্নতভাবে ব্যবহার করে, রাজ্যের বর্তমান মৎস্য উৎপাদনের ইতিবাচক ধারাটি আরও উর্ধ্বমুখী করতে হবে, যাতে রাজ্যের আভ্যন্তরীণ প্রয়োজন এবং যোগানের ব্যবধান আরও কমে আসে।

২৬। কৃষি ও সংশ্লিষ্ট প্রতিটি ক্ষেত্রে এইভাবে উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে, তার সুফল যাতে সাধারণ ক্রেতা এবং সাধারণ উৎপাদক পান, তার জন্য বিপণনের ব্যবস্থাকে আরও সামাজিকভাবে সংগঠিত করতে হবে। এক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে উৎপাদকদের সংস্থা বা সমবায় সংস্থাগুলি। আগামীদিনে সমবায়ের ক্ষেত্রটিকে বিশেষ গুরুত্ব দেওয়া হবে, এটা মনে রেখে যে, সমবায় সংস্থাগুলি রাজ্যের সাধারণ মানুষের নিজেদের ব্যাঙ্ক হিসেবে ব্যবহৃত হতে পারে।

২৭। অনেক সময়ই শিল্পের জন্ম হয় কৃষির গর্ভে। কৃষির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ প্রকৃতপক্ষে একটি নতুন চৌকাঠ ডিঙোতে চলেছে। ফলে উৎপাদিত ফসলকে ব্যবহার করে অনেকগুলি ক্ষেত্রে রাজ্যে এক নতুন ধরণের শিল্প-

সম্ভাবনার সৃষ্টি হয়েছে। একইভাবে শিল্প সম্ভবনার সৃষ্টি হয়েছে কৃষিতে উৎপাদন-উপকরণের (যথা, বীজ, নলকূপ ইত্যাদির) যোগান দেওয়াকে কেন্দ্র করে। একই সঙ্গে, এ- রাজ্যে বনজ সম্পদ ও অপ্রধান খনিজ পদার্থকে (যথা, পাথরকুচি) ভিত্তি করে নতুন শিল্প গড়ে উঠতে শুরু করেছে। এই শিল্পগুলির চাহিদা অনেক সময় রাজ্যের মধ্যেই গড়ে উঠেছে—যেমন, ক্ষুদ্র সেচের কর্মসূচীকে কেন্দ্র করে নলকূপের যন্ত্রাংশের চাহিদা, বা রাজ্যের নিজস্ব প্রকল্প রূপায়ণের (রাস্তা ইত্যাদির) জন্য পাথরকুচির চাহিদা ইত্যাদি। আগামী দিনে, কর্মসংস্থান ও স্বনির্ভরতার উদ্দেশ্যকে সামনে রেখে, এই ধরণের শিল্পোদ্যোগকে উৎসাহ দেওয়া হবে, এবং রাজ্য ও জেলাস্তরের পরিকল্পনার কাঠামোর মাধ্যমে, ক্ষেত্র বিশেষে, শিল্প সামগ্রীর চাহিদা ও যোগানের মধ্যে প্রয়োজনীয় সমন্বয় সাধন করা হবে।

২৮। শিল্পের ক্ষেত্রে, ক্ষুদ্র ও বৃহৎ শিল্পের অগ্রগতির সঙ্গে সঙ্গে বৃহৎ ও ক্ষুদ্র শিল্পের মধ্যে, ক্ষেত্রবিশেষে, সমন্বয়ের কথা ইতিমধ্যেই উল্লেখ করা হয়েছে, যে সমন্বয়ের মাধ্যমে শুধু শিল্প উৎপাদন বৃদ্ধি পাবে তাই নয়, কর্মসংস্থানেরও যথেষ্ট বৃদ্ধি সম্ভব হবে। এ ছাড়াও সমন্বিতভাবে ক্ষুদ্র শিল্পের এই অগ্রগতির সঙ্গে, যেখানেই সম্ভব, যোগসূত্র স্থাপন করতে হবে স্বনিযুক্তি প্রকল্পগুলির। একইভাবে কৃষি ও সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতেও উৎপাদনের যে অগ্রগতি হচ্ছে, বা বিপণনের ক্ষেত্রে যে চিন্তা করা হচ্ছে, তার সঙ্গেও এই স্বনিযুক্তি প্রকল্পগুলি যোগসূত্র স্থাপন করতে হবে। বিচ্ছিন্নভাবে নয়, এই ধরণের সমন্বয়ের মাধ্যমেই স্বনিযুক্তি প্রকল্পগুলি আরও মাথা তুলে দাঁড়াবে, এবং ফলে কর্মসংস্থানের সামগ্রিক পরিকল্পনাটিও আরও সংহত করে বাস্তবে রূপায়ণ করা সম্ভব হবে।

২৯। স্বনিযুক্তি প্রকল্পগুলি অগ্রগতির জন্য প্রশিক্ষণ এবং কারিগরী ও বৃত্তিমূলক শিক্ষার প্রসারের বিশেষ গুরুত্ব আছে। এই উদ্দেশ্যে, প্রশিক্ষণ, কারিগরী ও বৃত্তিমূলক শিক্ষা শুধু যে প্রথাগত শিক্ষাব্যবস্থার সঙ্গে আরও যুক্ত হবে তাই নয়, এই বিষয়গুলি জনশিক্ষা প্রচার কর্মসূচীরও অবিচ্ছেদ্য অংশ হবে। সাধারণভাবে, শিক্ষাব্যবস্থাকে এইভাবে উৎপাদনের আরও কাছাকাছি আনার সঙ্গে সঙ্গে আগামী দিনে বিশেষ নজর দিতে হবে শিক্ষার প্রতিটি স্তরে পঠন-পাঠনের মান উন্নয়নের ওপর।

৩০। জনস্বাস্থ্যের ক্ষেত্রে প্রাতিষ্ঠানিক স্বাস্থ্যব্যবস্থার আরও কার্যকর বিকেন্দ্রীকরণের সঙ্গে নজর দেওয়া হবে প্রতিরোধমূলক চিকিৎসার ওপর। এই কারণে, প্রতিরোধমূলক চিকিৎসার প্রাথমিক জ্ঞান ও পদ্ধতিও জনশিক্ষা প্রসারের কর্মসূচীর অঙ্গ হবে।

৩১। পরিকাঠামোর ক্ষেত্রে রাস্তা ও পরিবহণের সঙ্গে লাগাতার নজর থাকবে বিদ্যুৎ পরিস্থিতির উন্নতির জন্য। পরিবহণের ক্ষেত্রে রাষ্ট্রীয় পরিবহণের সামাজিক গুরুত্ব প্রতিটি জেলাতেই বৃদ্ধি পাবে। রাস্তা নির্মাণ ও উন্নয়নের পরিকল্পনা আরও সমন্বয় করে রূপায়িত হবে। জন পরিবহণ, বিপণনের কেন্দ্র এবং অন্যান্য সামাজিক পরিকাঠামোর গুরুত্ব সামনে রেখে সামগ্রিক জেলা ও রাজ্য পরিকল্পনার অংশ হিসেবেই হবে রাস্তার পরিকল্পনা।

৩২। বিদ্যুতের ক্ষেত্রে উৎপাদন, পরিবহণ ও বন্টনের উন্নতির জন্য লাগাতার নজর রাখা হবে। গত প্রায় এক বছরে কোলাঘাটে দুটি ইউনিট (২×২১০ মেগাওয়াট) স্থাপন এবং সি. ই. এস. সি.-র দক্ষিণ উৎপাদন কেন্দ্রে উৎপাদনক্ষমতার পরিবর্ধনের ফলে প্রায় ৫৫৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের সংস্থাপিত ক্ষমতা বৃদ্ধি পেলেও উৎপাদনের স্থিতিশীলতা, পরিবহণ ও বন্টনের ক্ষেত্রে সমস্যা রয়ে গেছে। আগামী দিনে বিদ্যুৎ পরিবহণ ও বন্টনের দিকে বিশেষ নজর দিতে হবে। উৎপাদন স্থিতিশীল করার জন্য প্রতিটি প্ল্যান্ট স্তরে নিয়মিত নজরদারি ব্যবস্থাকে অনেক উন্নত করার প্রয়োজন আছে।

৩৩। কৃষিতে উৎপাদনের উন্নতি, বিপণনের কেন্দ্রগুলির গুরুত্ব বৃদ্ধি, ক্ষুদ্রশিল্প স্থাপন—এর ফলে বিভিন্ন জেলাতে অনেক অঞ্চল শহরের রূপ পরিগ্রহণ করেছে। এই গতি প্রকৃতি সামনে রেখে রাজ্য পরিকল্পনায়

বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে বিকেন্দ্রীকৃত নগর-উন্নয়নের ওপর এবং এই উন্নয়নের ক্ষেত্রে শুধুমাত্র নাগরিক সুবিধার পরিকল্পনা নয়, এর সঙ্গে যুক্ত হবে উৎপাদনের পরিকল্পনা, এবং বিশেষ করে কর্মসংস্থানের পরিকল্পনার বিষয়।

৩৪। পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে যুক্ত করে জেলা ও ব্লক স্তরে বিকেন্দ্রীকৃত পরিকল্পনার কাঠামোর কথা আগেই উল্লেখ করা হয়েছে। এই বিকেন্দ্রীকৃত কাঠামোকে এখন কলকাতা সমেত প্রতিটি জেলার শহরগুলিতেও সম্প্রসারিত করা হবে। তাছাড়া জেলাগুলির গ্রামাঞ্চলেও এই কাঠামোর বর্তমান পরিধিকে আরও বিস্তৃত করা হবে। এখন থেকে ব্লক স্তরেরও নীচে গিয়ে প্রতিটি গ্রামের স্তরে এই পরিকল্পনা হবে সমন্বিতভাবে, যাতে স্থানীয় সাধারণ মানুষ পঞ্চায়েতের মাধ্যমে, গণতান্ত্রিক পদ্ধতিতে আরও সরাসরি অংশগ্রহণ করতে পারেন প্রকল্পগুলির রচনা ও রূপায়ণে।

৩৫। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, এ রাজ্য সপ্তম পরিকল্পনাকালে (১৯৮৫-৯০) মূলতঃ নিজস্ব সম্পদের ওপর নির্ভর করে প্রাথমিকভাবে স্বীকৃত যোজনা-বরাদ্দের লক্ষ্যমাত্রার ১০০ শতাংশের বেশি ব্যয় করতে সক্ষম হয়েছে। সপ্তম পরিকল্পনায় রাজ্যের জন্য প্রাথমিকভাবে স্বীকৃত বরাদ্দের পরিমাণ ছিল ৪,১২৫ কোটি টাকা যার মধ্যে কথা ছিল, রাজ্য সরকার নিজস্ব সম্পদ থেকে সংগ্রহ করবেন ২,৯১১ কোটি টাকা (মোট বরাদ্দের প্রায় ৭১ শতাংশ) এবং কেন্দ্রীয় সরকার যোজনা-সহায়তা দেবেন ১,২১৪ কোটি টাকা (মোট বরাদ্দের বাকি ২৯ শতাংশ)। সপ্তম যোজনার শেষে, অর্থাৎ ১৯৮৯-৯০ সালের শেষে কেন্দ্রীয় যোজনা কমিশন থেকে প্রাপ্ত তথ্যের ভিত্তিতেই দেখা যাচ্ছে যে, সমগ্র সপ্তম যোজনাকালে (১৯৮৫-৯০) এ রাজ্যে পরিকল্পনাখাতে প্রকৃতপক্ষে ব্যয় হয়েছে ৪,৫১১ কোটি টাকা, যা প্রাথমিকভাবে ধার্য লক্ষ্যমাত্রার চেয়ে প্রায় ৯ শতাংশ বেশি। এই যোজনাকালে কেন্দ্রীয় যোজনা-সহায়তা বস্তুত পাওয়া গেছে ১,১৪৪ কোটি টাকা, যা এই খাতে প্রাথমিকভাবে লক্ষ্যমাত্রার চেয়ে প্রায় ৬ শতাংশ কম। বস্তুত সপ্তম যোজনার সময়ে সমস্ত প্রধান রাজ্যগুলির মধ্যে মাথাপিছু কেন্দ্রীয় যোজনা-সহায়তার পরিমাণ পশ্চিমবঙ্গের ক্ষেত্রেই ছিল সবচেয়ে কম (আর্থিক সমীক্ষা, সারণী ১২.৪)। কেন্দ্রীয় যোজনা-সহায়তার এই ঘাটতি থাকা সত্বেও, রাজ্য সরকারের নিজস্ব সম্পদ সংগ্রহ হয় ৩,৩৬৭ কোটি টাকা, যা লক্ষ্যমাত্রার চেয়ে প্রায় ১৫ শতাংশ বেশি। এর ফলেই, কেন্দ্রীয় যোজনা-সহায়তার ঘাটতিকে পূরণ করে মোট পরিকল্পনা-ব্যায়ের লক্ষ্যমাত্রাকে ৯ শতাংশ পর্যন্ত অতিক্রম করা সম্ভব হয়।

[3.40 - 3.50 p.m.]

৩৬। গত কয়েক বছরে রাজ্য স্তরে সম্পদ সংগ্রহ ও ব্যয়ের সাধারণভাবে এই ধারা বজায় থাকার পর ১৯৯০-৯১ সালে, ইদানীংকালে প্রথম, আর্থিক সমস্যার সৃষ্টি হয়। মাননীয় সদস্যদের কাছে এই সমস্যার স্বরূপ আমি নিবেদন করতে চাই। মাননীয় সদস্যদের স্মরণে থাকবে যে, ১৯৯০-৯১ সালের বাজেটে রাজ্যে অতিরিক্ত সম্পদ সংগ্রহের প্রস্তাব রাখার সময় অন্যান্য বিষয়ের সঙ্গে চারটি বক্তব্য রাখা হয়েছিল। প্রথমত, রাজ্যের কিছু অপ্রয়োজনীয় পরিকল্পনা-বহির্ভূত ব্যয়কে খর্ব করে, মোট ব্যয় থেকে অতিরিক্ত ২৬ কোটি টাকা কমানো হবে। দ্বিতীয়ত, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে বিশেষ উদ্যোগ নিয়ে বছরের লক্ষ্যমাত্রাকে অতিক্রম করে এই বাবদ অতিরিক্ত ৯৪ কোটি টাকা সঞ্চয় করা সম্ভব হবে। তৃতীয়ত, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য ১৩৪ কোটি টাকার সোভিয়েত ঋণ পাওয়ার কথা, আলোচনার ভিত্তিতেই, আশা করা হয়েছিল। এছাড়া, উল্লেখ করা হয়েছিল যে, যেহেতু কেন্দ্র রাজ্যকে পরিকল্পনা বাবদ যে যোজনা-সহায়তা দেন, তার ৭০ শতাংশই ঋণ ও সেই ঋণের সুদের হার কেন্দ্র প্রতিবছর একতরফাভাবে বৃদ্ধি করে চলেছেন, তার ফলে এবং অন্যান্য সংশ্লিষ্ট কারণে ১৯৯০-৯১ সালে মোট কেন্দ্রীয় ঋণের বোঝা রাজ্যের ওপর হয়েছে ৭০৯ কোটি টাকা, যা তথাকথিত কেন্দ্রীয় যোজনা-সহয়তা ৩৬৯ কোটি টাকার প্রায় দ্বিগুণ হয়ে রাজ্যকে এক আভ্যন্তরীণ ঋণের ফাঁদে জড়িয়ে ফেলেছে। এর পরিপ্রেক্ষিতে, কেন্দ্রের সঙ্গে আলোচনার ভিত্তিতে চতুর্থ প্রস্তাব ছিল, এই ঋণের

একটি ভগ্নাংশকে পুনর্বিন্যাস করা, যাতে ঐ বছরে ১৯০ কোটি টাকা সাশ্রয় হয়। এই চারটি প্রস্তাবের প্রথম দুটি ছিল রাজ্য সরকারের নিজস্ব এক্তিয়ারে। এ দুটির ক্ষেত্রেই সফলতা অর্জন করা গেছে। অপ্রয়োজনীয় পরিকল্পনা-বহির্ভূত ব্যয় প্রায় ৩০ কোটি টাকা কমানো সম্ভব হয়েছে, যা লক্ষ্যমাত্রা ২৬ কোটি টাকার চেয়ে বেশি। স্বল্পসঞ্চয়ের ক্ষেত্রেও, বিশেষ উদ্যোগের ফলে, অতিরিক্ত ৯৪ কোটি টাকার লক্ষ্যমাত্রাকেও প্রায় ১০ কোটি টাকার ব্যবধানে অতিক্রম করা সম্ভব হয়, এবং ফলে ১৯৯০-৯১ সালে এ রাজ্যে মোট স্বল্প সঞ্চয়ের পরিমাণ প্রায় ১,০১০ কোটি টাকাতে পৌঁছায়, যা একটি সর্বকালীন রেকর্ড। কিন্তু অন্য দুটি বিষয়ের ক্ষেত্রে—যেগুলি রাজ্যের নিজস্ব এক্তিয়ারের বাইরে—সমস্যা দেখা দেয়। বক্রেশ্বর প্রকল্পের জন্য সোভিয়েত ঋণ রাজ্যকে দেওয়া হবে এই নীতিগত সিদ্ধান্ত জাতীয় মোর্চা সরকারের সময়ে হওয়া সত্ত্বেও, এবং রাজ্য সরকারের প্রতিনিধিদের সঙ্গে সোভিয়েত কর্তৃপক্ষ আলোচনা করার পরও, এখনো চূড়ান্ত সিদ্ধান্ত জানা যায় নি। এছাড়া, কেন্দ্রীয় ঋণ পুনর্বিন্যাসের বিষয়টির ক্ষেত্রে অনেক আলোচনার পরও কেন্দ্রীয় সরকার কোনো ইতিবাচক সিদ্ধান্ত নিতে না পারায়, রাজ্য সরকারের পক্ষ থেকে ঐ বছরেই একটি ২০০ কোটি টাকা অন্তর্বর্তী ঋণের প্রস্তাব রাখা হয়। কেন্দ্রীয় সরকার ১৯৯০-৯১ আর্থিক বছরের একেবারে প্রায় শেষ মুহূর্তে তাঁদের পক্ষে এই প্রস্তাবটিও গ্রহণ করার অক্ষমতার কথা জানান। এছাড়া কেন্দ্রীয় সরকারের একটি বড় রাষ্ট্রীয় সংস্থা তাদের রাজ্যে সরকারকে দেয় ৯০ কোটি টাকা ঐ আর্থিক বছরের মধ্যে দিতে অক্ষম হয়। এর ওপর, তৃতীয় বেতন কমিশনের সুপারিশের ভিত্তিতে রাজ্য সরকারী কর্মচারী এবং অন্যান্যদের বেতন পুনর্বিন্যাসের জন্যও রাজ্য সরকারকে অতিরিক্ত ব্যয়ভার বহন করতে হয়। এই কারণগুলির জন্য সে আর্থিক সমস্যার সৃষ্টি হয়, তার ফলে ইদানীংকালের অন্যান্য বছরগুলিতে পরিকল্পনা-ব্যয়ের সম্পূর্ণতা ছিল (যার তথ্য কিছু আগেই দেওয়া হয়েছে) ১৯৯০-৯১ সালে তা রক্ষা করা সম্ভব হয় নি।

৩৭। এই কঠিন পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে, আমরা চেষ্টা করছি, ধাপে ধাপে এই সমস্যা থেকে বেড়িয়ে এসে ইদানীংকালে অনেক কষ্ট করে যে ভারসাম্যের ধারা অর্জন করা গেছে, সেখানে ফিরে আসতে।

৩৮। এই পরিস্থিতিতে, ১৯৯১-৯২ সালের পরিকল্পনা রচনা করার সময় রাজ্যের সাধারণ মানুষের স্বার্থ সামনে রেখে কর্মসংস্থান ও স্বনির্ভরতার গুরুত্ব তুলে ধরার চেষ্টা করা হয়েছে। এই অগ্রাধিকার মনে রেখে ১৯৯১-৯২ সালের মোট পরিকল্পনা বরাদ্দ ১৯৯০-৯১ সালের প্রাথমিক বরাদ্দ ১,৩২৮ কোটি টাকা থেকে প্রায় ১২ শতাংশ বৃদ্ধি করে ১,৪৮৬ কোটি টাকাতে স্থির করা হয়েছে। এই একই অগ্রাধিকারের ভিত্তিতে, জেলাস্তরে এবং রাজ্যস্তরে আলোচনার পর, ১৯৯১-৯২ সালের এই মোট বরাদ্দ (১,৪৮৬ কোটি টাকা) কে বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্ষেত্রের মধ্যে যে শতাংশের হিসেবে বণ্টন করা হয়েছে তার হিসেব হল : বিদ্যুৎ (৩০.৫%); কৃষি, গ্রামীন উন্নয়ন ইত্যাদি সমেত (১৪.১%); সেচ ও বন্যা নিয়ন্ত্রণ (১০.৪%); শিল্প ও খনিজ সম্পদ (১৩.৩%); পানীয় জল, গৃহনির্মাণ ও নগর উন্নয়ন (৮.৮%); শিক্ষা, কলাশিল্প ও সংস্কৃতি (৬.৯%); পরিবহণ (৫.৪%); স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (২.৮%) এবং অন্যান্য সেবামূলক ক্ষেত্র (৭.৮%)।

৩৯। যেহেতু রাজ্যের পরিকল্পনার মূল অগ্রাধিকার কর্মসংস্থান, তাই কঠিন আর্থিক পরিস্থিতির মধ্যেই, এই পরিকল্পনা বরাদ্দের বৃদ্ধি এবং বণ্টনের পরও, আমি অতিরিক্ত ৩০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখছি স্বনিযুক্তি প্রকল্পগুলিকে আরও সম্প্রসারিত করার জন্য। এর ফলে গত বছরে যে স্বনিযুক্তি প্রকল্পগুলির মাধ্যমে পাঁচ লক্ষেরও কিছু বেশি মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা গেছে, বর্তমান বছরে সেখানে আরও অন্ততঃ আট লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা সম্ভব হবে গ্রামে ও শহরে। এই গুরুত্বপূর্ণ কাজটি সঠিকভাবে সম্পন্ন করার জন্য পঞ্চায়েত এ পুরসভার মাধ্যমে স্থানীয় সাধারণ মানুষকে আরও বেশি যুক্ত করতে হবে। এই কাজে যুক্ত হওয়ার সময় সাধারণ মানুষের সবচেয়ে বড় পরিচয় থাকবে, তিনি দরিদ্র ও কর্মহীন। এই নিরিখে উপকৃতদের মধ্যে মহিলারা যাতে তাঁদের ন্যায্য স্থান পান, তার ওপর নজর দেওয়া হবে।

৪০। এ ছাড়া, কৃষি উৎপাদন বৃদ্ধির মাধ্যমে সরাসরি কর্মসংস্থান এবং স্বনির্ভরতার আরও বৃদ্ধির উদ্দেশ্যে ছোট সেচ ব্যবস্থা সম্প্রসারণের জন্য বাজেটে যা ইতিমধ্যে বরাদ্দ আছে, তার চেয়েও অতিরিক্ত ৬ কোটি টাকা বরাদ্দ করার প্রস্তাব আমি রাখছি। এ ছাড়া কৃষি ও শিল্পের পরিকাঠামো আরও উন্নত করার জন্য প্রতিটি জেলার রাস্তা মেরামতের কাজ জোরদার করতে, বাজেট বরাদ্দের ওপর অতিরিক্ত ১০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাবও আমি রাখছি। সেচব্যবস্থা ও রাস্তার ওপর এই প্রকল্পগুলি রূপায়ণ করার সময় সাধারণভাবে কোনো ঠিকাদার নিয়োগ না করে সংশ্লিষ্ট দপ্তরের কারিগরী সহায়তায় পঞ্চায়েত এবং পুরসভার মাধ্যমে সেই অঞ্চলের স্থানীয় সাধারণ মানুষকে, বিশেষ করে, কর্মহীন ও যুবক যুবতীদের সরাসরি যুক্ত করা হবে।

৪১। এ ছাড়া বাজেট বরাদ্দের বাইরে, অতিরিক্ত ৫ কোটি টাকা রাখা হচ্ছে বন্ধ ও রুগ্ন কল-কারখানা খোলার উদ্যোগকে আরও সহায়তা করার জন্য।

৪২। এ ছাড়া, ক্ষেতমজুর, বর্গাদার ও দরিদ্র কৃষকদের জন্য বার্ধক্যভাতার যে প্রকল্প চালু আছে, তাঁদের মাসিক ভাতার হার আমি ৬০ টাকা থেকে ১০০ টাকায় বৃদ্ধি করার প্রস্তাবও রাখছি। এর জন্য অতিরিক্ত ২ কোটি টাকা ব্যয় বরাদ্দের প্রয়োজন হবে।

৪৩। মাননীয় সদস্য গণ অবহিত আছেন যে বিগত ২৫ শে মার্চ, ১৯৯১ তারিখে আমার বাজেট বক্তৃতায় আমি রাজ্যসরকারের পরিচালনাধীন সংস্থা এবং সংবিধিবদ্ধ প্রতিষ্ঠানসমূহের কর্মীদের বেতন সংশোধন সম্বন্ধে বক্তব্য রেখেছিলাম। মাননীয় সদস্যদের আমি এখন জানাতে চাই যে বেতন কমিশন তাঁদের কাছে উল্লিখিত অধিকাংশ সংস্থা সম্বন্ধে তাঁদের প্রতিবেদন পেশ করেছেন এবং বাকি সংস্থাগুলির বিষয়ে তাঁদের প্রতিবেদন শীঘ্রই পাওয়া যাবে বলে আশা করছি। এ ব্যাপারে রাজ্যসরকার তাঁদের সিদ্ধান্ত চূড়ান্ত করার কাজ শুরু করে দিয়েছেন। বর্তমান বৎসরের বাজেটে এ উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থসংস্থান রাখা হয়েছে।

৪৪। রাজ্যসরকারী কর্মচারী, স্থানীয় স্বশাসিত কর্তৃপক্ষ বা রাজ্যসরকারের নিয়ন্ত্রনাধীন সংবিধিবদ্ধ প্রতিষ্ঠানে বা রাজ্যসরকারের মালিকাধীন বা রাজ্যসরকার নিয়ন্ত্রিত করপোরেশন বা সমিতি সমূহে নিযুক্ত কর্মচারীদের চাকুরি সংক্রান্ত মামলা-মোকদ্দমা কলকাতা হাইকোর্টে যে হারে ক্রমান্বয়ে বেড়ে চলেছে এবং ফলস্বরূপ ন্যায়বিচার যেভাবে বিলম্বিত হচ্ছে তাতে রাজ্যসরকার খুবই উদ্বেগ বোধ করছেন। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, রাজ্যসরকার ১৯৮৫ সালের প্রশাসনিক ট্রাইবুনাল আইন মোতাবেক উল্লিখিত সব শ্রেণীর কর্মীদের চাকুরিসংক্রান্ত বিরোধ ফয়সালার জন্য একটি প্রশাসনিক ট্রাইবুনাল গঠন করার সিদ্ধান্ত নিয়েছেন। এর ফলে হাইকোর্টের ওপর চাপও কমবে এবং কর্মীদের সমস্যাগুলিরও দ্রুত নিস্পত্তি হবে।

৪৫। সমবায়ের গুরুত্বের কথা ইতিমধ্যেই উল্লেখ করা হয়েছে। সমবায় সংস্থাগুলি যাতে আরও উন্নতি করতে পারে তার জন্য সংস্থাগুলির ব্যবসায়িক চরিত্র অটুট রেখে তাদের প্রশাসনিক খরচের ন্যূনতম অতিরিক্ত অংশে কিভাবে সাহায্য করা যায়, রাজ্যসরকার সেই বিষয়ে চিন্তা করছেন। এর জন্য রাজ্যসরকার অর্থ বরাদ্দ এই বাজেটে রাখছেন।

৪৬। এই মোট প্রয়োজনীয় ব্যয়ের জন্য সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে রাজ্যসরকারের যে করগুলি চালু আছে তার থেকেই সংগ্রহ আরও বৃদ্ধি করার ওপর। এই উদ্দেশ্যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, বিক্রয়করের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ১,২৬০ কোটি টাকা থেকে প্রায় ১৮ শতাংশ বৃদ্ধি করে ১৯৯১-৯২ সালে ১,৪৯২ কোটি টাকাতে, আবগারী শুল্কের ক্ষেত্রে ১৯৯০-৯১ সালের লক্ষমাত্রা ১৬৬ কোটি টাকা থেকে প্রায় ২০ শতাংশ বৃদ্ধি করে ১৯৯১-৯২ সালে ১৯৯ কোটি টাকাতে এবং প্রবেশ করের ক্ষেত্রে, ১৯৯০-৯১ সালের লক্ষমাত্রা ১৩০ কোটি টাকা থেকে প্রায় ২১ শতাংশ বৃদ্ধি করে ১৯৯১-৯২ তে ১৫৭ কোটি টাকাতে নিয়ে যাওয়া হবে। এ ছাড়া, রাজ্যের স্বল্প সঞ্চয়ের লক্ষমাত্রা যা ১৯৯০-৯১ সালে ছিল ১,০৯৮ কোটি টাকা, তাকে, ১৯৯১-৯২

সালে ১৭ শতাংশ বৃদ্ধি করে ১,২৮৫ কোটি টাকাতে উন্নতি করা হবে। এ প্রসঙ্গে মাননীয় সদস্যগণকে নম্রতার সঙ্গে জানাচ্ছি যে, নবম অর্থ কমিশন তাঁদের দ্বিতীয় ( এবং বিশেষ) রিপোর্টে সমস্ত রাজ্যের কর আদায়ের তথ্যের ভিত্তিতে বলেছেন যে, নিজস্ব কর আদায়ের উদ্যোগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান সমস্ত রাজ্যগুলির মধ্যে এখন প্রথম (দ্বিতীয় রিপোর্ট, পৃষ্ঠা ১১১)।

৪৭। যে করগুলি আছে তার থেকে রাজস্ব আদায় এই ভাবে যতটা সম্ভব বৃদ্ধি করার পরও, মোট ব্যয়ের ও মোট আয়ের মধ্যে ৬৭ কোটি টাকার ঘাটতি থেকে যাচ্ছে।

৪৮। এই কঠিন অবস্থার মুখোমুখি দাঁড়িয়ে রাজ্যসরকারকে অতিরিক্ত সম্পদ সংগ্রহের প্রয়াসের মধ্যে যেতে হচ্ছে। এই অতিরিক্ত সম্পদ সংগ্রহের ক্ষেত্রে যাঁরা দরিদ্র মানুষ, তাঁদের যতটা সম্ভব অব্যাহতি দেওয়ার চেষ্টা করব। যাঁরা অতিরিক্ত কর সরাসরি দিতে অপেক্ষাকৃত সক্ষম বা যে জিনিষ তাঁরা ক্রয় করেন তার ওপর কর দিতে সক্ষম, তাঁদের ওপরই অপেক্ষাকৃত বোঝা বাড়বে।

৪৯। রাজ্য সরকারের আওতায় সামান্য কয়েকটি প্রত্যক্ষ করের একটি হ'ল কৃষি আয়কর। আমি কৃষি-আয়করের তালিকা পুনর্বিন্যাস করার প্রস্তাব রাখছি। এই পুনর্বিন্যাস হবে এমন সব চা-বাগানের ক্ষেত্রে যেখানে কর আরোপ এবং কর আদায় হয় উচ্চ আয়ভুক্ত করদাতাদের কাছ থেকে। বর্তমানে চা-বাগিচাগুলির ক্ষেত্রে কৃষি আয়করের দুটি স্তর আছে। প্রথম স্তরে যেখানে বার্ষিক আয় এক লক্ষ টাকার অনধিক সেখানে করের হার ৬৫ শতাংশ এবং দ্বিতীয় স্তরে অর্থাৎ এক লক্ষ টাকার অধিক আয়সম্পন্ন বাগিচার ক্ষেত্রে করের হার ৭৫ শতাংশ। আমি এখন প্রস্তাব করছি, যে-সব ক্ষেত্রে আয় অনধিক এক লক্ষ টাকা সেখানে কৃষি আয়কর বসবে ৬৫ শতাংশ হারে। যেখানে আয় এক লক্ষ টাকার বেশি অথচ পাঁচ লক্ষ টাকার বেশি নয় সেখানে প্রস্তাবিত হার হবে ৭৫ শতাংশ। পাঁচ লক্ষের বেশি কিন্তু দশ লক্ষ টাকার বেশি নয় এরকম আয়ের ক্ষেত্রে প্রস্তাবিত হার হবে ৮০ শতাংশ। আর দশ লক্ষ টাকা ছাপিয়ে গেলে কর-হার দাঁড়াবে ৮৩ শতাংশ। এই পুনর্বিন্যাস বাবদ ১৯৯১-৯২ সালে ৪ কোটি টাকা রাজস্ব আসবে, আশা করছি।

৫০। জনসাধারণের জন্য কেবল টিভি নেটওয়ার্কের মাধ্যমে কাহিনী চিত্র প্রদর্শন দ্রুত ছড়িয়ে পড়ছে সর্বত্র, বিশেষভাবে কলকাতা এবং সংলগ্ন এলাকায়। বর্তমানে ১৯৮২ সালের ওয়েস্টবেঙ্গল এন্টারটেনমেন্ট-কাম-এমিউসমেন্ট ট্যাক্স আইন অনুযায়ী ভিডিও পার্লার, হোটেল, দোকান, রেস্তোরাঁ এবং অন্যান্য প্রতিষ্ঠানে ভিডিও প্রদর্শনীর ওপর কর আরোপ করা হয়। এই আইনের আওতায় কেবল টিভি নেটওয়ার্ক মাধ্যমে চলচ্চিত্র প্রদর্শনীকেও আনার প্রস্তাব আমি রাখছি। সি. এম. ডি. এ. এলাকার মধ্যে কেবল টিভি নেটওয়ার্ক মালিকদের ওপর কর-হার হবে প্রতি সপ্তাহে ১,০০০ টাকা এবং পশ্চিমবাংলার অন্যান্য এলাকায় এই হার হবে সপ্তাহে ৭৫০ টাকা। বর্তমান আর্থিক বছরের অবশিষ্ট সময়ে এই প্রস্তাবিত ব্যবস্থার দরুন ০.২৫ কোটি টাকা রাজস্ব আসবে।

[3.50 - 4.00 p.m.]

৫১। এবার আমি আসছি বিক্রয় করের ক্ষেত্রে। এটি রাজ্যের রাজস্ব আদায়ের সর্ববৃহৎ উৎস। ইনভার্টার এবং জেনারেটারের ওপর বিক্রয় করের হার ৮ শতাংশ থেকে বাড়িয়ে ১১ শতাংশ করার প্রস্তাব করছি। আমার আরও প্রস্তাব, রেফ্রিজারেটর, লিফ্‌ট, টেলিফোন, সরঞ্জাম এবং যন্ত্রাংশের ওপর বিক্রয়কর বর্তমান ১১ শতাংশ থেকে বাড়িয়ে ১৫ শতাংশ করা। নিগমবদ্ধ নয় এমন ক্লাব বা সমিতিগুলিকেও বিক্রয়করের আওতায় আনতে আমি প্রস্তাব করছি। ঐ সব ক্লাব বা সমিতির শীতাতাপ নিয়ন্ত্রিত রেস্তোরাঁ থেকে বিক্রি রান্না খাবারের ওপর ১৫ শতাংশ হারে বিক্রয় কর ধার্য্য হবে। এই প্রস্তাবগুলির ফলে ১৯৯১-৯২ সালে ১ কোটি টাকা আসবে বলে আমার আশা।

৫২। আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব ( বিক্রয় কর) আইন এবং ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইন অনুযায়ী দেয় বিক্রয় করের ওপর ১৫ শতাংশ হারে অতিরিক্ত বিক্রয়কর ধার্য্য করা হোক। সাধারণ মানুষকে অব্যাহতি দেওয়ার জন্য আমি এই করের আওতার বাইরে কিছু নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসামগ্রীকে রাখতে চাই। এগুলি হল খাদ্যশস্য, ভোজ্য তেল, চা, দেশলাই, কেরোসিন, সফ্‌ট কোক, ওষুধপত্র এবং ডিজেল। অন্যান্য দরকারি খাদ্যবস্তু যেমন ডাল, নুন এবং চিনি ইতিপূর্বেই বিক্রয় করের আওতার বাইরে পুরোপুরো রাখা আছে। কাজেই সব খাদ্যশস্যই প্রস্তাবিত অতিরিক্ত বিক্রয় করের আওতার বাইরে থাকবে। মাননীয় সদস্যগণকে আমি এই প্রসঙ্গে জানাতে চাই যে, আমাদের রাজ্যে বিক্রয় করের সাধারণ হার যেহেতু ৮ শতাংশ, তাই এই প্রস্তাবিত করের ভার ১.২ শতাংশের বেশি হবে না। সমাজের অপেক্ষাকৃত সচ্ছল জনসমষ্টি ব্যবহার করে থাকেন এরকম কিছু দ্রব্য সামগ্রীর ওপর করের হার ক্ষেত্র বিশেষে ১১ শতাংশ থেকে ১৫ শতাংশ। এসব ক্ষেত্রে অতিরিক্ত বিক্রয় করের হার ২.২৫ শতাংশের বেশি দাঁড়াবে না। প্রস্তাবিত কর ব্যবস্থার ফলে ১৯৯১-৯২ সালে ৫৬ কোটি টাকা রাজস্ব সংগ্রহ করা যাবে।

৫৩। মাননীয় সদস্যগণের স্মরণে আছে যে এই রাজ্যের মধ্যে অবস্থিত টিভি উৎপাদন সংস্থাদের সহায়তা দানের উদ্দেশ্যে আমি বিগত আর্থিক বছরে বিক্রয় কর ফেরত দেওয়ার একটি পরিকল্পনা চালু করেছিলাম। আন্তঃরাজ্য বিক্রয় করের হারও কমিয়ে ১ শতাংশ করা হয়েছিল। বর্তমান বছরেও আমি এই সব সুযোগ সুবিধা চালু রাখতে চাই। ইলেকট্রনিক অডিও সরঞ্জাম উৎপাদনকারী স্থানীয় সংস্থাগুলি যাতে রাজ্যের বাইরে তাদের বাজার প্রসারিত করতে পারেন, তার জন্য আন্তঃরাজ্য বিক্রয় করের হার কমিয়ে ৪ শতাংশ থেকে ১ শতাংশ করা আমার প্রস্তাব।

৫৪। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, আমরা ইতিপূর্বে ১৬ টি জীবনদায়ী ওষুধ এবং তাদের কিছু কিছু সংমিশ্রণ যেগুলি স্থানীয় ক্ষুদ্রায়তন শিল্প সংস্থায় তৈরী হয়, সেগুলির ওপর বিক্রয় করের ছাড় দিয়েছিলাম। সংস্থাগুলিকে আরও উৎসাহ প্রদানের জন্য আমার প্রস্তাব, স্থানীয় ক্ষুদ্রায়তন শিল্পে প্রস্তুত ঐ ১৬টি জীবনদায়ী ওষুধের সবরকম সংমিশ্রনের ক্ষেত্রেই এই ছাড় প্রযোজ্য হবে।

৫৫। এই রাজ্যে খাদি শিল্প উৎপাদনকারী খাদি ও গ্রামীণ শিল্প সংস্থাসমূহে বেশ কিছু কারিগর কর্মরত রয়েছেন। বর্তমান আইনে এই সংস্থাগুলি তাদের বিক্রির ওপর বিক্রয় কর দেবার পর রাজ্য সরকারের কাছে পুনর্ভরণ বা রি-ইমবার্সমেন্টের জন্য আবেদন করেন। এই পদ্ধতি শুধু যে সময় সাপেক্ষ তাই নয়, এতে খাদি এবং গ্রামীন উৎপাদন সংস্থাগুলির অসুবিধা হয় এবং পরিণামে দরিদ্র কারিগররা ক্ষতিগ্রস্ত হন। কাজেই আমি খাদি ও গ্রামীণ শিল্পে কমিশন অনুমোদিত ঐ ধরনের উৎপাদন সংস্থাগুলি ডেকে বিক্রিত খাদি শিল্পের ওপর থেকে বিক্রয় কর তুলে নেবার প্রস্তাব আনছি।

৫৬। আমার আরও প্রস্তাব, সোলার থার্মাল ডিভাইস্, বল পয়েন্ট পেন, ফাউন্টেন পেন, লটারি টিকিট এবং কার্ডিয়াক পেসমেকারের ওপর থেকে বিক্রয় কর তুলে নেওয়া হোক। এইসব কর ছাড় দেবার ফলে রাজস্ব ক্ষতি দাঁড়াবে প্রায় ১.২৫ কোটি টাকা।

৫৭। মাননীয় সদস্যগণকে আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে রাজ্যে অনুষ্ঠিত সব ফুটবল খেলা আমোদকর আইনের বাইরে রাখার সিদ্ধান্ত হয়েছে, টিকিটের মুল্য যতই হোক না কেন।

৫৮। দেশি মদের ক্ষেত্রে আবগারি শুল্ক কাঠামো সুবিন্যস্ত করা এবং ভারতে তৈরী বিলিতি মদের ওপর শুল্ক/ফি বেশি হারে বসানোর প্রস্তাব আমি রাখছি। আমি ৬০" ইউ পি এবং ৭০" ইউ পি শক্তির দিশি মদের ওপর শুল্ক হারের প্রান্তিক বৃদ্ধি করার প্রস্তাব আনছি যার ফলে ৫০" ইউ পি, ৬০" ইউ পি এবং ৭০" ইউ পি শক্তির দিশি মদের ওপর এল. পি. এল. পিছু শুল্ক একই দাঁড়ায়। অনেক ক্ষেত্রে অধিকতর দরিদ্র শ্রেণীর

মানুষজন ৮০° ইউ পি শক্তির যে দেশি মদ পান করে থাকেন, তার ওপর শুল্ক হারের কোন পরিবর্তন করা হচ্ছে না। বিয়ারের ক্ষেত্রে শুল্ক হার প্রতি বি. এল. ১ টাকা বাড়ানোর এবং হুইস্কির ক্ষেত্রে প্রতি এল. পি. এল শুল্ক ৮ টাকা বাড়ানোর আমি প্রস্তাব করছি। ভারতে তৈরি অন্যান্য ধরনের বিলিতি মদের ওপর শুল্ক হারের কোন পরিবর্তন হচ্ছে না। বিয়ার ব্যতীত অন্যান্য বিলিতি মদের ওপর বি. এল. পিছু লিটারেজ ফি ২ টাকা বৃদ্ধি করার এবং বিয়ারের ওপর ঐ ফি বি. এল. পিছু ০.২৫ টাকা বাড়ানোও আমার প্রস্তাব। ৬৫° এবং ৭৫° ইউ পি শক্তির রঙীন এবং সুগন্ধি স্পিরিট বাজারজাত করা হবে যেগুলির ক্ষেত্রে আবগারি শুল্কের হার হবে ৭০° এবং ৮০° ইউ পি শক্তির দিশি মদের ওপর প্রযোজ্য শুল্কহারের সমান। বর্তমান আর্থিক বছরের বাকি সময়ের মধ্যে এই সব ব্যবস্থার ফলস্বরূপ বাড়তি রাজস্ব আদায় ৬ কোটি টাকার মতন হবে বলে আমার আশা।

৫৯। মাননীয় সদস্যগণের মনে থাকবে, বিগত বছরের বাজেট বক্তৃতায় আমি উল্লেখ করেছিলাম যে, এক জায়গা থেকে বৃত্তি-কর আদায়ের কথা সরকার বিবেচনা করছেন। আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, একমাত্র ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ বৃত্তি-কর আইনেই এই কর আদায় করা হবে। এই সিদ্ধান্তের ফলে কিছু শ্রেণীর ব্যবসায়িক প্রতিষ্ঠান যেমন বিউটি পার্লার, শীততাপ-নিয়ন্ত্রিত হেয়ার ড্রেসিং সেলুন, হেল্‌থ রিসর্ট, স্লিমিং সেন্টার, স্টিভেডর, ক্লিয়ারিং এজেন্ট, নাচ গান হয় এমন রেস্তোরাঁ ইত্যাদিকে এখন ঐ আইনের কর-তালিকার অন্তর্ভুক্ত করা হবে। এই সব পরিবর্তনের বিশদ সম্বলিত অর্থ-বিল শীঘ্রই এই সভায় উপস্থাপিত করা হবে।

৬০। মোটর গাড়ি, ভাড়া খাটে না এ-রকম অমনিবাস এবং সন্ধিযুক্ত (আর্টিকুলেটেড) ট্রেলারের ওপর প্রদেয় রোড ট্যাক্সের বর্তমান কাঠামোর আমি কিছু পরিবর্তন করতে চাই। ব্যক্তিগত এবং কোম্পানি মালিকানাধীন এই সব গাড়ির ক্ষেত্রে কর গড়ে ৫০ শতাংশ বাড়ানো আমার প্রস্তাব। ১৯৯১-৯২ সালে এই ব্যবস্থার দরুন প্রায় ১ কোটি টাকা রাজস্ব আসবে, আশা করছি।

৬১। উপরোক্ত সমস্ত করপ্রস্তাব কার্যকরী করার জন্য বিধানসভার এই অধিবেশনে শীঘ্রই একটি অর্থবিল পেশ করা হবে এবং প্রয়োজনীয় বিজ্ঞপ্তিও যথাসময়ে জারী করা হবে।

৬২। এই প্রসঙ্গে আমি সবিনয়ে উল্লেখ করতে চাই, এর আগে করদাতাগণের এবং প্রশাসনের সুবিধার্থে চারটি বিক্রয়-কর আইনের পরিবর্তে একটি সুসংহত নূতন আইন চালু করার প্রস্তাব ছিল। আমি আশা রাখি, অনতিবিলম্বে বিধানসভায় এই আইন পেশ করা সম্ভব হবে।

৬৩। এখন সমস্ত করের প্রস্তাবগুলি একত্রিত করলে ১৯৯১-৯২ সালে অনুমতি অতিরিক্ত সম্পদ সংগ্রহের পরিমাণ দাঁড়াবে ৬৭ কোটি টাকা, যা পূর্বে উল্লিখিত ঘাটতির সমান। অতএব মাননীয় সদস্যগণ, আমি আপনাদের সামনে ১৯৯১-৯২ সালের জন্য পুনরায় একটি ঘাটতিশূন্য ভারসাম্যমূলক বাজেট উপস্থাপন করছি। এই ঘাটতিশূন্য বাজেটের প্রস্তাব কোনো চালাকি নয়, এটা প্রয়োজন। প্রয়োজন এই কারণে যে, বর্তমানে কেন্দ্র-রাজ্য সম্পর্ক এমনই অসম যে কেন্দ্রীয় সরকার ঘাটতির ভিত্তিতে বছরের পর বছর, নিজস্ব বাজেট রচনা করে যেতে পারেন; কিন্তু, কোনো রাজ্য সরকার পর পর মাত্র সাত দিনের বেশী ওভারড্রাফ্‌ট নিতে পারবেন না। এই পরিস্থিতিতে যেহেতু ওভারড্রাফ্‌টের ভিত্তিতে বাজেট রচনা করা সম্ভব নয়, তাই মোট বাজেট ব্যয়-বরাদ্দের একেবারে সমান সম্পদ সংগ্রহ ব্যবস্থা করতেই হবে।

৬৪। ১৯৯১-৯২ সালে বিভিন্ন ব্যয়-বরাদ্দের প্রস্তাব নিয়ে বিস্তারিত আলোচনা সম্ভবতঃ আগষ্ট মাসের শেষ পর্যন্ত চলবে। মাননীয় সদস্যদের স্মরণ থাকবে যে, ১৯৯১ সালের ৩১শে জুলাই পর্যন্ত সময়ের জন্য ভোট-অন্-অ্যাকাউন্ট বাজেট অনুমোদিত হয়েছিল। ১৯৯১ সালের ১লা আগষ্ট থেকে রাজ্য সরকার যাতে কাজকর্ম সঠিকভাবে চালু রাখতে পারেন, সেজন্য আমি আরও দু'মাসের জন্য ব্যয়-বরাদ্দের মঞ্জুরী চাইছি।

৬৫। সর্বশেষে মাননীয় সদস্যগণকে আমি অবগত রাখতে চাই যে, ১৯৯১-৯২ সালের ঘাটতি শূন্য ভারসাম্যমূলক বাজেট দুটি কারণে অসুবিধার সম্মুখীন হতে পারে। প্রথমতঃ স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে, ইদানীংকালে, কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভ ব্যাঙ্ক কিছু একতরফা সিদ্ধান্ত নিয়েছেন যার ফলে স্বল্প সঞ্চয়ের প্রকল্পগুলির চেয়ে তুলনীয় কিছু প্রকল্প (ব্যাঙ্ক এবং ইউনিট ট্রাস্টে সঞ্চয় এবং বিভিন্ন মিউচ্যুয়াল ফান্ড প্রকল্প)-কে সুদের হার এবং আয়কর ছাড়ের দিক থেকে অতিরিক্ত আকর্ষণীয় করা হয়েছে। যদিও স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে রাজ্যের গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, তবুও এই পরিবর্তনগুলি রাজ্যের সঙ্গে কোনো আলোচনা না করে একতরফাভাবে করা হয়েছে। এবং, অনেক ক্ষেত্রেই, এই পরিবর্তনগুলি করা হয়েছে যোজনা কমিশনের সঙ্গে রাজ্যের ১৯৯১-৯২ সালের পরিকল্পনার ক্ষেত্রে সম্পদ সংগ্রহের কথাবার্তা স্থির হওয়ার পর। এর প্রতিবাদ করে, স্বল্প সঞ্চয়ের প্রকল্পগুলিতে সমভাবে সুদের হার বৃদ্ধি ও আয়কর ছাড় প্রস্তাব রেখে আমি বর্তমান কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে সম্প্রতি জানাই। এবারের কেন্দ্রীয় বাজেটে স্বল্প সঞ্চয় প্রকল্পগুলির ক্ষেত্রে সুদের হার বৃদ্ধি করার কিছুটা আশ্বাস থাকলেও, কর ছাড়ের সুবিধার কোনো উল্লেখ নেই। দ্বিতীয়তঃ, যোজনা কমিশনের সঙ্গে রাজ্যের ১৯৯১-৯২ সালের পরিকল্পনা নিয়ে আলোচনার সময় যে কেন্দ্রীয় সহায়তার পরিমাণ (৮৬৩ কোটি টাকা) প্রতিশ্রুতি হিসেবে দেওয়া হয়েছিল এবং যার ভিত্তিতে আমরা এই আর্থিক বছরের পরিকল্পনা রচনা করেছি, ১৯৯১-৯২ সালের কেন্দ্রীয় বাজেটের তথ্য থেকে এটা পরিষ্কার নয় যে সেই প্রতিশ্রুত অর্থ সম্পূর্ণভাবে পাওয়া যাবে কি না।

[4.00 - 4.02 p.m.]

৬৬। যদি স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে প্রয়োজনীয় সংশোধন করা হয়, এবং পরিকল্পনার ক্ষেত্রে প্রতিশ্রুতি অর্থ পাওয়া যায়, তাহলে সমস্যা উঠবে না। কিন্তু যদি এই সংশোধন না করা হয়, অথবা যদি প্রতিশ্রুত অর্থকে কোনোভাবে হ্রাস করা হয়, তাহলে অন্তর্বর্তী পর্যালোচনায় যেতে আমাদের বাধ্য করা হবে। তা হবে নীতি-বহির্ভূত। সে ক্ষেত্রে, তা হবে রাজ্যের সীমাবদ্ধ ক্ষমতার ওপর আঘাত, এবং রাজ্যের সাধারণ মানুষের স্বার্থের ওপরও আঘাত। দেশের বর্তমান পরিস্থিতিতে যে এই ধরণের আঘাত আসতে পারে তার সম্ভাবনার উল্লেখ করেই আমার প্রতিবেদন শুরু করেছিলাম। এই আঘাত যদি আসে তাহলে, মাননীয় সদস্যগণ, আপনাদের মাধ্যমে এ রাজ্যের সকল মানুষকে আবেদন করব, প্রতিবাদ করে মাথা তুলে দাঁড়িয়ে আমাদের অধিকার আদায় করতে, আমাদের সকলের স্বার্থ রক্ষা করতে। বঞ্চনার বিরুদ্ধে মাথা তুলে দাঁড়ানোই এ-রাজ্যের প্রকৃত ইতিহাস। আমি সকলের সহযোগিতা কামনা করছি।

**Mr. Speaker :** Hon'ble Members, cut motions to Demands for Grants will be received in the office up to 5 p.m. 29th July, 1991.

Now, Motion for Vote on Account. I call upon Dr. Asim Kumar Das Gupta to move the motion.

## V. VOTING ON MOTION FOR VOTE ON ACCOUNT

**Dr. ASIM KUMAR DAS GUPTA :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum not exceeding Rs. 10,91,41,00,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1992, namely :–

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | **REVENUE ACCOUNT** | **Rs.** |
| | A–General Services | |
| | (a) Organs of State | |
| 1. | 2011-State Legislature | 57,00,000 |
| 3. | 2013-Council of Ministers | 17,00,000 |
| 4. | 2014-Administration of Justice | 4,67,00,000 |
| 5. | 2015-Elections | 75,00,000 |
| | (b) Fiscal Services | |
| | (i) Collection of Taxes on Income and Expenditure | |
| 6. | 2020-Collection of Taxes on Income and Expenditure | 35,00,000 |
| | (ii) Collection of Taxes on property and Capital Transactions | |
| | 2029–Land Revenue | |
| 7. | Capital Expenditure Outside the Revenue Account | |
| | C–Capital Account of Economic Services | 15,18,00,000 |
| | (i) Capital Account of General Economic Services | |
| | 5475-Capital outlay on Other General Economic Services | |
| | **REVENUE ACCOUNT** | |
| | A-General Services | |
| | (b) Fiscal Services | |
| | (ii) Collection of Taxes on Property and Capital Trnsactions | |
| 8. | 2030-Stamps and Registration | 2,24,00,000 |
| 9. | 2035-Collection of Other Taxes on Property and Capital Transactions | 3,00,000 |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | (iii) Collection of Taxes on Commodities and Services | |
| 10. | 2039-State Excise | 1,87,00,000 |
| 11. | 2040-Sales Tax | 3,00,00,000 |
| 12. | 2041. Taxes on Vehicles | 58,00,000 |
| 13. | 2045-Other Taxes and Duties on Commodities and services | 1,26,00,000 |
| | (iv) Other Fiscal Services | |
| 14. | 2047-Other Fiscal Services | 58,00,000 |
| | (c) Interest Payment and Servicing of Debt | |
| 16. | 2049-Interest Payments | 12,25,000 |
| | (d) Administrative Services | |
| | | Rs. |
| 18. | 2052-Secretariat General Services | 3,27,00,000 |
| 19. | 2053-District Administration | 3,27,00,000 |
| 20. | 2054-Treasury and Accounts Administration | 2,30,00,000 |
| 21. | 2055-Police | 55,37,00,000 |
| 22. | 2056-Jails | 3,42,00,000 |
| 24. | 2058-Stationery and Printing | 1,55,00,000 |
| | 2059-Public Works | |
| | (Public Works under Functional Heads) | |
| | B-SOCIAL SERVICES | |
| | (a) Education, Sports, Art & Culture | |
| | 2202-General Education (Buildings) | |
| | 2203-Technical Education (Buildings) | |
| | 2204-Sports and Youth Services (Buildings) | |
| | 2205-Art and Culture (Buildings) | |
| | (b) Health and Family Welfare | |
| | 2210-Medical and Public Health (Excluding public Health)(Buildings) | |
| | 2210-Medical and Public Health (Public Health) (Buildings) | |
| | 2211-Family Welfare (Buildings) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| 25. | (e) Water Supply, Sanitation, Housing and Urban Development | 32,43,87,000 |
| | 2216-Housing (Buildings) | |
| | (f) Labour and Labour welfare | |
| | 2220-Labour and Employment (Buildings) | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2225-Social Security and Welfare (Social Welfare) (Buildings) | |
| | (h) Others | |
| | C-Economic Services | |
| | (e) Agriculture and Allied Activities | |
| | 2401-Crop Husbandry (Buildings) | |
| | 2403-Animal Husbandry (Buildings) | |
| | 2404-Dairy Development (Buildings) | |
| | 2406-Forestry and Wild Life (Zoological park and Lloyd Botanic Garden, Darjeeling) | |
| | 2408-Food, Storage and Warehousing (Buildings) | |
| | (f) Industry and Minerals | |
| | 2851-Village and Small Industries (Excluding Public Undertakings)(Buildings) | |
| | 2852-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) | |
| | 2853-Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings) | |
| | (j) General Economic Services | |
| | 3475-Other General Economic Services (Buildings) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | A-Capital Account of General Services | |
| | 4059-Capital Outlay on Public Works (Capital Outlay on Public Works under Functional Heads) | |
| | B-Capital Account of Social Services | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | (a) Education, Sports, Art and Culture | |
| 25. | 4202-Capital Outlay on Education, Sports. Art and Culture (Buildings) | |
| | (b) Health and family welfare | |
| | 4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) | |
| | 4210-Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings) | |
| | 4211-Capital Outlay on Family Welfare (Buildings) | |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| | 4215-Capital Outlay on Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Buildings) | |
| | 4216-Capital Outlay on Housing (Buildings) | |
| | (d) Information and Broadcasting | |
| | 4220-Capital Outlay on Information and Publicity (Buildings) | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 4235-Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) (Buildings) | |
| | (h) Others | |
| | 4250-Capital Outlay on Other Social Service (Buildings) | |
| | (C) Capital Account of Economic Services | |
| | (a) Capital Account fo Agriculture and Allied Activities | |
| | 4403-Capital Outlay on Animal Husbandry | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 4403-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings) | |
| | 4404-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 4408-Capital Outlay on Food Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings) | |
| | (g) Capital Account of Rural Development | |
| | 4515-Capital Outlay on Other Rural Development Programme (Panchayati Raj) (Buildings) | |
| 25. | 4515-Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) (Buildings) | |
| | (f) Capital Account of Industry and Minerals. | |
| | 4851-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 4851-Capital Outlay of Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-plan) (Buildings) | |
| | 4853-Capital Outlay on Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings) | |
| | 4885-Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) | |
| | **REVENUE ACCOUNT** | |
| | A-General Services | |
| | (d) Administrative Services | |
| 26. | 2070-Other Administrative Services (Fire Protection & Control) | 2,55,00,000 |
| | 2070-Other Administrative Services (Excluding Fire Protection & Control) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| 27. | (a) Capital Account fo General Services | 10,23,00,000 |
| | 4070-Capital Outlay on Other Administrative Services | |
| | **REVENUE ACCOUNT** | |
| | (A) General Services | |
| | (a) Pension and Miscellaneous general Services | |
| 28. | 2071-Pensions and Other Retirement Benefits | 33,25,00,000 |
| | 2075-Miscellaneous General Services Capital Expenditure Outside the Revenue Account | |
| 29. | (A) Capital Account of General Services | 94,00,000 |
| | 4075-Capital Outlay on Miscellaneous General Services | |
| | **REVENUE ACCOUNT** | |
| | (B) Social Services | |
| | (a) Education, Sports, Art and Culture | |
| | 2202-General Education | |
| | 2203-Technical Education | |
| | 2205-Art and Culture | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | (B) Capital Account of Social Services | 2,86,11,61,000 |
| 30. | | |
| | (a) Education, Sports, Art and Culture | |
| | 4203-Capital Outlay on Education, Sports, Art and Culture | |
| | F-Loans and Advances | |
| | 6202-Loans for Education, Sports, Art and Culture | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (a) Education, Sports, Art & Culture | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| 31. | 2204-Sports and Youth Services | 3,18,00,000 |
| | (b) Health & Family Welfare | |
| | 2210-Medical and Public Health | |
| | (Excluding Public Health) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | 52,03,00,000 |
| 32. | (b) Health & Family Welfare | |
| | 4210-Captial Outlay on Medical and Public Health | |
| | (Excluding Public Health) | |
| | F-Loans and Advances | |
| | 6210-Loans for Medical and Public Health | |
| | (Excluding Public Health) | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (b) Health and Family Welfare | |
| | 2210-Medical and Public Health | |
| | (Public Health) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | 9,66,00,000 |
| | (b) Health and Family Welfare | |
| 33. | 4210-Capital Outlay on Medical and public Health (Public Health) | |
| | F-Loans and Advances | |
| | 6210-Loans for Medical and Public Health | |
| | (Public Health) | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (b) Health and Family Welfare | |
| | 2211-Family Welfare | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | 9,03,00,000 |
| 34. | (b) Health and Family Welfare | |
| | 4211-Capital Outlay on Family Welfare | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | F-Loans and Advances | |
| | 6211-Loans for Family Welfare | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing & Urban Development | |
| | 2215-Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing & Urban Development | 15,79,00,000 |
| 35. | 4215-Capital Outlay on Water Supply & Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) | |
| | F-Loans and Advances | |
| | 6215-Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| | 2216-Housing | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| 36. | B-Capital Account of Social Services | 5,36,50,000 |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| | 4216-Capital Outlay on Housing | |
| | F-Loans and Advances | |
| | 6216-Loans for Housing | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| | 2217-Urban Development | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| 37. | (c) Water Supply, Sanitation Housing and Urban Development | 36,39,00,000 |
| | 4217-Capital Outlay on Urban Development | |
| | F-Loans and Advances | |
| | 6217-Loans for Urban Development | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (d) Information and Broadcasting | |
| | 2220-Information and Publicity | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| 38. | B-Capital Account of Social Services | 2,57,50.000 |
| | (d) Information and Publicity | |
| | 4220-Capital Outlay and Information & Publicity | |
| | F-Loans and Advances | |
| | 6220-Loans for Information and Publicity | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (f) Labour and Labour Welfare | |
| 39. | 2230-Labour and Employment | 5,79,00,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2235-Social Security and Welfare (Rehabilitation) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 4235-Capital Outlay on Social Security and | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | Welface (Rehabilitation) | 5,96,00,000 |
| | C-Loans and Advances | |
| | 6235-Loans for Social Security and Welfare (Rehabilitation) | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (a) Education, Sports, Art and Culture | |
| | 2202-General Education (Tribal Areas Sub-Plan) | |
| | 2203-Technical Education (Tribal Areas Sub-Plan) | |
| | 2204-Sports and Youth Services (Tribal Areas Sub-Plan) | |
| | (b) Health and Family Welfare | |
| | 2210-Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) | |
| | 2210-Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan) | |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| 41 | 2215-Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan) | 22,82,50,000 |
| | (c) Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes | |
| | 2225-Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2235-Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan) | |
| | C-Economic Services | |
| | (a) Agriculture and Allied Activities | |
| | 2401-Crop Husbandry (Tribal Areas Sub-Plan) | |
| | 2402-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan) | |
| | 2403-Animal Husbandry (Tribal Areas Sub-Plan) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | 2404-Dairy Development (Tribal Areas Sub-Plan) | |
| | 2405-Fisheries (Tribal Areas Sub-Plan) | |
| | 2406-Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan) | |
| | 2408-Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan) | |
| | 2425-Co-operation (Tribal Areas Sub-Plan) | |
| | 2435-Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) | |
| | (b) Rural Development | |
| 41 | 2501-Rural Development (Tribal Areas Sub-Plan) | |
| | 2506-Land Reforms (Tribal Areas Sub-Plan) | |
| | (c) Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) | |
| | 2505-Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan) | |
| | 2575-Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) | |
| | (d) Irrigation and Flood Control | |
| | 2702-Minor Irrigation (Tribal Areas Sub-Plan) | |
| | (f) Industry and Minerals | |
| | 2851-Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | |
| | Capital Expenditure outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| | (b) Health and Family Welfare | |
| | 4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) | |
| | (e) Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| | 4225-Capital Outlay on Welfare of Scheduled Castes Scheduled Tribes and Other Backward Classes. | |
| | C-Capital Account of Economic Services | |
| | (a) Capital Account of Agriculture and Allied Activities | |
| | 4401-Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | |
| 41 | 4402-Capital Outlay on Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan) | |
| | 4403-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | |
| | 4425-Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan) | |
| | 4435-Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-plan) | |
| | (d) Capital Account of Irrigation and Flood Control | |
| | 4702-Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan) | |
| | 4405-Capital Outlay on Command Areas Development (Tribal Areas Sub-Plan). | |
| | (f) Capital Account of Industry and Minerals | |
| | 4851-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | |
| | (g) Capital Account of Transport | |
| | 5054-Capital Outlay on roads and Bridges (Tribal Areas Sub-Plan) | |
| | F-Loans and Advances | |
| | 6225-Loans for Welfare of Scheduled Castes Scheduled Tribes and Other Backward Classes | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | 6401-Loans for Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | |
| 41. | 6425-Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) | |
| | 6575-Loans for Other Special Areas Programme (Tribal Areas Sub-Plan) | |
| | 6851-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2235-Social Security and Welfare (Social Welfare) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| | (g) Capital Account of Social Welfare and Nutrition | 13,95,00,000 |
| 42 | 4235-Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) | |
| | F-Loans and Advances | |
| | 6235-Loans for Social Security and Welfare (Social Welfare) | |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2236-Nutrition | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| 43. | 4236-Capital Outlay on Nutrition | 1,11,00,000 |
| | F-Loans and Advances | |
| | 6212-Loans for Nutrition | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | **REVENUE ACCOUNT** | |
| | B-Social Services | |
| | (g) Socia! Welfare and Nutrition | |
| 44. | 2245-Relief on account of Natural Calamities | 13,35,00,000 |
| | (h) Others | |
| 45. | 2251-Secretariat-Social Services | 1,18,00,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | B- Social Services | |
| | (h) Others | |
| | 2252-Other Social Services | |
| | Capital Expenditure Outside the revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| 46. | 4250-Capital Outlay on Other Social Services | 1,76,00,000 |
| | F-Loans and Advances | |
| | 6250-Loans for Other Social Services | |
| | **REVENUE ACCOUNT** | |
| | (c) Economic Sercices | |
| | (g) Agriculture and Allied Activities | |
| | 2401-Crop Husbandry | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | (c) Capital Account of Economic Services | |
| | (a) Agriculture and Allied Activities | |
| 47. | 4401-Capital Outlay on Crop Husbandry | 16,19,00,000 |
| | (Excluding Public Undertakings) | |
| | F-loans and Advances | |
| | 6401-Loans for Crop Husbandry (Excluding Public Undertakings) | |
| | **REVENUE ACCOUNT** | |
| | C-Economic Services | |
| | (a) Agriculture and Allied Activities | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | 2402-Soil and Water Conservation | |
| | Capital Expenditure outside the Revenue Account | |
| | (c) Capital Account of Economic Services | |
| 48. | (a) Capital Account of Agriculture and Allied Activities | 1,90,60,000 |
| | 4402-Capital Outlay on Soil and Water Conservation. | |
| | F- Loans and Advances | |
| | 6402-Loans for Soil and Water Conservation | |
| | **REVENUE ACCOUNT** | |
| | C-Economic Services | |
| | (a) Agriculture and Allied Activities | |
| | 2403-Animal Husbandry | |
| | Capital Expenditure outside the revenue Account | |
| | C-Capital Account of Economic Services | |
| | (a) Capital Account of Agriculture and Allied Activities | 7,15,00,000 |
| 49. | 4403-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) | |
| | F-Loans and Advances | |
| | 6403-Loans for Animal Husbandry | |
| | **REVENUE ACCOUNT** | |
| | C-Economic Services | |
| | (a) Agriculture and Allied Activities | |
| | 2404-Dairy Development. | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | C-Capital Account fo Economic Services | |
| | (a) Capital Account of Agriculture and Allied Activities | |

কিন্তু তা সত্ত্বেও আমরা দেখতে পাচ্ছি যে রিসোর্স এসেছিল। কি ইউটালাইজ করেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয়কে আরো জিজ্ঞাসা করতে চাই। আজকে মূল সমস্যা, ইউটালাইজেশান হচ্ছে না, প্রোডাকটিভিটির সমস্যা। রিডাকশান ইন কেস অফ প্রোডাকটিভিটি এটা নিয়ে একাধিকবার একাধিক বিশেষজ্ঞ একাধিক কমিটি করা হয়েছে মিনিমাইজেশান অফ দি কষ্ট অফ প্রোডাকটিভিটি। আমাদের এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর ১৫ বছরে রাজত্বকালে একটা জিনিস হয়ে গিয়েছে, ওয়ার্কের ব্যাপার নেই। আমাদের লিডার অফ দি ওপোজিশান বলে গিয়েছেন মহারাষ্ট্রে যদি ভ্যালু এ্যাডেড টু দি মেটিরিয়াল যদি ৬০০০ হয় আমাদের এখানে ৩০০০ ও হয় নি। আজকে লেবারদের দোষ দিয়ে কোন লাভ নেই, The political parties, political bosses are responsible for it.

আমাদের এফিসিয়েন্সী কোথায়? আপনারা দাবি করেছেন খাদ্যে আপনারা ভীষণ ভাবে করেছেন। এটা কংগ্রেস লায়ন স্টক করেছে বলেই সম্ভব হয়েছে। আজকে পাঞ্জাবের মতো রাজ্য থেকে ৬৪ লক্ষ টন গম এবং ৪৬ লক্ষ টন চাল মোট ১ কোটি টন দিল। স্যার, আপনি জানেন আমাদের দেশে বড় যদি কিছু বিড়ম্বনা আসে, খরা, বন্যা এই ধরনের যদি কিছু আসে তার জন্য সেভিং ওভার মোর দ্যান ২০ মিলিয়ান টন। এই ক্ষেত্রে যদি এক টাকা করে দাম ধরা হয় তাহলে ২০০ কোটি টাকা আছে। মাননীয় অর্থমন্ত্রী এখানে একটা প্রশ্নের অবতারনা করেছেন তিরস্কার করার জন্য যে সোনা দিতে আবদ্ধ করেছে। ভুললে চলবে না ১৫ মাস যে সরকার ছিল কেন্দ্রে আপনাদের সাহায্যের সরকার, বন্ধু সরকার। ৬ হাজার কোটি টাকার ফরেন এক্সচেঞ্জ রেখে এসেছিল কংগ্রেস যে দিন চলে এসেছিল ১৯৮৯ সালে ইলেকশানে হাবার পর। সেই টাকাটা বিস্কোয়ানডার্ড। এর ফলে হলো কি? ফল হচ্ছে ১৫ই জুলাই-এর মধ্যে ফরেন ডেট শোধ না করতে পারলে উই উড বি এয়ারমার্কড এজ ডিফলটার, আন্তর্জাতিক বাজারে আমরা ব্যাংক্রাপসি বলে পরিচিত হব। তাই আপনাদের সোনা সম্বন্ধে চিৎকার কোন কারণ নেই।

[11.50 - 12.00 a.m.]

আজকে গোল্ডে আমাদের অবস্থাটা কি তা যদি আমরা একটু দেখি তাহলে দেখবো যে '৮৫ সালের আগে পর্যন্ত সোনার দাম প্রতি দশ গ্রাম ছিল দু'হাজার টাকার কাছাকাছি। এখন এর দাম চার-পাঁচ হাজার টাকা হবে। বাজারে ভারতে সোনার দাম বেশী। রিজার্ভ ব্যাংককে সোনা ২২০.৫৮ কোটি টাকার, অবশ্য প্রতি গ্রাম চড়া দামে বিক্রি করলে আমাদেরলাভ হতো, কিন্তু আমাদের ডিফল্ট এ্যাভয়েড করার জন্য, ফাইট ফর প্রেস্টিজ ইন দি ইন্টারন্যাশানাল ষ্ট্যান্ডিং অব ইনডিয়া আমাদের এই সোনা বন্ধক রাখতে হয়েছে। এটা অবশ্য কনফিসকেটেড গোল্ড। আজকে আগের সরকারের অপকীর্তির জন্য এটা করতে হয়েছে। মজুত সোনার ১৫ পারসেন্ট যেটা লেজিটিমেটলি বাইরে নিয়ে যাওয়া যায় সেই পরিমাণ বাইরে নিয়ে যাওয়া হয়েছে। এটা করে আমরা যদি আমাদের ব্যালান্স অফ পেমেন্টকে রক্ষা করার চেষ্টা করি তাহলে এতে তো আপত্তির কারণ থাকতে পারে না। এখানে বলা আছে যে, ইট ইজ মর্টগেজড্। ইট ক্যান বি গট ব্যাক এগেন ইফ উই পে দি এ্যামাউন্ট। আজকে সেন্টার যে বাজেট প্রেজেনটেশান করেছে, আমাদের মনে একটা সন্দেহ দেখা দিয়েছে যে, আপনাদের কার্যকালে যা হয়েছে তারফলে যে ফ্লু অফ মানি, স্পার্ট অফ ইন্ডাষ্ট্রিয়ালাইজেশান এখানে আসবে তাতে উই উইল বি এ্যবল্ টু আর্ন দ্যাট মাচ্ মানি। কারণ দক্ষিণ কোরিয়াকে দেখুন, তারা আপটু '৬০, তাদের আয় এবং আমাদের আয় সমান ছিল। কিন্তু আফটার '৬০ তাদের আমাদের আয়ের দশ গুণ। জাপান, যুদ্ধোত্তর দেশ, যেখানে হিরোসীমা ও নাগাসাকি বোমার আঘাতে উড়ে গিয়েছিল, আজকে সেই জাপান কত উন্নত, বিকজ অফ দি ওপেনিং অফ দি ফরেন ইনভেষ্টমেন্ট দেয়ার। মার্শাল প্লানিংয়ের ফলে জাপান ইজ ওয়ান অফ দি স্ট্রংগেষ্ট ইকনমিক পাওয়ার ইন দি ওয়ার্ল্ড। আমাদের দুর্ভাগ্য প্রতিবেশী দেশের উৎপীড়নের জন্য—মুখ্যমন্ত্রী একবার ইঙ্গিত দিয়েছিলেন - ভারতের শত্রুর জন্য ডিফেন্স প্রিপারেশান রাখতে হচ্ছে। ইন দি ইয়ার '৬০ ইট ওয়াজ ১৫০ ক্রোরস্ অনলি। থ্রি ফ্রন্টে আমরা দুর্বল ছিলাম। প্রতিবেশী আক্রমণের ব্যাপারে

উই আর নট সার্টেন। সেজন্য আজকে ডিফেন্স প্রিপারেশান রাখতে হচ্ছে। এরজন্য আমাদের বরাদ্দ ছিল ১৬৫০ কোটি টাকা। এবারে ৬০ কোটি টাকা বাড়াতে হয়েছে। আমরা আমাদের দেশকে উইক হতে দিতে পারি না। ফলে আমরা বাধ্য হয়েছি বরাদ্দ বাড়াতে আন্ডার সারকামাসট্যান্সেস। অন্যদিকে আমরা যদি আমাদের একস্‌পোর্ট পসিবিলিটি বাড়াতে পারি বোথ কোয়ালিটেটিভ এ্যান্ড কোয়ানটিটেটিভ এটসেটরা - আপনি এক জায়গায় বলেছেন রেডিমেড গার্মেন্টস্‌ এর কথা আর নন-কনভেনশানাল আদার দ্যান দি ইঞ্জিনিয়ারিং, আদার প্রোডাকট্‌স তাহলে উন্নতি হতে পারে। আমরা চিংড়ি মাছের রপ্তানি বাড়াতে পারি। ইউ উই্‌ একস্পোর্ট ফিশ এ্যান্ড আদার প্রোডাকটস্‌, তাহলে আমাদের অবস্থার উন্নতি হতে পারে। আমরা বাইরে সোনা পাঠাতে পারি না ঠিকই কিন্তু জুয়েলারী ডায়মন্ড, ক্রাফটসম্যানশিপ ইজ একসেলেন্ট হেয়ার ইন ওয়েষ্ট বেঙ্গল, এগুলোর ভাল চাহিদা আছে, এগুলো পাঠাবার সুযোগ আমরা নেব না কেন? এগুলোর জন্য দরকার মনিটারিংয়ের। সেই্‌ সেল কোথায়? এরজন্য যে সুপারভিশান এবং মনিটারিং দরকার তা কোথায়? এরজন্য আমরা ট্রেনড্‌ আপ করতে পারি মানুষকে। এই ব্যাপারে সততা, অনেষ্টি, কোয়ালিটি এ্যান্ড কোয়ানটিটি এই তিনটির প্রয়োজন আছে। এরজন্য কোয়ালিটি কন্ট্রোলের দরকার আছে। যে কোন কাজের জন্য কন্টিনিউয়াস রিসার্চ এ্যান্ড ডেভালাপমেন্টের প্রয়োজন আছে। আই. এস. আই.য়ের কি ব্যবস্থা এখানে আছে? হাউ ডু উই টেষ্ট মাষ্টার্ড অয়েল? বেহালাতে চার-পাঁচশো মানুষ মরে গেল না বটে, পঙ্গু হয়ে গেল। এখানে তেল পরীক্ষার ব্যবস্থা নেই। এই যদি ঘটে তাহলে আমাদেব পরিবর্তন হবে কি করে? আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে নিবেদন করবো, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর রাজ্যপালের ভাষণের উপরে বক্তব্য রাখার সময়ে বলেছেন যে সারকারিয়া কমিশনের রিপোর্ট পৌঁছে গেছে। এর আগে পনের মাস ভি. পি. সিং সরকার, আপনাদের বন্ধু সবকার ক্ষমতায় ছিলেন। আমরা তাঁদের একবারও বলতে শুনিনি, আজকে বলছেন যে সারকারিয়া রিপোর্ট আছে। টু ইম্প্রুভ দি রিলেশানশিপ বিটুইন দি ষ্টেটস এ্যান্ড দি সেন্টার এই যে দাবী, এটা আমরাও চাই। উই আর নট অপোজড্‌ টু ইট। দেয়ার স্যুড নট বি এ স্পিরিট অব কনফ্রন্টেশান ইন দি ফিল্ড অব কো-অপারেশান। আমরা চাই যে রাজ্যের হাতে কিছুটা ক্ষমতা আসুক। স্মল সেভিংসের ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী আয়ের বেশ খানিকটা সুযোগ নিতে পারেন। কিন্তু দেখলাম আপনি এক জায়গায় প্রচন্ড ধমক দিয়েছেন। আপনি বলেছেন স্মল সেভিংসে প্রচন্ড বাধার সৃষ্টি যদি করা হয় তাহলে সবাইকে রুখে দাঁড়াতে হবে। দিস ইজ এ্যান ওপেন চ্যালেঞ্জ ফর রিভল্ট। মানুষ খেতে পেলে রিভল্ট করে না। আজকে পূর্ব ইউরোপে দেখুন, রাশিয়াতে দেখুন। এখানে রেভোলিউশান হয়েছিল। কিন্তু আজকে মানুষ তা নাকচ করে দিচ্ছে। তারা বলছে তারা কমিউনিষ্ট হবে না। কমিউনিষ্ট পার্টি সেখানে নিষিদ্ধ। আপনি বাজেট ভাষণের মধ্যে দিয়ে সেন্টারের সঙ্গে একটা কনফ্রন্টেশানের ইঙ্গিত দিয়েছেন।

লাষ্টে আপনি যে বিস্তৃত ট্যাক্স বাড়ানোর প্রোপজালটি দিয়েছেন এটা ঠিক নয় বিকজ অফ দি ফেলিওর অফ জেনারেশন অফ ইলেকট্রিসিটি এ্যান্ড ম্যাল এ্যাডমিনিষ্ট্রেশান আজকে সকলে বিদ্যুৎ পাচ্ছে না। ইনভারটার আজকে সাধারণ মানুষ ঘরে রাখছে, তার ওপরে আপনারা ট্যাক্স বাড়িয়ে দিলেন এটা ঠিক নয়। যেখানে আপনারা জেনারেশান দিতে পারছেন না, সেখানে বিদ্যুতের উপরে ট্যাক্স বাড়িয়ে দিলেন। তারপরে মদের উপরেও ট্যাক্স বাসিয়েছেন ঠিক আছে, ওটা আপনাদের পার্টির লোকেরাই খায়, ওতে বসান কোন আপত্তি নেই। কিন্তু ইনভাটার যেটা সাধারণ ঘরের মানুষেরা ব্যবহার করে তার উপরে ট্যাক্স বসিয়ে দিলেন। হোয়াই হ্যাভ ইউ ব্রট ইনটু দিস? তারপরে ফুটবলে আপনারা প্রমোদ কর উঠিয়ে দিয়েছেন বললেন, কবে বসান হল তাই জানলাম না। আপনাদের আমলই বসিয়েছেন, আপনারাই তুলে দিলেন। সুতরাং আপনারা যে সেদিন ভুল করেছিলেন সেটা বুঝতেপারছেন। এটাতে যেহেতু পশ্চিমবঙ্গে কার্য্যকরী কোন উন্নতি বা কোন সম্ভবনা নেই সেখানে আপনি ২০ পৃষ্ঠার যে বাজেট বক্তব্য রেখেছেন তাতে কোন ইমপ্লিমেন্টের সম্ভাবনা নেই। প্রভারটি, দারিদ্রতা, নিশ্চিহ্ন করা, দারিদ্রতা সরানো বা গরিবী হটানোর কোন পন্থা এতে নেই। সেইজন্য এই বাজেট বক্তব্যকে সমর্থন করতে পারছি না। তবুও আপনি যে পরিশ্রম করেছেন সেইজন্য আপনাকে

সাধুবাদ জানাই। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি যে সময় দিয়েছেন তারজন্য আপনাকে সাধুবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি অর্থ মন্ত্রী যে বাজেট প্রস্তাব দিয়েছেন তার সমর্থনে বলছি। আমার পূর্ববর্ত্তী বক্তা ডাঃ জয়নাল আবেদিন সাহেব তিনি অর্থমন্ত্রীকে ভাগ্যবান বলেছেন, আমি এই ব্যাপারে একমত, কিন্তু যে কারণে ভাগ্যবান বলেছেন বাইরের দরজা খুলে গেছে বলে আমি তার সাথে কিন্তু একমত নই। বাইরের দরজা খুলে যায় নি বলে আমি তাঁকে ভাগ্যবান বলে মনে করি। আমাদের দেশের অর্থমন্ত্রী বিখ্যাত অর্থনীতিবিদ শ্রী মনমোহন সিং মহাশয়কে বাইরের দরজা খুলে দেওয়ার জন্য আই এম এফের অপারেশান ডিরেক্টর এস. এন কুড়েশির নির্দেশে বাজেট তৈরী করতে হয়েছে। আমাদের অর্থমন্ত্রী ভাগ্যবান যে ওয়াশিংটন থেকে ডিকটেশান নিয়ে তাঁকে বাজেট প্রস্তুত করতে হয় নি। এটাই আশ্চর্য্য এবং অভাবনীয় ব্যাপার যে জয়নাল আবেদিন সাহেব এরমধ্যে কোন ডিরেকশান খুঁজে পান নি। না পাওয়াটাই স্বাভাবিক, আমাদের আপনাদের দৃষ্টিভঙ্গী এক নয় বলেই তো আপনারা আজকে অপজিশানে রয়েছেন। এবং সেই দৃষ্টিভঙ্গীর পেছনে আপনাদের সঙ্গে আমাদের মূলগত কিছু পার্থক্য আছে। আপনারা বারবারই বলে থাকেন যে ভূমিসংস্কার করে কোন লাভ নেই। আপনারা জমিদারী মেজাজ নিয়ে কথাটা বলতে পারেন, আপনাদের গণতান্ত্রিক অধিকার আছে, কিন্তু জমিদারী দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমরা একমত নই। এবং একমত নই বলেই আমরা চতুর্থবার এখানে নির্বাচিত হয়ে এসেছি এবং আপনারা চতুর্থ বার বিরোধী আসনে বসে আছেন। আর যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন নিশ্চয় সকলে তাতে একমত হবেন এবং সমর্থন করবেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্য যেমন বাজেট পেশ করেছেন, তাদের সমনে যে অর্থনৈতিক চিত্র আছে তার থেকে পশ্চিমবঙ্গ আলাদা নয়। গোটা দেশে যেখানে অর্থনৈতিক সংকট সেই সংকটের সামনে থেকে একটি রাজ্যের পক্ষে বেরিয়ে আসা কি সম্ভব? একটা দেশের সামনে যে অর্থনৈতিক সংকট এবং তার যে দৃষ্টিভঙ্গী সেটা যেকোন অঙ্গরাজ্যের পক্ষে প্রতিফলিত হতেই হবে। এবং শিল্প নীতির মাধ্যমে তার কিছু গুরুতর প্রভাব আমাদের বাজেটের উপরে পড়তে বাধ্য। আমি কেন্দ্রীয় বাজেট আলোচনা করতে যাচ্ছি না। পশ্চিমবঙ্গ একটি অঙ্গরাজ্য হিসাবে তার প্রত্যক্ষ প্রভাব কিছুটা পড়বেই। এখানেই তো বিরোধীদলের নেতা বলেছেন যে পশ্চিমবঙ্গের প্রতি যদি বঞ্চনা হয় তাহলে আমরা আপনাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে কেন্দ্রের কাছে গিয়ে বলবো এটা অন্যায় হয়েছে।

[12.00 - 12.10 p.m.]

আমি সেই ভরষায় দাঁড়িয়ে কথাটা বলছি এবারের বাজেটে প্রপোজালে ইনকাম ট্যাক্স বাড়েনি, বেড়েছে কর্পোরেট ট্যাক্স। এবং ইনকাম ট্যাক্স না বাড়ার ফল যে কি সেটা আপনারা জানেন। ইনকাম ট্যাক্স ৮৫ শতাংশ ডিভিসিবিল পুলে যায়। কিন্তু এইটথ ফিনান্স কমিশন যা বরাদ্দ করেছেন তাতে ভারতবর্ষ ১০০ শতাংশ বরাদ্দ করলে পশ্চিমবাংলায় আসে ৬.৬৩ পয়সা। ইনকাম ট্যাক্স যেহেতু বাড়েনি তাই কেন্দ্রীয় বাজেটে ডিভিসিবিল পুল থেকে পশ্চিমবাংলার ন্যায্য পাওনা অনেকটাই কমে গেল। আমি নিশ্চয় আশা করব এটা রাজ্যের প্রতি বঞ্চনা বলে আপনারা একমত হবেন। দ্বিতীয় বিষয় হচ্ছে পূর্বতম ফিনান্স কমিশনের সঙ্গে আলোচনা হয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতে ইনকাম ট্যাক্সের সঙ্গে সারচার্জ বসানো হয়েছে এবং সেটা কন্টিনিউ করা হয়েছে। ফিনান্স কমিশনের রিপোর্টের মধ্যে রাজ্য সরকারের পাওনা অংশ যদি দেখতে চান তাহলে দেখতে পাবেন কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছে '৮৫-৮৬ সালের মধ্যে সারচার্জগুলি তুলে দিয়ে যাতে এই টাকার ন্যায্য ভাগ রাজ্য সরকারগুলি পেতে পারে সেটার ব্যবস্থা করতে, কিন্তু সেটা এখনও করা হয়নি। কালো টাকার বিস্তার নিয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রী উদ্বেগ প্রকাশ করেছেন কিন্তু যদি অনেষ্টলি বলি কালো টাকার জন্য ক্ষতিগ্রস্থ হয় রাজ্য সরকার, কারণ ইনকাম ট্যাক্স ফাঁকি দিয়ে এই কালো টাকা তৈরী হচ্ছে। এই টাকা থাকলে তার ১০০ ভাগের মধ্যে ৮৫ ভাগ আসত রাজ্য সরকারের কাছে। কিন্তু সেই কালো টাকাকে সাদা

করার জন্য একটা নূতন প্রস্তাব অর্থমন্ত্রী উৎথাপন করলেন—কালো টাকাকে সাদা করার জন্য হাউসিং সোর্স বলে সেই টাকা জমা রাখতে পারেন। কিন্তু তার ৪০ ভাগ কেটে নেবেন কেন্দ্রীয় সরকার, অথচ এটার ন্যায্য পাওনা ছিল রাজ্য সরকারের। রাজ্য সরকারে পকেট কেটে যারা ফাঁকি দেয় সেই টাকা কেন্দ্রীয় সরকার নিচ্ছেন। যদি রাজ্যের প্রতি তাঁদের দৃষ্টিভঙ্গী সৎ হোত তাহলে ৪০ শতাংশ লেভি কাটবার প্রস্তাব দিতেন রাজ্য সরকারের প্রতি। দ্বিতীয়তঃ ওয়েল্থ ট্যাক্স বাড়েনি, কিন্তু আমাদের বাজেটে অর্থমন্ত্রীর প্রস্তাব যদি দেখেন তাহলে দেখবেন ডাইরেক্ট ট্যাক্সের ক্ষেত্রে যে শেয়ার আমরা গত বছরে বাজেট এস্টিমেটে বা রিভাইসড এস্টিমেটে পেয়েছি সেই তুলনায় ডাইরেক্ট ট্যাক্স পশ্চিমবাংলায় ডিভিসিবিল পুলে যাচ্ছে মাত্র ১২.১ শতাংশ বেশী, আপনারা সবাই একমত হবেন যেখানে ইনফ্রেশান রেট হচ্ছে ১২ ৪ শতাংশ সেখানে ১২.১ শতাংশ বাড়ার মানে হচ্ছে ডি-ফ্যাকটো, অর্থাৎ ডিভিসিবিল পুলে যে ডাইরেক্ট ট্যাক্স আমাদের রাজ্য সরকার পেয়েছে তার প্রকৃত বৃদ্ধি এখানে ঘটল না। যদি রাজ্য সবকারের প্রতি বঞ্চনার ব্যাপারে আপনারা সিরিয়াস হন তাহলে আপনারা পলিটিক্যাল গিমিক না দেখিয়ে আমাদের সঙ্গে একসাথে বলুন কেন্দ্রীয় সরকারের এই প্রস্তাবের সঙ্গে আমরা একমত নই। কারণ এতে রাজ্য সরকার ক্ষতিগ্রস্থ হচ্ছে। এরপর আসছি কর্পোরেট ট্যাক্সের ব্যাপারে, আপনারা নিশ্চয় ফিনান্স কমিশনের রিপোর্ট দেখেছেন—প্রতিটি রাজ্য সরকার যখন কংগ্রেস (আই) ছিল- সেখানে প্রতিটি রাজ্য সরকার কর্পোরেট ট্যাক্স যেহেতু এক সময় ইনকাম ট্যাক্সের ভেতরে ছিল তাই তাদের দাবী ছিল এর একটা বড় অংশ রাজ্য সরকারকে দিতে হবে। তাই এন. ডি. সি.-র মিটিংয়ে নতুন প্রয়াত রাজীব গান্ধী একমত হয়েছিলেন এই কর্পোরেট ট্যাক্স রাজ্য সরকারগুলি পাবে। কিন্তু এই কর্পোরেট ট্যাক্স-র ব্যাপারে কোন সংশোধন হলে সেখানে রাজ্যের শেয়াব থাকবে।

কাজেই যে ট্যাক্স প্রোপোজাল কেন্দ্রীয় সরকার করেছেন তাতে আমাদের রাজ্য সরকারে ক্ষেত্রে একটা অন্যায় করা হয়েছে। অবিচার করা হয়েছে। এই অবিচাবের প্রতিবাদ না করে অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব রেখেছেন তার একটি লাইনের সমালোচনা করবার নৈতিক অধিকার আপনাদের থাকতে পারে না। দু নম্বর হচ্ছে, যে বাজনৈতিক বক্তৃতা দিচ্ছেন তার সাথে কিছু যোগাযোগ থাকা উচিৎ। ত্যাগস্বীকার করতে হবে—এই বলে বক্তৃতা দিচ্ছেন, অস্টারিটি মেজার নিতে হবে অনেক বড় বড় বক্তৃতা হয়েছে, আর তাবপর প্রস্তাব করেছেন যে ইনকাম ট্যাক্স কিছু বাড়াবে না। আপনি আমাদের দৃষ্টিভঙ্গী বুঝতে পারেন নি। আমরা সরাসরি এই কথা বলি, আমরা বলতে গিয়ে আটকাইনা, আমরা চাই বড়লোকের উপর ট্যাক্স বাড়ুক। একমত না বলেই আপনারা বক্তৃতা দিচ্ছেন, অস্টারিটি মেজার আপনারা নেবেন, আপনারা নিয়েছেন। যখন বাজেট প্রস্তাব পেশ করলেন তখন ইনকাম ট্যাক্স ফ্রিজ হলো। বড়লোকেদের পিঠে হাত বোলানো হলো এবং রাজ্য সরকারগুলির যে রকম বঞ্চনা করবার নীতি চলছিল সেটা ঠিক অব্যাহত রেখে দেওয়া হল। যে প্রস্তাব বাজেটে পেস হয়েছে তাতে আমাদের রাজ্যের প্রতি অন্যায় হয়েছে বলে মনে করি। তৃতীয় বিষয় হচ্ছে, যে প্রস্তাবগুলি কেন্দ্রীয় বাজেটের মধ্যে দিয়ে এসেছে সেই ক্ষেত্রে আপনারা নজর দিলে দেখবেন যে, পরোক্ষভাবে পশ্চিমবাংলার অর্থনীতির উপর কতকগুলি আঘাত আসতে বাধ্য। ক্যাপিটাল গুডসের ক্ষেত্রে ইমপোর্টের উপর পাঁচ পার্সেন্ট ছাড় দিয়েছে কেন্দ্রীয় বাজেটের প্রস্তাব এবং ক্যাপিটাল গুডসকে ইমপোর্ট ডিউটি পাঁচ পার্সেন্ট ছাড় দিল। এর ধাক্কা পশ্চিমবাংলার উপর পড়বে। পশ্চিমবাংলা এমন একটি রাজ্য যে রাজ্যের উপর আসতে বাধ্য। গোটা ভারতবর্ষের মধ্যে হেভী ইঞ্জিনীয়ারিং ইনডাসট্রিতে প্রথম সারির রাজ্য। এই পশ্চিমবাংলায় আঘাত আসছে যে মুহূর্তে ক্যাপিটাল গুডসের ওপর ইমপোর্ট ডিউটি কমিয়ে বিদেশ থেকে ইমপোর্ট করবার পথ প্রশস্ত করে দিয়েছেন। পশ্চিমবাংলার হেভী ইঞ্জিনীয়ারিং কোম্পানিগুলি এবং হেভী ইঞ্জিনীয়ারিং ইণ্ডাসট্রির উপর নির্ভরশীল মাঝারি, ছোট শিল্পগুলি এতে করে গুরুতরভাবে আঘাতপ্রাপ্ত হবে। কেন্দ্রীয় সরকারের যে প্রস্তাব - ছোটশিল্পের ব্যাপারে - আমরা প্রত্যেকেই বলেছি, ছোটশিল্পই উন্নতির প্রধান ভিত্তি। আমি জিজ্ঞাসা করছি এই বিষয়ে, আপনাদের প্রতিবাদ পাবো কি না? মোলাসেসের ওপর যদি ট্যাক্স

বাড়ে তাহলে ইণডাসট্রিয়াল অ্যালকোহেলের দাম বাড়বে এবং ইণডাসট্রিয়াল অ্যালকোহলের দাম বাড়লে পশ্চিমবাংলার অসংখ্য ছোটশিল্প ক্ষতিগ্রস্থ হবে এবং এই বিষয়ে কোনো সন্দেহ নেই। এই ব্যাপারে আপনাদের ঐক্যমত আছে কি না? এই ব্যাপারটাতে আপনারা সহমত পোষন করছেন কি না? এল. পি. জি.র দাম বাড়লে পশ্চিমবাংলায় যে সমস্ত কেমিক্যাল এবং গ্লাস ফ্যাক্টরী আছে এবং এল. পি. জি.র উপর নির্ভরশীল, এতে করে পশ্চিমবাংলার ছোটশিল্পগুলি ভীষণভাবে আঘাতপ্রাপ্ত হবে। এই বিষয়টাতে আমরা আপনাদের ঐক্যমত পাবো কি না? যেভাবে এল. পি. জি-র উপর ট্যাক্স বাড়লো এতে পশ্চিমবাংলার প্রতি সুবিচার করা হয়নি। আপনারা সকলেই জানেন যে, ইলেকট্রনিকস শিল্প গড়ে তুলতে চাইছি, সে ক্ষেত্রে এই করের প্রস্তাবগুলির ফলে পশ্চিমবাংলার ছোটশিল্প, মাঝারি ইলেকট্রনিকস শিল্পগুলিতে বিরূপ প্রতিক্রিয়া হবে। আমাদের রাজ্যের প্রকল্পগুলিতে কেন্দ্রীয় সরকারে কাছে কি পাবো বা না পাবো বা কি প্রযোজ্য সে আলোচনায় আমি যাচ্ছি না। যে ট্যাক্স প্রোপোজাল কেন্দ্রীয় সরকার করেছেন তাতে রাজ্য হিসাবে পশ্চিমবাংলার ক্ষেত্রে ক্ষতির সম্ভাবনা অনেক বেশী। কাজেই আপনারা যদি বলেন রাজ্যের পেছনে আছি, আপনারা যদি সিরিয়াস হন তাহলে আমাদের এই প্রস্তাব ঐক্যমত হওয়া উচিৎ। তবে আমাদের প্রস্তাব আপনাদের ঐক্যমত হওয়া উচিৎ। মূল সমস্যাটা এখানে নয়, মূল সমস্যাটা হচ্ছে এই জায়গায়, যে কথা জয়নাল আবেদিন সাহেব বললেন, যে বাইরের দরজা খুলে দেওয়া হয়েছে। কাজেই ভারত যদি জাপান হয় আমরা খুশী হবো কেননা তাহলে পশ্চিমবাংলা তার থেকে বাদ যাবে না কারণ পশ্চিমবাংলা তো ভারতেরই অঙ্গরাজ্য এবং আমরা এগিয়ে যেতে পারবো।

[12.10 - 12.20 p.m.]

আমাদের খুব ভালো লাগল, আমাদের বিন্দুমাত্র আপত্তি নেই, যদি আগামীকাল বা কোনদিন ভারতবর্ষ জাপান হয়ে যায়। কারণ পশ্চিমবাংলাকে বাদ দিয়ে তো ভারতবর্ষ জাপান হবে না। ভারতবর্ষ যদি জাপান হয় তাহলে আমরা খুশিই হব। কাজেই এই বিষয়ে আমাদের কোন আপত্তি নেই। আপনারা যে রাস্তা দিয়ে যাচ্ছেন, আপনারা যে দরজা দিয়ে বেরোবার কথা বলেছেন, সেই রাস্তায় কিন্তু জাপান বা কোরিয়া যায়নি। সেই রাস্তার আসল প্রতীক হল আরজেন্টিনা, মেক্সীকো ও ব্রাজীল। আর আমাদের সাথে জাপানের তুলনা করার কোন মানে হয়না। তার কারণ ভারতবর্ষে ভূমির ক্ষেত্রে মালিকানার যে প্যাটার্ন তাতে জাপান বা দক্ষিণ কোরিয়ার সঙ্গে আমাদের তুলনা করা উচিত নয়। জাপান বা দক্ষিণ কোরিয়ার মত দেশে শিক্ষার যে মান, কারিগরীর যে মান, সেই জায়গায় দাঁড়িয়ে ৫৭ পারসেন্ট মানুষকে শিক্ষিত করা কখনোই সম্ভব নয়। এটা নিযে বক্তৃতা করা যেতে পারে কিন্তু এটা কখনো বাস্তবে সম্ভব নয়। আসুন, আমরা তৃতীয় বিশ্বের গরীব দেশগুলোকে দেখি, যে রাস্তায় আমরা যেতে চায়, সেই রাস্তায় গিয়ে তাদের চেহারাটা কি হয়েছে। আমি শুধু কয়েকটা সামান্য তথ্য দেব। একটা হচ্ছে ডিভেল্যুয়েশান, কারেন্সি ডিভেল্যুয়েশান এবং কনজিউমার প্রাইস ইনডেক্স। অর্থাৎ মূল্যবৃদ্ধির হারটা কি রকম। আর জাপান বা দক্ষিণ কোরিয়া আই. এম. এফের ঋণ নিতে যায়নি, কিন্তু আর্জেন্টিনা, ব্রাজিল ও দক্ষিণ কোরিয়া আই. এম. এফের ঋণ নেই এবং আপনাদের অর্থমন্ত্রী সেই রাস্তাতেই যাচ্ছেন এবং সেই খোলা রাস্তা দিয়ে বেরিয়ে পড়তে চাইছেন। দশ বছর আগে সেই রাস্তায় গিয়ে আর্জেন্টিনা, মেকসিকো বা ব্রাজিল দেশটার অবস্থা কি হয়েছে? ১৯৮১ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত আর্জেন্টিনায় ডিভেল্যুয়েশান হয়েছে ১৭,৯৯,২০০ পারসেন্ট, ব্রাজিলে ডিভেল্যুয়েশান হয়েছে ৮৭,৩৬,৯০০ পারসেন্ট আর মেকসিকোর ক্ষেত্রে ডিভেল্যুয়েশান হয়েছে ১১,০০০ পারসেন্ট। ১৯৮৫-৮৯ সালে ইনফ্লেশান রেট আরও এগিয়ে গেছে আর্জেন্টিনায় জিনিসপত্রের দাম বেড়েছে ৬২,১৬২ পারসেন্ট, ব্রাজিলেন ক্ষেত্রে ৮৭,৭২২ পারসেন্ট, মেকসিকোর ক্ষেত্রে ১১,০০০ পারসেন্ট। ১৯৮৫ সালে আপনারা যে রাস্তায় বেরিয়ে পড়তে চাইছিলেন, সেই রাস্তায় অতীতে বেরিয়ে ওদের চেহারাটা হয়েছে এই রকম। প্রাক্তন প্রধানমন্ত্রী পন্ডিত জওহারলাল নেহেরু আপনাদের নেতা ছিল, কিন্তু তিনি যে পথে যেতে চেয়েছিলেন এটা

সেই পথ নয়। আমি আপনাদের কাছে আবার আবেদন করছি ঐ পথে যাবেন না। ভারতবর্ষ যদি জাপান হয় তবে পশ্চিমবাংলার লাভ, কিন্তু আগামীদিনে যদি ভারতবর্ষ ব্রাজিল হয় হবে সেটা পশ্চিমবাংলার ক্ষতি। সেইজন্য আমি আপনাদের কাছে অনুরোধ করছি আপনারা সেই পথে যাবেন না। জয়নাল সাহেব আপনি বক্তৃতা দেওয়ার সময় একবার উল্লেখ করেছেন যে ভি. পি. সিং যখন ক্ষমতায় আসেন ৬ হাজার কোটি ডলার বিদেশী মুদ্রা তখন রাখা ছিল। আপনি হাউসকে ভুল ইনফর্মেশান দিয়ে হাউসকে বিভ্রান্ত করবার চেষ্টা করেছেন। ১৯৮৯ রাজীব গান্ধী যখন চলে যান এবং ভি. পি. সিং যখন ক্ষমতায় আসেন তখন আমাদের ৩৮৫.৯ কোটি ডলার বিদেশী মুদ্রা ছিল, এটা আমি বলছি ইন্টারন্যাশনাল ফিনানসিয়াল স্ট্যাটিসটিক্স ইয়ার বুক ১৯৯০-৯১ কে ভিত্তি করে এবং ১৯৯৫ সালে রাজীব গান্ধী যখন ক্ষমতায় এলেন তখন সেটা ছিল ৬৪২ কোটি ডলার এবং তার রাজত্বে সেটা কমতে কমতে ৩৮৫.৯ কোটি ডলারে গিয়ে পৌছায়। কাজেই আমাদের এই ফরেন কারেন্সি ক্রাইসিসের উৎস ভি. পি. সিং, না চন্দ্রশেখর, সেটা দেখে লাভ কি ? এই জিনিসটাইতো বহুদিন আগে তৈরী হয়ে গেছে। যখন ১৯৮৫ সালে আই. এম. এফের শর্তানুযায়ী আপনারা ধার নিয়েছিলেন তখনই এই ইমপোর্ট লিবারালাইজেশন হয়ে গেছে। আপনারা ভোটে শ্লোগান তুলেছেন একবিংশ শতাব্দীর দিকে এগিয়ে যেতে হবে। আপনাদের অর্থনৈতিক নীতি আজকে দেশকে কোথায় নিয়ে গেছে। মনমোহন সিং টাকার ডিভেল্যুয়েশান করেছে, ভদ্রলোককে দেখলে আমার সত্যি কষ্ট হয়, এই অপ্রিয় কাজটা আজকে তাকে দিয়ে করাচ্ছেন। কিন্তু কোন পাবলিক স্টেটমেন্ট না নিয়ে ডেলি রিএ্যাডজাস্টমেন্ট করে ১৯৮০ সাল থেকে ১৯৮৯ সাল আপনাদের শেষ কেন্দ্রীয় সরকারের যে সময়টা সেই সময়ে আপনারা ডিভ্যালুয়েশান করেছেন ৪২.৮ পার্সেন্ট। সংকটের মুখে দাঁড়িয়ে বেচারা নরসিমা রাও এবং মনমোহন সিংকে প্রধানমন্ত্রীত্ব এবং অর্থমন্ত্রীত্ব চালাতে হচ্ছে বলে খারাপ সিদ্ধান্ত তাঁদের বলতে হচ্ছে, কিন্তু এই সর্বনাশের ভিত্তি শুরু হয় ১৯৮১ সালে ঋণ নেওয়া থেকে এবং তার চূড়ান্ত চেহারা পেয়েছে ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সালের মধ্যে যে ৫ বছর আপনারা কেন্দ্রীয় সরকারে ছিলেন এবং এই রকম একটা ধারণা দেওয়ার চেষ্টা হচ্ছে যে পেট্রোলিয়ামের জন্য আমাদের নাকি এই সংকট। মিঃ স্পীকার, স্যার, গোটা দেশকে বিভ্রান্ত করার জন্য এই অপপ্রচার চালান হচ্ছে। আমি শুধু একটা তথ্য আপনার সামনে উপস্থিত করব। ১৯৮৪-৮৫ সালে আমাদের টোটাল যা ইমপোর্ট বিল ছিল, বাইরে থেকে জিনিস কিনবার জন্য আমাদের যে পরিমাণ টাকা খরচ করতে হয়েছিল তার ৩১.৬ পার্সেন্ট ছিল পেট্রোলিয়াম, ডেফিনিটলি আপনি বলতে পারেন টোটাল ইমপোর্ট বিলের ওয়ান থার্ড ছিল পেট্রোলিয়াম! পেট্রোলিয়ামের দাম যদি ওঠানামা করে তাহলে ওয়ান থার্ড পেট্রোলিয়ামের দাম বাড়ার জন্য আমাদের ইমপোর্ট বিল বাড়তে বাধ্য। কিন্তু ইমপোর্ট লিবারালাইজেসান এবং একবিংশ শতাব্দিতে চলে যাবার পরেও ফরেন টেক্নোলজিকে ইনভাইট করার ফল হচ্ছে এই ১৯৮৯-৯০ সালের পর যে সময় ওঁরা ক্ষমতা ছেড়ে দেন, যখন ভি পি সিং আসেন, তখন পেট্রোলিয়ামের উপর আমাদের টোটাল ইমপোর্ট বিল নির্ভর করছে মাত্র ১৭.৭ পার্সেন্ট। ১৯৮৫ সালে ছিল ৩১.৬ পার্সেন্ট, ১৯৮৯-৯০ সালে সেটা নেমে গেছে ১৭.৭ পার্সেন্টে। স্যার, অত্যন্ত বিস্ময়জনকভাবে বেড়েছে সেই জিনিসের আমদানি যা একটা দেশের অর্থনৈতিক স্বনির্ভরতাকে ভেঙ্গে চুরমার করে দেয় সেটা হচ্ছে ক্যাপিট্যাল গুডসের আমদানি। ১৯৮৪-৮৫ সালে আমাদের টোটাল ইমপোর্ট বিলের মাত্র ১৮.৫ পার্সেন্ট আমদানি হত ক্যাপিট্যাল গুডস, একবিংশ শতাব্দিতে এসে ফরেন টেক্নোলজির দরজা খুলে দেওয়ার ফলে যে নীতি আপনাদের কেন্দ্রীয় সরকার করেছেন ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত ১৯৮৯ সালে সেই ক্যাপিট্যাল গুডসের আমদানি কিন্তু দাড়িয়েছে মোট আমদানির ২৩.৫ পার্সেন্ট। সুতরাং পেট্রোলিয়ামের উপর আমাদের নির্ভরশিলতা মোট ইমপোর্ট বিলের ক্ষেত্রে এটা অপপ্রচার। প্রকৃতপক্ষে ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত গোটা ৫ বছরে আপনাদের নীতি আজকে এই ব্যালেন্স অব পেমেন্টের জন্য দায়ী। স্যার, ক্যাপিট্যাল গুডসে আমদানি তখন আমাদের কাছে বাধ্যতামূলক ছিল না। আমাদের দেশের ইঞ্জিনিয়ারদের হাতে এই টেক্নিকাল নলেজ ছিল, আমাদের এখানেকার রাষ্ট্রায়ত্ত শিল্পগুলির এই অর্থনৈতিক ভিত্তি ছিল যে এই ক্যাপিট্যাল গুড়সের

রিপ্লেসমেন্ট তাঁরা এই ভারতবর্ষের মাটিতে করতে পারতেন। আমি জানি না কোন উৎসাহে বিদেশী কোম্পানীগুলির সাথে চুক্তি করে দরজা খুলে ক্যাপিট্যাল গুড্‌সের আমদানি বাড়ান হল, আর তার ফলে এখন ৬ হাজার কোটি ডলারের বদলে রাজীব গান্ধী চলে যাওয়ার সময় ৪০০ কোটি ডলারের মত জায়গায় বিষয়টা নেমে চলে এসেছে! আজকে যে সংকটের দিকে গোটা দেশ যাচ্ছে এই সংকটের জন্য এক দুই বছরের ঘটনা দায়ী নয়, ১৯৮১ সালে আই এম এফের কাছ থেকে ধার নেওয়ার ফলে যে চুক্তির শর্ত আমাদের মানতে হয়েছে তার সাথে ১৯৮৪ সালে নতুন সরকারের অর্থনৈতিক নীতি গুলি যুক্ত হয়ে আজকে আমাদের বেচারা মনমোহন সিংকে বাধ্য করেছে এস এম কুরেসি ডিকটেশান টেকার হিসাবে লোকসভাতে দাঁড়িয়ে বাজেট প্লেস করার জন্য। এই নীতি যদি কংগ্রেস দল পরিত্যাগ না করেন তাহলে স্বনির্ভরতার সর্বনাশ হবে যা কিছুটা করে ফেলেছেন, এবং গোটা দেশ একটা ভয়ানক অর্থনৈতিক সংকটের মধ্যে পড়বে। আপনাদের কাছে আমাদের যেটা অনুরোধ সেটা হচ্ছে এই বিপজ্জনক পথ থেকে আপনারা ফিরে আসুন, আপনাদের নেতা জওহরলাল নেহেরুর সাথে আমাদের নীতির পার্থক্য থাকতে পারে কিন্তু স্বাধীন ভারতবর্ষের স্বনির্ভরতা গড়ে তোলার ক্ষেত্রে তাঁর যে মূলগত ধারণাগুলি ছিল অন্ততঃ সেই জায়গায় আপনারা ফিরে আসুন, তাতে দেশের একটা ভয়ানক উন্নতি না হলেও দেশের এই সর্বনাশ দেশের এই মেক্সিকানাইজেসানকে অন্ততঃ আটকান যাবে বলে আমাদের ধারণা। টাকার ডিভ্যালুয়েশান করেছেন, এই যে ২০ পার্সেন্ট ডিভ্যালুয়েশান হল এরজন্য হলদিয়া পেট্রো কেমিক্যালসের জন্য যে এসেনসিয়াল পার্টস বাইরে থেকে আমাদের আনতে হবে তারজন্য ২০ পার্সেন্ট বাড়তি টাকা দিতে হবে, একটু দয়া করে আমাদের সঙ্গে একমত হয়ে বলবেন যে ২০ পার্সেন্ট বাড়তি টাকা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। কারণ, ডিভ্যালুয়েশান আমরা পশ্চিমবঙ্গ সরকার করিনি, এবং ডিভালুয়েশানের ক্ষেত্রে কতকগুলি হাস্যকর যুক্তি হাজির করেছেন যে ডিভ্যালুয়েশান করে ওঁদের দাবি ইমপোর্ট কমাবেন, এক্সপোর্ট বাড়াবেন এবং ব্যালেন্স অব ট্রেড সিচুয়েশান ওঁদের ফেভারেবল হবে।

[12.20 - 12.30 p.m.]

এই সব ছেলে ভোলানো গল্প বলে কি লাভ যে, আপনারা ইমপোর্ট কমাবেন? কোথা থেকে কমাবেন? ১নং আইটেম ক্যাপিটাল গুডসে সরকারী নীতি না পাল্টে ক্যাপিটাল গুডস আমদানি বন্ধ না করলে কমাতে পারবেন না। ২নং হচ্ছে পেট্রোলিয়াম। পেট্রোলিয়ামের ক্ষেত্রে আপনি বাধ্য - কারণ মাথার উপর যে সংস্থাটিকে বসিয়ে রেখেছেন সেটি হচ্ছে ও. এন. জি. সি.। দেশের টাকায় পরিচালিত সংস্থা দেখে বিদেশের স্বার্থ। আপনাদের সাধানবাবু যে চিঠি দিয়েছিলেন মুখ্যমন্ত্রীকে সঠিক ভাবেই তিনি দিয়েছিলেন - ও. এন. জি. সির এই প্রশ্ন নূতন করে গোটা দেশের তোলা উচিত যে, পেট্রোলিয়াম অনুসন্ধানের ব্যাপারে তাদের দৃষ্টিভঙ্গী আসলে কি - কারণ, ভারতবর্ষে যে পরিমান পেট্রোলিয়াম ব্যবহার করা হয় - ৮০ দশকে ধরে এ্যাভারেজ করলে দেখবেন ভারতবর্ষে উৎপাদিত পেট্রোলিয়ামের পারসেনটেজ বিশেষ করে ভারতবর্ষের পেট্রোলিয়াম ক্রমশ কমছে। হাজার হাজার কোটি টাকার তেল আনতে হচ্ছে বাইরে থেকে এবং এটা একটা মেজর ইমপোর্ট আইটেম হয়েছে। বিজ্ঞানীরা অভিযোগ করছেন ও এন জি সি প্রকৃত দেশের স্বার্থ না দেখে জানি না কার স্বার্থ দেখছেন। যেখানে খুঁড়লে তেল পাওয়া যাবে সেখানে না খুঁড়ে গোটা দেশের দৃষ্টিভঙ্গী অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য এই কাজ হচ্ছে। কাজেই পেট্রোলিয়াম আমদানি কমাতে পারবেন না। ৩নং হচ্ছে দামি মুক্ত, বত্ন ইত্যাদি প্রেসিয়াস ষ্টোন যেগুলিকে বলা হয় - এক পয়সাও আপনারা কমাতে পারবেন না। কারণ, এই ইমপোর্ট হচ্ছে এক্সপোর্ট ওরিয়েন্টেড় ইমপোর্ট। সেমি-ফিনিসড়, আন-ফিনিসড় জিনিস আমাদের এখানকার দক্ষ কারিগররা ফিনিসড় করে বাইরে বিক্রী করে। এটা কমাতে পারবেন না। কারণ, ডিভ্যালুয়েসন করে ইমপোর্ট বিন্দুমাত্র আপনারা কমাতে পারবেন না। আর এক্সপোর্টের ক্ষেত্রে আপনারা বলছেন এক্সপোর্ট বাড়বে। সব চেয়ে বড় কথা হল, এই ধরণের শঠতা করে কোন লাভ নেই। আপনারা বলছেন ডিভ্যালুয়েসন করে ইমপোর্ট কমাবেন। অন্য দিকে অর্থমন্ত্রী বাজেট প্রস্তাবে কাস্টমস ডিউটি নামিয়ে

দিলেন। অর্থাৎ টাকার মূল্য কমিয়ে দিয়ে বিদেশ থেকে জিনিস আসা রোধ করে দিলাম বলছেন। কাস্টমস ডিউটি কমিয়ে দিয়ে বাজেট তৈরী করলে ইমপোর্টের গতি রোধ করতে পারি না। এই দুটি কাজই হচ্ছে পরস্পর বিরোধী এবং বাম পন্থী অর্থনীতিবিদরা অর্থমন্ত্রী উদ্দেশ্য সম্পর্কে আশঙ্কা প্রকাশ করেছিলেন। তারা এই আশঙ্কা প্রকাশ করেছিলেন ডিভ্যালুয়েসনের পরে ইমপোর্ট ব্যারিয়ার কমিয়ে দেওয়াতে ও যদি ইমপোর্ট প্রকৃতই না কমে তাহলে মুস্কিল। এক্সপোর্টের ক্ষেত্রে কিছু করার নেই। ভারতবর্ষের সব চেয়ে বড় যেটা এক্সপোর্ট হয় সেটা হচ্ছে ওয়ান থার্ড এ্যামাউন্ট অব এক্সপোর্ট রেডিমেড গারমেন্টস এ্যান্ড টেকস্টাইল। সেখানেও কিছু করার নেই। কারন, গোটা পৃথিবী জুড়ে তার একটা কোটা ঠিক করে দেওয়া আছে। এই কোটার বেশি আপনারা বিক্রী করতে পারবে না। কারন, ডিভ্যালুয়েসন করে এক্সপোর্টের ক্ষেত্রে আপনারা ওয়ান থার্ড অব দি এক্সপোর্ট এ্যামাউন্ট গারমেন্ট এবং টেক্সটাইলের ক্ষেত্র বাড়াতে পারবেন না। কারন, আন্তর্জাতিক কনফারেন্স করে এর কোটা ঠিক করে দেওয়া আছে। তাহলে এক্সপোর্ট বেশি কি করে হবে? এমনিতেই এক্সপোর্টের ইনক্রিজড্ রেট হচ্ছে ১২.৪%। এর সাথে ডিভ্যালুয়েসনের ধাক্কা এসে পরবে এক্সপোর্ট প্রোডাকসনে দাম বেড়ে যাবে ডিভ্যালুয়েসনের ফলে এবং যার জন্য ১০% খেয়ে যাবে। ডিভ্যালুয়েসন করে যেটা দাঁড়াবে সেটা একটু ভাল করে বুঝে দেখুন। তারই উপর আপনারা ফলাও করে বক্তৃতা দিচ্ছেন। কারণ, ব্যালান্স অব ট্রেড যে জায়গায় ছিল, সেই জায়গাতেই থাকবে। ৪২% ডিভ্যালুয়েসন করেছেন ১৯৮৪/৮৯ সালে, আর আপনাদের ট্রেড ডেফিসিট বেড়েছে ১৩১%। ডিভ্যালুয়েসন করলে ব্যালান্স অব ট্রেড, ব্যালান্স অব পেমেন্ট-এর সিচুয়েসনটা আপনাবা সলভ করবেন? আপনাদের ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সালের ষ্ট্যাটিসটিক্সটা দেখুন। ডিভ্যালুয়েসন করে কমাতে পারবেন না। কারণ, এটা টাকার ভ্যালুর উপর নির্ভর করে না, একটা সরকারের শিল্প নীতিব উপর নির্ভর করে এবং যে নীতি নিয়ে আপনারা চলেছেন তাতে এই রাস্তায় গেলে মানুষকে মুক্তি দেওয়ার রাস্তা আপনাদের নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষ করার আগে আমি একটি বিষয় আপনার কাছে বলতে চাই। জয়নাল সাহেব বলাবর সময় উল্লেখ করেছেন, এই রাজ্যের শিল্প বিকাশ ইত্যাদির ক্ষেত্রে আমাদের বাজেটে কোন দৃষ্টিভঙ্গী নেই। বিরোধী দলের নেতা রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে এই কথা উৎথাপন করে বলেছিলেন, কেন এখানে ইনডাষ্ট্রি হবে। একটি রাজ্যে ইনডাষ্ট্রি হবে কি হবে না, এটা প্রধানতঃ কোন্ ফ্যাকটরের উপর নির্ভর করে? কোন্ ফ্যাকটরের উপর নির্ভরশীল? যেটা নির্ভরশীল সেটা হচ্ছে এই, সেই রাজ্যের মানুষের হাতে পয়সা আছে কিনা। তাদের ক্রয়ক্ষমতা বাড়ছে কিনা সেটাই হচ্ছে প্রশ্ন।

(ভয়েস ঃ— ইলেকট্রিসিটির কি অবস্থা সেটা একটু বলুন।)

ঐসব ইলেকট্রিসিটির কথা বলে লাভ নেই। কারণ ইলেকট্রিসিটিতে আমাদের ৭.৯ পারসেন্ট ডেফিসিট। ৮ টি রাজ্যের নাম বলতে পারি যাদের ডেফিসিট এর চেয়ে বেশী তারমধ্যে আমাদের চেয়ে ইনডাষ্ট্রিয়ালি ডেভালপড অনেক ষ্টেটও আছে। সময়ের অভাবের জন্য আমি সে বিষয়ে আলোচনা করছি না। একটা রাজ্যের শিল্পায়নের মূল প্রশ্ন এটাই যে সে রাজ্যের মানুষের ক্রয় ক্ষমতা আছে কিনা এবং এটাই হচ্ছে অর্থনীতিবিদদের কাছে একটা স্বীকৃত বিষয়—এটা আমাদের শিক্ষকদের কাছ থেকে শিখেছি যে এগ্রিকালচাবাল ইনকাম বাড়া বা কমা হচ্ছে ইনডাষট্রিয়ালাইজেসানের রিয়েল ইনডিকেটার। কোন রাজ্যের এগ্রিকালচাবাল ইনকাম যদি বাড়ে তাহলে তার ২/৩ বছর বাদে ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট হতে বাধ্য। আর যদি এগ্রিকালচারাল ইনকাম কমে যায় অনেক উন্নত জায়গায় শিল্প উৎপাদন কমে যায়। যেহেতু আমাদের দেশের ৭০ভাগ মানুষ গ্রামে থাকে তাদের ইনকাম কমলে, ক্রয় ক্ষমতা কমলে বাজার সংকুচিত হয়, শিল্পের উর্দ্ধ গতি আটকে যায়। আমি বিনয়ের সঙ্গে বিরোধীপক্ষের সদস্যদের বলব, এটা ঘটনা কিনা তারা বলুন যে কৃষি থেকে মাথাপিছু আয়-এব ক্ষেত্রে এই মুহূর্তে ভারতবর্ষের মধ্যে তিন নং রাজ্যের নাম পশ্চিমবঙ্গ কিনা। এক নং-এ পাঞ্জাব, দু নং-এ হরিয়ানা, তিন নং-এ পশ্চিমবঙ্গ। পাঞ্জাব এবং হরিয়ানায় তাদের মাথাপিছু

আয় কৃষি থেকে বেশী কেন এটা আর আমাকে বক্তৃতা করে বলতে হবে না। সেখানে ভাখরানাঙ্গল কি ভাবে তৈরি হয়েছিল সেটাও যেমন সবাই জানেন তেমনি আমাদের তিস্তা যে টাকার অভাবে আটকে আছে সেটাও সবাই জানেন। এসব পুরানো বক্তৃতা, আমি আর তার মধ্যে যাচ্ছি না। কিন্তু এ কথা বলব, আমাদের তিস্তার জন্য টাকা না দেওয়া সত্ত্বেও পাঞ্জাব ও হরিয়ানার পরে কৃষি থেকে মাথাপিছু আয়ে আমাদের পশ্চিমবঙ্গ যে ভারতবর্ষের মধ্যে তিন নম্বর স্থানে আছে সেটা কিন্তু ঘটনা। আপনারা পঞ্চায়েতেহিসাবের কথা বলেছেন। আসলে এই পঞ্চায়েতে আমাদের ঐ জায়গায় যেতে সাহায্য করেছে। যে ভূমি সংস্কারকে আপনাদের দলনেতা অর্থহীন বলে মনে করেন সেই ভূমি সংস্কারই আমাদের কৃষি থেকে মাথাপিছু আয়কে বাড়িয়ে দিয়েছে। এর ফলে কৃষির উৎপাদনের হার বৃদ্ধি পেয়েছে এবং তারজন্যই পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনে একটা অনুকূল পরিবেশ সৃষ্টি হয়েছে। অর্থমন্ত্রীমহাশয় বাস্তবের উপর দাঁড়িয়ে তার বাজেট ভাষণ রেখেছেন।

স্যার, আমাদের অতীতে অভিজ্ঞতা খুব খারাপ। এখন পশ্চিমবঙ্গে শিল্পায়নের একটা স্বাভাবিক পরিবেশ তৈরি হয়েছে, এখানে ক্যাপিটাল এ্যাট্রাকটেড হবে। এখানে বিরোধীপক্ষকে একটা কথা বলব, এ বিষয়ে একমত হবেন কিনা বলুন, আমরা কেন্দ্রীয় সরকারে কাছে কোন বাড়তি সাহায্য চাইছি না কিন্তু পশ্চিমবঙ্গের স্বাভাবিক অর্থনৈতিক উন্নয়নের পথে বাধা দেবেন না কেন্দ্রীয় সরকার এই গ্যারান্টিটা দিল্লী থেকে করিয়ে আনুন। কেন না দিল্লীতে যে সরকার রয়েছে সেই সরকার আপনাদের সরকার। আপনারা এটা গ্যারান্টি করুন যে লাইসেন্সের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কোন বাধা দেবেন না। ব্যাঙ্কের ক্রেডিট ডিপোজিট রেসিওটা আমরা ১০০ সপারসেন্ট চাইছি না, সেটা এ্যাডভান্স ইনডাষট্রিয়াল ষ্টেটের মতন অল ইন্ডিয়া এ্যাভারেজে দিন। আমরা আপনাদের কাছে বাড়তি কোন সুযোগ চাইছি না। আপনারা টাকা দেন নি কিন্তু তা সত্বেও হলদিয়া আমরা করছি। কেন্দ্রীয় সরকারের কাছে বাড়তি সাহায্য চাইছি না। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক ভিত্তি আজকে স্বাভাবিকভাবে যে জায়গায় এসেছে তাতে আর্থিক উন্নয়ন এবং শিল্পের উন্নয়ন হ'তে বাধ্য। এটা অর্থনীতির স্বাভাবিক নিয়ম। আপনারা শুধু এইটুকু গ্যারান্টি দিন যে কেন্দ্রীয় সরকার বাগড়া দেবেন না। রাজ্যের প্রতি বঞ্চনার ব্যাপারে আপনারা যদি সত্যি সত্যি সিরিয়াস হ'ন, বিরোধীদলের নেতার বক্তব্য যদি রাজনৈতিক গিমিক না হয়ে থাকে তাহলে দাঁড়িয়ে বলুন যে নতুন কেন্দ্রীয় বাজেট প্রস্তাবে যে যে বিষয় গুলি পশ্চিমবঙ্গের অর্থনৈতিক সংগতি এবং পশ্চিমবঙ্গের অগ্রগতির পথে বাধা হচ্ছে তার বিরুদ্ধে অন্ততঃ প্রতিবাদ করবেন। জয়নাল সাহেব বলে ফেলেছেন, বাকি যারা আছেন তারা অন্ততঃ আমাদের সঙ্গে এ ব্যাপারে একমত হ'ন। পশ্চিমবঙ্গের ভবিষ্যত উন্নয়নের পথে যে বাধাগুলি আছে সেগুলি যাতে দূর করতে পারি আসুন সেটা সকলে মিলে করি। পরিশেষে মাননীয় অর্থমন্ত্রীমহাশয়ের কাছে একটি অন্য প্রসঙ্গের অবতারণা করে এ ব্যাপারে তাঁর বক্তব্য জানাতে চাইবো। '৮৯ সালের বাজেট বক্তৃতায় আপনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে স্বনিযুক্তি প্রকল্পে যে সব জিনিষপত্র উৎপাদিত হবে তার বাজার সৃষ্টি করার ব্যাপারে রাজ্যসরকার ভূমিকা নেবেন। এ বিষয়ে আপনার দৃষ্টিভঙ্গী কি বা রাজ্যসরকার কি ব্যবস্থা করছেন সে সম্পর্কে আমি আপনার বক্তব্য আশা করবো। কারণ সাধারণভাবে আমার একটু মনে হয়েছে যে এ ব্যাপারে রাজ্যসরকার যদি যত্নশীল হ'ন এবং স্বনিযুক্তি প্রকল্প যে সমস্ত ছোট ছোট শিল্পকে টাকা দেওয়া হয়েছে তাদের মার্কেটটা সম্পর্কে যদি গ্যারান্টি দেওয়া যায় রাজ্যসরকারের তরফ থেকে তাহলে এই স্বনিযুক্তি প্রকল্পগুলি বেঁচে থাকবে এবং এগিয়ে যাবার ক্ষেত্রে অনেকখানি প্রেরণা পাবো। বাজেটের উপর সাধারণ আলোচনার জবাবী ভাষণের সময় আশা করি আপনি এ বিষয়ে আলোকপাত করবেন। এটা করলে বক্তিগত ভাবেও আমি উপকৃত হ'ব। এই বলে বাজেট প্রস্তাবকে সমর্থন করে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr, Speaker :** Hon'ble Members are reminded that today lunch packets would be served for to all the members. The members of the press

are also invited to the same.

[12.30 - 12.40 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বাজেট নিয়ে প্রায় গত ৪ বছর ধরে বলার সুযোগ আমার হয়েছে। এবারে ভাবছিলাম পশ্চিমবঙ্গ নিয়েই মূলতঃ কথা বলবো। কিন্তু আমাদের তরুন বন্ধু মানব মুখার্জী অর্থমন্ত্রীর প্রসঙ্গে কিছু কিছু বক্তব্য এনেছেন যা আর্ন্তজাতিক অর্থনীতি, দেশের অর্থনীতি নিয়ে। কাজেই আমাকে দু'চারটি কথা এখানে বলতে হচ্ছে। মানববাবু হয়ত যে আত্মবিশ্বাস নিয়ে বললেন যে ডিভ্যালুয়েশান হচ্ছে, ইমপ্যাক্ট কমবেনা, একসপোর্ট বাড়বে না। মন মোহন সিং ওঁর বক্তৃতা শুনলে ওকে একটা প্রিকোসিয়াস অর্থাৎ বাংলায় যাকে বলে এঁচড়ে পাকা সেই রকম মনে করতেন। এত কনফিডেন্সের সঙ্গে অর্থনৈতিক প্রিডিকশান করতে আমি কোন অর্থনীতিবীদকে দেখিনি। আমি যে কথা বিনয়ের সঙ্গে অর্থমন্ত্রীকে বলতে চাই, মানববাবু হয়ত না জেনে অনেক কথা বলেছেন, কিন্তু আপনি তো এম. আই. টি থেকে ডক্টরেট, পৃথিবীর যে গ্লোবেল ইকনমিক ট্রেন্ড সেটা আপনি জানেন। তাসত্বেও পার্টির ষ্ট্রেইট জ্যাকেটের মধে থাকারজন্য অনেক সত্য কথা আপনি বলেন নি, বা স্বীকার করেও বলতে পারেন নি। আমি সেই রকম ২।১ কথা এখানে বলবো। আমি একটা ছোট্ট কোটেশান এখানে উল্লেখ করছি। একজন রাষ্ট্র নায়ক বলেছেন, ''We have been hampered by inertia, ingrained dogmatie views, habitual stagnation, and command management, All these handicaps are still there. Iwould say that considering the economic and social difficulties and other thorny problems inflexible thinking remains the biggest stumbling block to change.'' এখানে পরিষ্কার ভাবে বলা হয়েছে Inflexible thinking remains the biggest stumbling block to change.

এটা কার কথা? এটা মনমোহন সিংহের কথা নয়, এই ভদ্রলোকের নাম হচ্ছে মিখাইল গর্বাচভ, সোভিয়েট ইউনিয়নের রাষ্ট্র প্রধান। সারা পৃথিবীতে যখন অর্থনৈতিক পরিবর্তন হচ্ছে তখন পশ্চিমবঙ্গে একমাত্র ষ্টালিনিষ্ট দল, সারা পৃথিবীর মধ্যে একমাত্র ষ্টালিনিষ্ট দল উঠ পাখীর মত বালিতে মুখ গুজে থাকার চেষ্টা করছে, পরিবর্তন তারা দেখতে চান না। আমি সুধীন দত্তকে উদ্ধৃতি দিচ্ছি সেই উট পাখীর কবিতা থেকে - ''অন্ধ হলে কি প্রলয় বন্ধ থাকে।'' আপনারা না দেখলে কি পৃথিবীতে পরিবর্তন হবেনা? আমি আরো এক জায়গায় গর্ভাচভ কি বলেছেন তা থেকে উদ্ধৃতি দিচ্ছি। তিনি বলেছেন, The necessary measures in this respect are reforms in pricing supply and marketing change in the way state orders are placed, and creation of first commodity and then stock exchanges. A changeover to a tax in kind on basic form produce and raw materials, combined with free trade in surplus agricultural products, will be a major step. গর্বাচভ বলেছেন যে ষ্টক একচেঞ্জের দিকে যাবো, মার্কেট ইকনমির দিকে যাবো। আর এখানে বস্তাপচা সমালোচনা কারা করছে? পশ্চিমবাংলার মার্কসবাদীরা। শুধু তাই নয়, অর্থমন্ত্রী নিশ্চয়ই সম্প্রতি যে জি-৭ মিটিং হল লন্ডনে তার রিপোর্ট পড়েছেন। গর্বাচভ কাতর ভাবে বলেছেন যে আমাদের অর্থনীতি চলছে না, তোমরা আমাকে বাঁচাবার জন্য লোন দাও, আই. এম. এফ-এর সদস্য কর, ওয়ার্ল্ড ব্যাঙ্কের সদস্য কর, আমাকে লোন দাও। আমি তার প্রতিদানে কথা দিচ্ছি, আমি বাজারের অর্থনীতিতে যাবো। একথা গর্বাচভ বলেছেন এক বছর আগে। তিনি আরো বলেছেন, The market is of course not all powerful. But humanity has not worked out another more effective and democratic mechanism for managing the economy. The socialist planned economy can not do without it, comrades, this must be recognised.

আপনি বললেন যে পৃথিবীতে একটা অর্থনৈতিক মডেল তৈরী হয়েছে, সেটা বাজারের অর্থনীতি নয়, সমাজবাদী অর্থনীতি, নিয়ন্ত্রিত অর্থনীতি, সেখানে দাম এবং চাহিদাকে নিয়ন্ত্রিত করা যায়। সে ধারণা গত দু'বছর গোটা পৃথিবীতে ভেঙেচুরে পড়েছে। কেবল মাত্র পশ্চিমবাংলার কমরেডদের মনে এখনো ভেঙে পড়ে নি। শ্রী জি.পি. দেশ পাণ্ডে নামে একজন অর্থনীতিবিদের সম্প্রতি চীন সম্পর্কে একটা লেখা বেরিয়েছে। চীন সম্পর্কে তিনি বলছেন, "The political process in China today in marked by several things. The most outstanding feature of it however is the changed political discourse. Now politics is seen mainly as the working out of the development process of a backward socialist economy. In this backward state dependence on capitalism and international capital in particular is seen as an unavoidable stage."

ভারতবর্ষে ফেরা আইনের ট্রাইব্যুনাল করার আগেই চীন ইন্টারন্যাশনাল ক্যাপিটলকে সে দেশে নিয়ে এসেছে, তং শিয়াও'র মর্ডানাইজেশন শুরু হয়ে গেছে। "Market decides everything in advanced states. So shall it in China as well. The Chinese Leadership has not abandoned the use of the word 'socialism' but it certainly has abandoned all the political attitudes to capitalism and imperialism that were traditionally associated with it. It is difficult to see how this tendency can change. Now the political and institutional changes have gone too far ahead on the way of modernisation to make any major reverse possible" চীনও মার্কেট ইকনমির মধ্যে ঢুকছে। তং শিয়াও ফিং রাজনৈতিক ক্ষমতা কন্টোল করা সত্বেও চীনকে তাঁরা ইন্টারন্যাশনাল ক্যাপিটালিজমে লিংক্ করে দিয়েছেন। আপনি এটা ভালই জানেন, আপনি এম. আই. টি-তে পড়েছেন, আপনি খুব ভালই ইকনমি জানেন। সুতরাং ভারতবর্ষের যে বর্তমান সমস্যা সেটার পরিপ্রেক্ষিতেই এটা দেখতে হবে। আপনি খুব দায়িত্বশীল লোক, আমি দুঃখের সঙ্গে আপনাকে বলছি, আপনি ভারতবর্ষের ফরেণ এক্সচেঞ্জ ক্রাইসিসকে'৮১ সাল থেকে কোটেশন দিয়ে দেখাবার চেষ্টা করেছেন। আপনি এখানে এ বিষয়ে যে বিবৃতি রেখেছেন সেই বিবৃতির ইংরাজী অনুবাদে যা আছে তা প্রায় সবই আপনি 'ফ্রন্টলাইন' পত্রিকায় লিখেছেন। দুটো লেখা একদম এক। আমি 'ফ্রন্টলাইন' পত্রিকায় লেখাটা আগেই পড়েছিলাম। আপনি বলেছেন, 'দেয়ার ইন্ এ্যান অল্টারনেটিভ'। এটা 'ফ্রন্টলাইন', জুলাই ২০ থেকে আগষ্ট ২, '৯১ সংখ্যায় বেরিয়েছে। অল্টারনেটিভের কথা আপনি বাজেট বক্তৃতার মধ্যে বলেছেন। ঐ একই ভাষা আপনি বাজেট বক্তৃতার মধ্যে কোট্ করেছেন। আপনি যা বলেছেন, বস্তা-পচা কথা, নতুন কথা কিছু নয়,—ল্যাণ্ড রিফর্মস-এর ওপর জোর দিতে হবে, স্মল স্কেল ইণ্ডাষ্ট্রির ওপর জোর দিতে হবে, ইম্পোর্ট কাট্ করতে হবে, আই এম এফ-এর কাছে না গিয়ে এন আর আই-দের টাকা আনতে হবে। 'টাইমস অব ইণ্ডিয়া' এবিষয়ে একটা এডিটোরিয়াল লিখেছে। যদিও তারা কোন কোন লেখা আপনাদের স্বপক্ষে লেখে, কিন্তু এ বিষয়ে তারা বলেছেন, বামপন্থীদের এই রাস্তা, এটা পপুলিষ্ট রাস্তা, কিন্তু এটা থেকে সরে আসতে হবে। কেন না, NRTs will be helpful the country's so long as credit rating is acceptable to commercial lenders who, alas, have turned sceptical, To coax the latter, the IMF has to be brought into the picture."

'টাইমস অব ইণ্ডিয়া'-তে এটা লিখেছে 'দি লেফট ডিমারস', বামপন্থী প্রত্যয় নিয়ে। পপুলিজিম লাইন নেবেন না। তবে আপনারা 'টাইমস অব ইণ্ডিয়া'র কথা পছন্দ নাও করতে পারেন। অনেক সময় তাঁরা আপনাদের সমর্থনে লেখে দেখেছি। যে দিন রাজীব গান্ধী ক্ষমতা থেকে চলে গিয়েছিলেন সে দিন ৬০০০

কোটি টাকার মত আমাদের ফরেণ এক্সচেঞ্জের রিজার্ভ ছিল। গত বছর ইরাক-কুয়েতের যুদ্ধের ফলে যে সমস্যা দেখা দিয়েছিল, বিশেষ করে অয়েলের ক্ষেত্রে যে খরচ বেড়েছিল তার সাথে সাথে এন আর আই-দের পাঠান টাকা আসাও বন্ধ হয়ে গিয়েছিল। অথচ বাড়তি ৫০০০ কোটি টাকার খরচ বেড়ে গিয়েছিল। এই অবস্থায় মাত্র ২৫০০ কোটি টাকায় আমাদের ফরেন এক্সচেঞ্জ রিজার্ভ নেমে আসে। এমন কি সেটা ১৫ দিনের খরচ চালাবার জায়গায় নেমে আসে। এরপর আবার ১৫ই জুলাই-এর মধ্যে ইন্টারেষ্ট পেমেন্টের কথা ছিল। 'ফ্রন্টালাইনে' আপনার লেখা বেরবার পরে একজন লিখেছেন, ডঃ এ বৈদ্যনাথন, আপনি জানেন তিনি একজন নামকরা অর্থনীতিবিদ, তিনি কংগ্রেসের লোক নন, তিনি লিখেছেন, 'গোয়িং টু দি আই এম এফ আনয়্যাভয়েডেবল্।' তার কারণ লোন না পেলে কারেন্ট ফরেন এক্সচেঞ্জ ক্রাইসিস্ মিট্ করা যাবে না। আই এম এফ লোন ছাড়া মিট্ করা যাবে না।

[12.40 - 12.50 p.m.]

আপনি কি বলছেন যে আমরা ইনটারেস্ট ডিফল্ট করছি, আমরা বৈদেশিক ঋণের সুদ দিতাম না। ভারতবর্ষ কি তাহলে সারা বিশ্বের কাছে তার বিশ্বাসযোগ্যতা হারাতো - এইসব বিষয় মানববাবু বুঝবেন এটা আমি আশা করি না, আমি আশা করি, আপনি অন্তত বুঝবেন। আপনার স্বীকার করা উচিৎ ছিল যে দেশের সংকট খুব গভীরে। এই সংকট যখন আমাদের সামনে এল তখন দেখা গেল আমাদের অর্থনীতিতে এটা একটা সুযোগ, সংকট কাটাবার সময়। কিছু ষ্ট্রাকচারাল চেঞ্জেস করা দরকার, কাঠামোগত পরিবর্তন করা দরকার। কিন্তু যেকথা আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন তাঁর বাজেট বক্তৃতায় তা ঠিক নয়। না, ষ্ট্রাকচারাল চেঞ্জেস করতে গিয়ে আমরা নেহেরু নির্দেশিত রাস্তা ছেড়ে দিইনি। খুবই দুঃখ হয়, মানব বাবু বললেন নেহেরু মারা গেছেন। না, নেহেরু যেটা তৈরী করেছেন ভারতবর্ষের অর্থনীতিতে, পরিকল্পিত অর্থনীতিতে, বিজ্ঞান ও প্রযুক্তিতে দেশী শক্তি তৈরী করা সেগুলি আজকেরদিনে আমাদের অর্থনীতিতে সহায়তা করবে। কিন্তু মূল কথা যেটা, আমাদের মানববাবু এটা ঠিক বলেননি, মূল কথা তিনি এড়িয়ে গেছেন। তিনি বলেছেন যে আমাদের তেল এবং সার-অয়েল এ্যন্ড ফার্টিলাইজার আনতে আমাদের ৫০ পারসেন্ট চলে যায়। শুধু তার জন্য নয়, তেলের জন্য নয়, ট্রান্সপোর্ট সিসটেমের জন্য নয়, আমাদের যারা ফারমার, যারা কৃষক তারা মাঠে জল দেয় তারজন্য ডিজেল লাগবে, আমাদের কৃষকরা জমিতে ট্রাকটার চালায় তারজন্য ডিজেল লাগবে। আমরা ফার্টিলাইজার নিয়ে আসি আমাদের কৃষকদের স্বার্থে, এরজন্য আমাদের ৫০ পারসেন্ট চলে যায়। এই ইমপোর্ট বিলকে ড্রাসটিক্যালি হ্রাস করা সম্ভব নয়। তবে হ্যাঁ, নন-এসেনসিয়াল ইমপোর্ট কাটতে পারেন। আপনি মারুতি গাড়ি বন্ধ করে দিতে পারেন, তাতে কিছু লোক ছাঁটাই হতে পারে। আপনাদের ইউনিয়ন যদি না থাকে তাহলে আপনারা সেটা মেনে নেবেন। কিন্তু ইমপোর্ট যদি এই লেভেলে রাখতে হয় তাহলে ১১ হাজার কোটি টাকা আমাদের গত বছর ব্যালেন্স অফ পেমেন্ট ডেফিসিট হয়। তাহলে এক্সপোর্ট বাড়াতে হবে। তবে এক্সপোর্ট বাড়াবার ফরমূলাটা কি ? exporter of raw materials and importer of capital goods.

আমরা কি চিরকাল এইভাবে থাকবো? না ভ্যালু এ্যডেড আইটেম তৈরী করতে হবে। তাহলে কি করতে হবে? ইন্টারন্যাশনাল মার্কেট প্রেস কমপিট করতে হবে। আর্ন্তজার্তিক যে বাজারে - গ্লোবাল মার্কেট যেমন, চীন রাশিয়া দাঁড়াচ্ছে, সেই প্রতিযোগিতায় ভারতীয় মান নিয়ে গিয়ে দাঁড়াতে হবে। আমাদের কষ্ট্ এফেকটিভনেস আনতে হবে। ভারতের অর্থনীতি হচ্ছে হাই কষ্ট্ ইকনমি। তাই যদি দাঁড়াতে হয় তাহলে আমাদের কি করতে হবে? আমাদের প্রডাক্সন কষ্ট্ কমাতে হবে। তা যদি করতে হয় তাহলে প্রডাকটিভিটি বাড়াতে হবে। তা যদি করতে হয় তাহলে আমাদের কি করতে হবে? তাহলে আধুনিক প্রসেস যাতে আসে সেটা দেখতে হবে। এখন এই আধুনিক প্রসেস পৃথিবীতে টেকনোলজি প্রতিদিন চেঞ্জ হচ্ছে। আপনারা পশ্চিমবাংলায় মান্ধাতার আমলে পড়ে থাকতে পারেন কিন্তু মর্ডান টেকনোলজি প্রতিদিন চেঞ্জ হচ্ছে। চীনের

জেন সিয়াও পিং একটি কথা বলেছিলেন মর্ডান টেকনোলজি যদি আনতে হয় তাহলে ডায়রেক্টলি ফরেন ইনভেষ্টমেন্ট আনবো। ফরেন এইড আনার জন্য ফেরা আইনের সংশোধন। আজকে দেশে এই রকম মর্ডান ইন ভেষ্টমেন্ট নিয়ে আসুক এবং সাথে মর্ডান টেকনোলজি নিয়ে আসুক তাই দিয়ে আমরা আমাদের ইনডাসট্রিকে মর্ডানাইজ করবো। সেই আধুনিক ইনডাসট্রি আর্ন্তজাতিক বাজারে প্রতিযোগিতা করুক। আমি মূল যে জায়গায় ছিলাম সেই জায়গায় পরে আসবো, সেই জায়গা থেকে সরে যাইনি। আমাদের এ্যন্টি পর্ভাটি প্রোগ্রামের টাকা কমেনি। গ্রামীন উন্নয়নের টাকা কেন্দ্রীয় বাজেটে বেড়েছে। রাজ্যের যে শেয়ার ছিল সেটা প্রায় ১ হাজার কোটি টাকা বেড়েছে। রাজ্যের প্রতি কোন বঞ্চনা নয় ষ্টেট শেয়ার অফ্ ট্যাকসেস - এবারের বাজেটে ১১০০ কোটি টাকা বেড়েছে। সুতরাং আজকে মূল ব্যাপার যেটা সেটা হচ্ছে ভারতবর্ষের অর্থনীতিকে আনশ্যাকেল করার একটা চেষ্টা হচ্ছে। এটাতে আপনারা লাভবান হতে পারেন আপনি যদি পশ্চিমবাংলায় তারজন্য প্রয়োজনীয় ইনফ্রাস্টাকচার তৈরী করেন। কিন্তু এটা নিতান্তই মূর্খের কথা। অর্বাচীনরা এই কথা বলতে পারেন। পাওয়ার - টাওয়ার কিছু নয়, পশ্চিমবঙ্গের পাওয়ারের চেয়ে অন্যান্য অনেক রাজ্যে পাওয়ারের অবস্থা খারাপ আছে অথচ সেখানে ইনভেন্টমেন্ট হয় - এই কথা আর্বাচীনের পক্ষে বলা সম্ভব, আপনাদের পক্ষে সম্ভব নয়। আমি আপনাকে বলব যে, দুটো ব্যাপার, যদি এম. আর. টি. পি. হাউসের উপর রেষ্ট্রিকসন চলে যায় তো কি অসুবিধা। পশ্চিমবাংলায় মনোপলি হাউসেস হেডকোয়াটারস আছে, আপনার এ্যাডভানটেজ নেওয়া উচিত যাতে ওরা এর সুযোগ নিয়ে বেশী ইনভেষ্ট করে আপনার রাজত্বে। দরকার হলে জয়েন্ট সেকটার হবে এবং দ্বিতীয়তঃ যেটা আপনার এবং আমার বিচার করতে হবে যে, যখন আপনি এখানে মনোপলি হাউস করছেন - এর আগে আপনার অভিযোগ ছিল ওয়েষ্টবেঙ্গল ইনডাসট্রিয়াল লাইসেন্স এখানে আসেনা, ডি-লাইসেন্সড হয়ে গেল, ডি কনট্রোল হয়ে গেল, এভাবে আপনি ইনডাসট্রি তৈরী করতে পারবেন কিনা। এই আন্তর্জাতিক বাজারে পশ্চিমবঙ্গের কোন জায়গায় থাকবে কিনা সেটা আপনার উপর নির্ভর করে আপনি সেই দায়িত্ব গ্রহণ করেন নি, আপনি অলটারনেটিভ বিকল্প প্ল্যানের বেড়াজালে জড়িয়ে পড়েছেন। আমি এখানে অনেক অর্থনীতিবিদের লেখা - ছোট ছোট লেখা খুব একটা ইনডে পথ নয়, আপনারটাও খুব ইনডেপথ নয়, প্রভাত পট্টনায়েক থেকে সুরু করে বামপন্থী অর্থনীতিবিদ, এন, রায় ছেপেছেন, আমি একটাও দেখলাম না যে ইমিডিয়েটলি ফরেন এক্সচেঞ্জ ক্রাইসিস কাটাবার আই. এম. এফ লোন নেওয়া ছাড়া একটা বিকল্প করতে পেরেছেন? ভারতবর্ষের উপর মানববাবুদের বিশ্বাস নেই, উনি বলছেন যে আমরা মেকসিকান ওয়েতে চলে যাব। ভারতবর্ষ কি মেকসিকোর সাথে তুলনীয় না ভারতবর্ষে আরজিন্টিনার সাথে তুলনীয় ৮০ কোটি মানুষের দেশ, তাদের নেতৃত্ব যদি এই ভরসা রাখতে না পারে যে, না ডেবট ট্র্যাপে পড়ব না। বললেন যে ১৯৮১ তে আমরা আই. এম. এফ. লোন নিয়েছি, আপনাদের বাজেট বক্তব্যে আছে, পড়লেন তো ডেবট ট্যাপে? ২ বছর আমরা আই. এম. এফ. লোন বন্ধ করে দিয়েছি, ভারতবর্ষ ছাড়া কোন্ দেশ পেরেছে, দু বছরের মধ্যে কোন লোন না নিয়ে তা রিপেমেন্ট করতে পেরেছে। হ্যাঁ, পুরণো ঋণের শোধ আমাদের দিতে হয়েছে। আমাদের একস্টারন্যাল বাজেট বেশী হয়েছে। এক্সটারন্যাল ডেবট বেশী হয়েছে, সেই ডেবট আস্তে আস্তে কমাতে হবে। এই সহজ সত্যগুলি সমাধানগুলি আপনারা, বামপন্থীরা দেখেও দেখছেন না। এটাই দুর্ভাগ্য যে আপনি অন্ততঃ দেখতে পারতেন, আপনার যে যোগ্যতা ছিল, দুর্ভাগ্যের কথা যে দেখলেন না। দ্বিতীয় ব্যাপার কি ? দ্বিতীয় ব্যাপার, এটা আপনি নিশ্চিত বোঝেন যে, যদি আমাদের এখানে ইনফ্লেসন কমাতে হয় তাহলে মূল পদক্ষেপ কি হবে? বাজেট ডেফিসিট কাট করতে হবে। বাজেট ডেফিসিট কাট কোথায় হবে? ভারতবর্ষে ডিফেন্স সাবসিডাইসড এবং ইনটারেস্ট পেমেন্ট আপনি জানেন কেন্দ্রীয় বাজেটের বেশী অংশটা চলে যায়। আপনি ডিফেন্সে কমাতে পারবেন না, এবারেও ৬০০ কোটি টাকা বাড়াতে হয়েছে। আপনি ইনটারেস্ট পেমেন্ট ডিফলট করতে পারেন না। ইনটারন্যাল ডেবট এবং এক্সটারন্যাল ডেবটে আপনার সাবসিডি কমাতে হবে। তার জন্য আমাদের সতসাহস আছে, আমরা দেখে কমিয়েছি। কৃষকদের মধ্যে আমাদের জনপ্রিয়তা আছে, ফার্টিলাইজার

সাবসিডি না দিলে ফার্টিলাইজারের দাম বাড়বে, আমরা তার জন্য রাজনৈতিকভাবে কিছুটা লোকসান করতে পারি, কিন্তু দেশের স্বার্থে আমরা করছি, আপনাদের সে সত-সাহস আছে? আপনারা ছোট ছোট কৃষকদের কথা বলেন, গত ১০ বছর পশ্চিমবাংলায় বড় কৃষকদের গায়ে হাত দিয়েছেন আপনারা? না করেছেন লেভী, না করেছেন প্রকিওরমেন্ট এবং আপনি যেটা করতে পারতেন, আপনি এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স করতে পারতেন, সেটা করার সুযোগ ছিল, একস্ট্রা রিসোর্সেস করার সুযোগ ছিল, ফেল হয়েছে, তার কারণ এগুলি বিশেষভাবে ছোট কৃষকদের জন্য, আসলে আপনাদের সমঝোতা বড় কৃষকদের জন্য। যেখানে যেখানে একসটারন্যাল রিসোর্সেস মপ আপ করার সুযোগ ছিল, সেখানে করেন নি, মনমোহন সিং কে ধন্যবাদ, তিনি সতসাহস দেখিয়েছেন। দেশের অর্থনীতিবিদরা বলেছেন এই অবস্থায় জনপ্রিয়তা কিছুটা লোকসান করেও পদক্ষেপ নিতে হয়, কেন্দ্রীয় বাজেটে সেই পদক্ষেপ ছিল। কোন্ জায়গায় সতসাহস দেখিয়েছেন, না, ইমাজিনেসন কিছু নয়, কেন্দ্র ট্যাক্স রিসোর্সেস খোলেন নি, কোথা থেকে ইনকাম হবে? কেন্দ্রীয় সরকার ফরেন লোন ছেড়ে দেন, আপনি জানেন এটাও অর্থনীতির গোড়ার কথা। কেন্দ্রীয় সরকার ইনকাম করেন ৩টে জায়গা থেকে Atternative taxes.

**মিঃ স্পীকার :** আপনারা শুনুন সৌগতবাবু বলছেন, জয়নাল সাহেবকে কেন ছেড়ে দিলেন? ওঁকেও ধরা উচিত।

**শ্রী সৌগত রায় :** শুধু জয়নাল সাহেবকে ধরবেন কেন? উনি আপনার শত্রু, আর সবাই বন্ধু? বড় বড় জোতদাররা তো আপনাদের বন্ধু, এটা তো সত্য? হ্যাঁ, ৩টে জায়গা থেকে ইনকাম আসতে পারে। একটা হচ্ছে ডিরেকট ট্যাকসেস, এর মধ্যে আছে কো-অপারেটিভ, ট্যাক্স, সেভিংস, এবং ইনকাম অফ পাবলিক আন্ডারটেকিংস ট্যাকসেস যা বেড়ে বেড়ে আমাদের উই আর ওয়ান অফ দি হাইয়েসট ট্যাকসেড কানট্রিজ ইন দি ওয়ার্লড। এখানে আমাদের নেতা আছেন ওয়ান অফ দি হায়েষ্ট ট্যাক্স কানট্রিজ ইন দি ওয়ার্লড ইনকাম ট্যাক্স একটা লেবেলে গিয়ে পৌছেছে। এর পর সেভিংস চাচ্ছে, ট্যাক্স যা আছে, বাড়ান, ট্যাক্স আদায় কমে যাবে। দ্বিতীয় আপনি দেখেছেন কেন্দ্রীয় বাজেটে এটার সেভিংসের জন্য বিশেষ সুযোগ দেবার কথা বলা আছে এবং ইনকাম অফ পাবলিক আন্ডারটেকিংস টা আমাদের ভাবার দরকার, সময় এসেছে, কত দিন এটা হেভী ইনডাসট্রি বেস তৈরী করার দরকার ছিল তারজন্য অনেক টাকা রাষ্ট্রায়ত্ত শিল্পে লাগিয়েছে।

[12.50 - 1.00 p.m.]

কিন্তু বছর বছর সেগুলোতে লোকসান হবে? কিছুমাত্র একাউন্টেবেল্ হবে না? প্রাই[illegible] সেকটরে টপ্ ম্যানেজার আজকে এইরকম ব্যবহার করবে এবং লোকসান পূরণ করবার [illegible] করবে না - এটা হতে পারে না। এক্ষেত্রেই মনমোহন সিং তাঁর বক্তব্য রেখেছেন। ষ্টেটের সব প্রাইভেট সেকটর আন্ডার টেকি[illegible] ওদের ইউনিয়ন আছে এবং আমার কাছে ইকোনোমিক রিভিউর ষ্টেট এ্যাপেন্ডিকস্ [illegible]। অসীমবাবু প্রতিবার বাজেট বক্তৃতায় প্রাইভেট আন্ডারটেকিং নিয়ে কথা বলেন। বিপ্লবের কথা, সমাজতন্ত্রের সব কথা বলেন। রাজ্যে ৬৫টি পাবলিক সেকটর আন্ডারটেকিং আছে যারমধ্যে ফিনান্স কর্পোরেশন এবং ষ্টেট অয়ারহাউসিং কর্পোরেশন ছাড়া সবটাতেই লোকসান। কিন্তু জয়নাল সাহেব যখন এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন কিন্তু এতে লাভ হত। গত বছর কল্যাণী স্পিনিং মিলে ৫ কোটি টাকা লোকসান হয়েছে। কিউমুলেটিভ লস ৫৬ কোটি টাকা। একবারও বলেননি যে, এগুলো সম্বন্ধে কিছু বিকল্প চিন্তা করছি। ইউ শ্যাল নট টাচ্ দি সেক্রেড কাউস্। আপনাদের কিছু পবিত্র গরু আছে এবং সেগুলোতে হাত দেবার ক্ষমতা আপনাদের নেই। কিন্তু মনমোহন সিং সেই সাহস দেখিয়েছেন। দরকার হলে তিনি পাবলিক আন্ডারটেকিং-য়ে ২০ পারসেন্ট ডিসইনভেষ্টমেন্ট করবেন। এখানে অম্বিকাবাবু আছেন। তাঁরা পাবলিক আন্ডারটেকিং কমিটির যে রিপোর্ট দিয়েছেন তাতে পাবলিক আন্ডারটেকিংয়ে চুরি, মিসম্যানেজমেন্ট, অপদার্থতার কথা বলা হয়েছে। কিন্তু এর

থেকে রিভাইভ করবার ব্যাপারে একটি লাইনও বাজেট বক্তৃতায় যুক্ত হয়নি। আজকে মনমোহন সিং এর সেই সাহস আছে, তাই তিনি বলেছেন। এটা মনে রাখা দরকার, ৬৫টি পাবলিক আন্ডারটেকিংকে যদি লাভজনক না করতে পারেন, এক্ষেত্রে যদি বিকল্প নীতি গ্রহণ করতে না পারেন, তাহলে আপনাদের অর্থনীতি কখনই নিজ পায়ে দাঁড়াবে না।

স্যার, আমি এবারে আসল কথায়, বাজেট বক্তৃতায় আসছি। একটি লাইন উনি বাজেট বক্তৃতায় দিয়েছেন - ল্যান্ড রিফর্মস নিয়ে বলেছেন। বামফ্রন্ট সরকার প্রথমবার নির্বাচনকালে ১৯৮২ সালে তাঁরা কি করেছেন সেটা ছিল। তারমধ্যে ছিল এক, অপারেশন বর্গা, দুই, পঞ্চায়েত নির্বাচন, তিন ১২ শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা। আজও ঐ ভাঙ্গা রেকর্ডই ওঁরা বাজাচ্ছেন। অপারেশন বর্গার পর সাকসেসিভ ল্যান্ডরিফর্মস্! কিন্তু পঞ্চায়েত নির্বাচনের পর এডুকেশন অবৈতনিক করবার ফলে এফিসিয়েন্সী ব্রেক থ্রু করলো। তখন শ্লোগান উঠলো - রাজ্যের হাতে অধীক ক্ষমতা দিতে হবে। প্রথমবার নির্বাচনে রাজ্যের হাতে অধীক ক্ষমতা, তারপর জি এন এল এফ আন্দোলন, তৃতীয়বার বোফোর্স এবং এবারে নির্বাচনে ১৯৭২ এর সন্ত্রাস। হোয়াট ইজ দি ষ্টোরি অফ ইওর এ্যাচিভমেন্ট বিকজ ইউ হ্যাভ নান্ হোয়াট-সো-এভার। আমি আপনাকে জিজ্ঞাসা করছি। ল্যান্ড রিফর্মস্ ইজ এ গুড ষ্টেপ, বাট ল্যান্ড রিফর্মস্ ক্যান নট মিট দি নিড ইটসেল্ফ। আপনারা বলছেন, ল্যান্ড রিফর্মস্ করেছেন, কিন্তু কত কৃষককে সাসটেন করেছেন? পশ্চিমবঙ্গে তথাকথিত ল্যান্ড রিফর্মস্ এর দ্বারা গরীব মানুষের কতটুকু উন্নতি করেছেন? বিনয়বাবু, সেটা জানলে আপনার দুঃখ হবে। আমি একটি ষ্ট্যাটিসটিকস্ দিয়ে আপনাকে সেটা জানাচ্ছি। আপনি জানেন, পশ্চিমবঙ্গে -র মানুষের ক্যালোরি ইনটেক ভারতবর্ষের মধ্যে সবচেয়ে কম। এখানকার মানুষ সবচেয়ে কম খেতে পায়। যেখানে অল ইন্ডিয়াতে মানুষের প্রোটিন ইনটেক ৬২, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ৫২। আব ক্যালোরি ইনটেক অল ইন্ডিয়া এ্যাভারেজ যেখানে ২২২১, সেখানে পশ্চিমবঙ্গের মানুষ ক্যালোরি পান ২০২৭। ল্যান্ড রিফর্ম করেছেন, কিন্তু মানুষকে খেতে দিতে পারছেন না। প্রিজ লিসন্ টু মি। আমি সেই দিন আপনাকে বলেছিলাম যে ভারতবর্ষের ন্যাশানাল স্যাম্পেল সার্ভে-র এই ফিগার গুলি দিচ্ছি, আপনি মিলিয়ে নেবেন অসীমবাবু। এটা জেড এন. এস. এস ও. মানে জোনাল ন্যাশানাল স্যাম্পল সার্ভে অর্গানাইজেশান, কেন্দ্রীয় সরকারেব যে স্টাটিসটিক্যাল অরগাইজেশান তার যে পত্রিকা ডিপার্টমেন্ট অফ ...Statistics, Ministry of planning issue 41-42 April, June - 1991-92.

তার থেকে বলছি। একদম লেটেষ্ট স্টাটিসটিক্স, এই গুলি আপনারা বুঝবেন না, অসীমবাবু বুঝবেন, এই গুলি আপনাদের জন্য নয়। ওয়েষ্ট বেংগলে ক্যালরি ইনটেক মিনিমাম, ওয়েষ্ট বেঙ্গলে প্রোটিন ইনটেক মিনিমাম এবং সেখানে উল্লেখ করেছিলাম যে পারসেনটেজ ডিসট্রিবিউশান of rural househalds by the type of response whether members could get square meals a day.

থ্রু আউট দি ইয়ার বলছি ইন্ডিয়া ৮০ পারসেন্ট সেখানে ওয়েষ্ট বেঙ্গল ৬০ পারসেন্ট। কি হলো আপনার পঞ্চায়েত করে? কি হলো আপনার ভূমি সংস্কার করে? যেখানে ভারতবর্ষে ৮০ পারসেন্ট মানুষ দুবেলা দুমুঠো খেতে পায় সেখানে পশ্চিমবাংলায় ৬০ পারসেন্ট মানুষ দুবেলা দুমুঠো খেয়ে পায়। সেখানে আপনারা পেছিয়ে গিয়েছেন। কিন্তু সেই ক্ষেত্রে অন্য রাজ্য গুলি যেমন হিমাচল প্রদেশ ৮০ পারসেন্ট, হরিয়ানা ৭৮ পারসেন্ট সেখানে, পশ্চিমবাংলা ৬০ পারসেন্ট। আজকে পশ্চিমবাংলার সঙ্গে তুলনা করে দেখুন ক্যালরী ইনটেক কত ? হোয়াই ভাস দিস হ্যাপেন? এটা আপনাকে বোঝাতে হবে। আমি যেটা বার বার বলছি যে বস্তা পচা রেকর্ড বারে বারে বাজাবেন না, তাতে মানুষের অর্থনৈতিক উন্নতি হবে না। উন্নতি করেছেন, কোথায় করেছেন সেটা দেখাতে হবে। এবারে আমি ইনডাসট্রি সম্পর্কে বলছি। আপনারা বারে বারে বলেছেন যে আপনাদের স্মল স্কেল ইনডাসট্রির সংখ্যা বেশী। স্মল স্কেল ইনডাসট্রির সংখ্যা বেশী হওয়াটা তো কোন ক্রেডিটের নয়। স্মল স্কেল ইনডাসট্রির ক্ষেত্রে হ্যাঁ, একটা মাত্র জায়গায় আপনারা সাফল্য

পেয়েছেন, সেটা হচ্ছে তন্তুজ। তন্তুজতে বিক্রি বেশী। তার মধ্যে আবার দুনীর্তি আছে, চুরি-টুরির অভিযোগ আছে, দুর্নীতির অভিযোগ আছে চেয়ারম্যানের বিরুদ্ধে। তা হলেও ইয়োর অনলি সাকসেস স্টোরী হচ্ছে তন্তুজ। আপনার স্মল স্কেল ইনডাসট্রি মানে যে তাঁত, আর কিছু নয়? আপনার ২১ হাজার স্মল স্কেল ইনডাসট্রি বন্ধ হয়ে আছে। আপনার স্মল স্কেল ইনডাসট্রিতে প্রোডাকশান ইজ not reflected in the index of industrial production.........

আপনার ইকনমিক রিভিউতে বলছে ভারতবর্ষ যেখানে ১৯৮৮ সালে ১৭৭ ছিল সেখানে ১৯৮৯ সালে ১৮৮ তে পৌচেছে ইনডেক্স অফ ইনডাসট্রিয়াল প্রোডাকশান। এই ক্ষেত্রে পশ্চিমবাংলা যেখানে ১১৬ ছিল সেটা ১২২-এ পৌচেছে। অর্থাৎ পশ্চিমবাংলায় ৬ পয়েন্ট বেড়েছে সেই ক্ষেত্রে ভারতবর্ষে বেড়েছে ১১ পয়েন্ট। এই হল অবস্থা! কেন আপনাদের ইনডেক্স অফ ইনডাসট্রিয়াল প্রোডাকশান রিফ্লেকশান হলো না? কেন আপনারা দিনের পর দিন পেছিয়ে যাচ্ছেন? এর কোন ব্যাখ্যা এখনও পর্যন্ত অসীমবাবু আমাদের কাছে দিতে পারেন নি। আমি এবারে অসীমবাবুর মূল বাজেটের দু-একটা বক্তব্যে আসছি। আপনার যে বক্তব্য সেই বক্তব্য গুলি পরস্পর বিরোধী। প্রথমটা ভাল করে পড়লে পরে তার সঙ্গে কোন মিল খুঁজে পাওয়া যাবে না। এক দিকে আপনি বলছেন সামগ্রিক প্রয়োজনের তুলনায় এক অতিরিক্ত পুঁজি নিযুক্ত প্রযুক্তির দিকে গিয়েছে কেন্দ্রীয় সরকার। তারপর আপনি প্রথম প্যারায় লিখেছেন দেখছি হলদিয়া নিয়ে। হলদিয়া কি পুঁজি নিযুক্ত প্রকল্প নয়? হলদিয়া কি কম পুঁজি নির্ভর প্রকল্প আর বেশী এমপ্লয়মেন্ট নির্ভর প্রকল্প? এটা কি আপনার বক্তব্য? আপনি হলদিয়া করছেন, আপনাকে আবার বলছি - হলদিয়ায় টাটা আছে বলে হয়ত হলদিয়ার কাজ কিছুটা হবে - আপনি ইমপোর্টেড ন্যাফথার উপর বেস করে একটা পুরো পেট্রোকেমিক্যাল প্রকল্প তৈরী করতে যাচ্ছেন। এখন দিনের পর দিন পৃথিবীর বাজারে ন্যাপথার দাম বাড়ছে। ন্যাপথার দাম বাড়ছে সেখানে শুধু আপনার আমদানির উপর নির্ভর করে একটা প্রকল্প করার উচিত নয়। হলদিয়ার ব্যাপারে আপনার দলের লোকেরা বুঝবেন না কিন্তু আপনাকে বাবে বারে বলছি হলদিয়া আপনি টাই আপ করছেন কেন্দ্রীয় সরকার আপনাকে ঋণ দিয়েছে কিন্তু হলদিয়া ক্যান be in problem. There is an inter-national crisis.

হলদিয়ার ব্যাপারে আপনাকে ১০ বার বলেছি এই হাউসে - আপনি তো কোন কথা শোনেন না - যে আপনি একটা হোয়াইট পেপার সাবমিট করুন যে ব্যাপারে আপনি বারে বারে বলেন যে দেড় লক্ষ চাকুরী হবে, কোথায় হবে, কোথায় কি ভাবে দেড় লক্ষ ছেলের চাকুরী হবে সেটা আমরা জানতে চাই। এবারে ইলেকশানের আগে অনেকে বলেছেন ৩ লক্ষ ছেলের চাকুরী হবে। মানুষকে দিন-রাত ভাঁওতা দেওয়া চলবে না। কেন আপনার ভাঁওতা দিয়ে যাচ্ছেন? আপনারা বারে বারে বলেছেন এবং এবারও আপনার কাছে জানলাম, আপনি বলেছেন ৫ লক্ষ নাকি এবারে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে চাকুরী পেয়েছে।

[1.00 - 1.10 p.m.]

আমি জানি 'সেসরু'তে কিছু এ্যালটমেন্ট পেয়েছে। কিন্তু আমি জানতে চাই কত ছেলে লোন নিয়েছে? আই ওয়ান্ট হোয়াইট পেপার - এক বছর পরে কত লোন তারা শোধ করেছে এবং ইকোনমিকালি ভায়াবল্ হয়েছে? দু'একটি প্রোজেক্ট সফল হয়েছে যারা লোন নিয়েছে। বাকীরা কনজামশান লোন নিয়েছে - গরীব ছেলে, তারা পয়সা খেয়ে ফেলেছে। এর সাথে নন-প্রোডাকটিভে মাচিংয়ের জন্য যে ট্রেণিং প্রোগ্রাম ছিল - পলিটেকনিক্স, আই. টি. আই. গুলোর জন্য কন্ট্রিবিউশান নেই। আজকে আমরা দেখছি যে আই. টি আই গুলোতে জাযগা পাওয়া যাচ্ছে না এবং তারফলে প্রোগ্রামটা সফল হচ্ছে না। এবারে আমি মূল বাজেটের কয়েকটি ফিগার্সে যাব। তার আগে দু'একটি কথা বলে নিই। দু'একটি ব্যাপারে আপনাকে ধন্যবাদ দেওয়া দরকার, আবার কিছু ব্যাপারে বলাও দরকার। আপনি যে ট্যাক্স করেছিলেন তা বসানোর আগে এই হাউসে

আমি আগে বলেছিলাম পেস্ মেকারের উপরে সেলস্ ট্যাক্স বসাবেন না। সেলস্ ট্যাক্স না বসাবার ব্যাপারটি দেরিতে হলো। এই বছর থেকে জীবন দায়ী এই মেশিনের উপর থেকে রেহাই দিয়েছেন। টি. ভি ইন্ডাষ্ট্রী পশ্চিমবাংলায় চলছে না। টি. ভি.-র উপর থেকে যে কর ছাড় দিচ্ছেন সেটা যথেষ্ট নয়। ইলেকট্রনিক ইন্ডাষ্ট্রীর জন্য আপনি কি করবেন? টি.ভি. কোম্পানীগুলো একের পর এক বন্ধ হয়ে গেছে। লেটেষ্ট টেলেরামাতে লে-অফ্ হয়েছে। আপনি নতুন কয়েকটি ক্ষেত্রে ট্যাক্স ছেড়ে দিলেও ১৫ পারসেন্ট সেলস্ ট্যাক্স বসাচ্ছেন। ইজ নট সেলস্ ট্যাক্স এ্যান ইনডাইরেকট ট্যাক্স- ইজ নট ইনডাইরেক্ট ট্যাক্স এ্যান ইনফ্রেশানারী ট্যাক্স? এই সেলস্ ট্যাক্স বসাবার ফলে সব জিনিসের দাম বাড়বে। হ্যাঁ, আপনাকে রিসোর্স মপ-আপ করতে হবে, তারজন্য আপনি আর কি অলটারনেটিভ এভিনিউ খুজবেন সেলস্ ট্যাক্স বসানো ছাড়া ? আমরা জানী আপনার সীমা বদ্ধতা আছে, আপনার সেলস ট্যাক্স আছে, অকট্রয় আছে। আপনি এলাষ্টিক অবস্থা বজায় রাখতে ঘুরেফিরে একসাইস ডিউটি বাড়িয়েছেন, কোনবারে দেখছি জুটের উপর, আর কোনবারে চা-বাগানের উপরে। ঠিকই করেছেন। ওরা কোটি কোটি টাকা লাভ করছে একস্‌পোর্ট মার্কেট থেকে। এবারে আপনি বসিয়েছেন জুটের উপরে। এটা করার সঙ্গে সঙ্গে জুট মিলগুলোকে মডার্ণাইজ করার জন্য আপনার দুটো কথা বলা উচিত ছিল। জুট হচ্ছে একটা ষ্টেবল্ ইন্ডাষ্ট্রী। এতবড় একটা ইন্ডাষ্ট্রী, আরও অন্যান্য যে সমস্ত ইন্ডাষ্ট্রী আছে - আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব বলেছেন - সেখানে আপনারা বিদ্যুৎ ঘাটতি করেছেন। লোকে বাঁচার জন্য ইনভার্টার কেনে, তার উপরে আপনি ট্যাক্স বসাচ্ছেন। বিদ্যুতের যেখানে এই রকম অবস্থা, এই অবস্থায় আপনি মানুষকে ইনভার্টার কিনবার সুযোগ দিন। গ্রিডের গোলযোগে শংকর সেনের মন্ত্রীত্বে আসার কয়েকদিনের মধ্যেই আমরা ২৪ ঘন্টা লোড-শেডিংয়ের মধ্যে ছিলাম। তাঁর তো কয়েকদিন ঘুম ছিল না। আমাদেরও ঘুমোতে দেন নি। জেনারেটার কেনে তারাই যাদের অবস্থা ভালো। কিন্তু ইনভার্টার কেনে অত্যন্ত সাধারণ লোকে। আপনি ইনভার্টারের উপরে ট্যাক্স বসিয়ে তাদের সেই সুযোগ কেড়ে নিচ্ছেন। আমি সেজন্য আপনাকে বলছি ইনভার্টারের উপরে ট্যাকস্টা আপনি রি-কনসিডার করুন। এটা মোটামুটি ছোট ইন্ডাষ্ট্রীতে তৈরী হয়। এবারে আমি আসল বাজেটের মধ্যে যাই। এই যে জিরো ডেফিসিট বাজেট আপনি আবার করেছেন, আপনাকে দেখিয়ে বলা হয়, এই সেই অর্থমন্ত্রী যিনি জিরো ডেফিসিট বাজেট উপহার দেন। নির্বাচনের ঠিক পর কন্ট্রাকটরদের কথা ছেড়ে দিন, ষ্টেট গভর্ণমেন্ট-এর কর্মীদের মাইনে হবে কিনা ঠিক ছিল না। আপনি আগের বাজেটে বলেছিলেন যে, এই এই কন্ডিশান ফুলফিল হলে জিরো ডেফিসিট বাজেট ফুলফিল হবে। আপনি নিজে এটা বলেছিলেন। আপনি কয়েকদিন নিজে এবং লোকেদের ঘুমোতে দেন নি। আপনি আবার কেন এই জিরো ডেফিসিট বাজেট করছেন? যারা হ্যান্ড টু মাউথ খায়, যাদের ওয়েস্ এ্যান্ড মিনস্ কিছু নেই, তাদের আবার এই অবস্থা হবে। কতকাল সব কাগজের সাংবাদিক আপনাকে জিজ্ঞাসা করেছে ষ্টেটে চূড়ান্ত এই যে আর্থিক ক্রাইসিস গেল কয়েকদিন আগে - দে আর ভেরি কাইন্ড টু ইউ, তারা এটা কাগজে ছাপায় নি - আপনি সেটা নিয়ে একবারও বললেন না। কেবল কয়েকটা উড়ু উড়ু কথা বলেছেন। আপনি বক্রেশ্বর করার কথা বলেছেন। সোভিয়েতের লোন নিয়ে বক্রেশ্বরকে করবেন এবং সেজন্য এই হাউসে একটি প্রস্তাবও পাশ করিয়ে নিয়েছেলেন। তাদের কাছে হাত জোড় করে বলুন, 'এই প্রোজেকট থেকে তোমরা নিজেদের উইথড্র করো। আমরা অন্য জায়গা থেকে লোন নিয়ে করবো।'

[1.10 - 2.00 p.m.]

(Including adjourment)

আপনারা লোন পাবেন না, বরং আপনারা সোভিয়েট লোন না করে বড় বড় যে বয়লারগুলো আছে সেগুলো এ বি এলকে দিয়ে দিন এবং টারবাইনগুলোকে বিএইচএলকে দিয়ে দিন. তা না হলে বক্রেশ্বর আপনাদের যে তিমিরে রয়েছে সেই তিমিরেই থাকবে। মাননীয় মুখ্যমন্ত্রীর রুসী মোদীর সঙ্গে ভালো সম্পর্ক আছে তাদের বলুন এগিয়ে আসতে। অথবা টাটা যদি রাজি হয় তাতেও আমরা খুশী হব এবং বক্রেশ্বর প্রকল্পটি

অন্তত রূপায়িত হতে পারবে, কিন্তু আবার প্রবলেম থেকেই যাচ্ছে, সেটা হচ্ছে আপনাদের রিসোর্সেস কোথায়। এরপরে রাজস্বের আসল ব্যাপারে আমি যাচ্ছি, আপনাদের রাজ্যে কোন সারপ্লাস জেনারেশন নেই, আপনাদের এমন অবস্থা যে রাজ্যের ভুল অর্থনীতির ফলে একটা চূড়ান্ত রিসোর্সের ক্রাঞ্চের মধ্যে এসে পড়েছে এবং সেই রির্সোসের ক্রাঞ্চের জন্য আপনারা কি করেছেন? আপনারা এখনো সর্বক্ষেত্রে পে কমিশন ইমপ্লিমেন্ট করতে পেরেছেন কি? তারপরে নতুন ডি. এ. ছিল সেগুলো স্ট্যাগার করে দিন। আপনাদের কো-অর্ডিনেশান কমিটি আছে, তারা জিন্দাবাদ জিন্দাবাদ করবে এবং সংগঠনের সঙ্গে সমঝোতা করে আপনারা ডি. এ. দিয়ে দেবেন। আপনি এখনো পর্যান্ত কতগুলি সংস্থায় পে কমিশন দেন নি। আপনি গত বছর বলেছিলেন হাউসে যে সি. আই. টি, সি এস এস -এ হুগলী ব্রিজ রিভার কমিশন প্রভৃতি কয়েকটি আধা সরকারী সংস্থাগুলিকে আগষ্ট মাসের মধ্যে পে কমিশন দিয়ে দেবেন। কিন্তু টুডে ইজ জুলাই, এখনো পর্যান্ত পে কমিশন ইমপ্লিমেন্ট হয় নি। এই সমস্ত সংস্থাগুলি যে প্রোটেকশান দিয়ে পে কমিশনের কাছে পাঠিয়েছিল যাতে ইমপ্লিমেন্ট হয় সেইজন্য, এবং আপনিও বলেছিলেন এই বাজেটের মধ্যে আমরা সমস্ত সরকারী সংস্থাগুলিকে পে কমিশন ইমপ্লিমেন্ট করবো। তাই অসীমবাবু আপনি স্বীকার করতে বাধ্য হবেন যে আপনার এই বাজেট ডিফেকটিভ এবং সেখানে কখনোই ঠিক পথে চলা যেতে পারে না। আপনাদের ক্যাপিট্যাল এক্সপেনডিচার যত বেশী, রেভিনিউ এক্সপেনডিচার তত কম। আপনাদের ক্যাপিটাল এক্সপেনডিচার ৬৯৫ কোটি টাকা আর রেভিনিউ এক্সপেনডিচার ৬১১ কোটি টাকার মত। ফলে আমরা সেখানে মোর প্রোডাকটিভ, মোর এ্যাসেটস বিল্ডিং করতে পারছেন না। আসলে আপনাদের বেসিক ব্রেক থ্রু বলে কিছু করতে পারছেন না। আপনারা সেন্টারকে নিয়ে অনেক কথা বলেছেন যে সেন্টার দিচ্ছে না, সেন্টার থেকে প্রচুর টাকা আসছে, গত বছরে স্টেটস্ শেয়ারে ১ হাজার ৪৪ কোটি টাকা প্ল্যানের জন্য পেয়েছিল এবং এই বছরে সেটা সেন্টার থেকে পাচ্ছে ১ হাজার ১৪০ কোটি টাকার মত, এটা একটা শেয়ার অফ ইউনিয়ন ট্যাকসেস এ্যাণ্ড ডিউটিজের জন্য পেয়েছে। শুধু তাই নয়, আপনারা প্ল্যান এ্যাসেসটেন্সের জন্য গত বছরে যে টাকা ছিল এই বছরে এ্যাসেসটেন্স ফর স্টেট প্ল্যানে ৮৬৩ কোটি টাকায় দাঁড়িয়েছে। আপনাদের নিজস্ব কোন আয়ের সূত্র নেই, কেবল ঢককা নিনাদ করে বলে চলেছেন যে সেন্টার কিছু দিচ্ছে না, প্ল্যানের টাকা দিচ্ছেন না। আপনাদের রিসোর্স মবিলাইজেশানের জন্য ৬০০ কোটি টাকা সেন্টার দিয়েছে, সেন্ট্রাল প্ল্যানের জন্য ২,২৩৩.৬০ কোটি টাকা আর সেন্টার সাপলিমেন্ট স্কীমের ক্ষেত্রে ১৮৫ কোটি টাকা দিয়েছে, তাহলে আপনাদের সেন্টার এ্যাসেসটেন্স কমলো কোথায়? গত বছরে সেন্ট্রাল প্ল্যানে ২ হাজার ২৩৩.৬০ কোটি টাকা ছিল, এইবার সেটা বেড়ে দাঁড়িয়েছে ২ হাজার ৫০৮.৫১ কোটি টাকা। আসলে আপনারাই তো রিসোর্স রেভিনিউ এক্সপেনডিচার বাড়াতে পারছেন না। এবং অবস্থা যতদিন চলতে থাকবে ততদিন স্টেট প্ল্যানে আপনারা টাকা ঠিকমত খরচ করতে পারবেন না, অথচ মহারাষ্ট্রকে দেখুন, তারা এরমধ্যে ৪গুন স্টেট প্ল্যান নিয়েছে, আপনি গতকাল যে বাজেট বিবৃতি দিয়েছেন সেটা আমি পড়েছি। এই যে আপনি বারেবারে বলেছেন যে স্বনিযুক্ত প্রকল্পে শিল্পোদ্যোগ দেওয়া হবে এবং তারসঙ্গে আবার ২৮ নং বলেছেন যে স্বনিযুক্ত প্রকল্পে যোগসূত্র স্থাপন করতে হবে। তারপরে ২৯ নং বলেছেন যে স্বনিযুক্ত শিক্ষা ব্যবস্থার কথা বলেছেন, ৩০ নং স্বাস্থ্যের কথা বলা হয়েছে, ৩১ নং রাস্তা নির্মাণ ও উন্নয়নের পরিকল্পনা আর সমন্বয় করে রূপায়িত হবে এবং ৩২ নং বলেছেন আগামীদিনে বিদ্যুৎ পরিবহন ও বন্টনেব দিকে বিশেষ নজর দিতে হবে। ৩৩ নং সঙ্গে যুক্ত আছে উৎপাদন ও পরিকল্পনা। সুতরাং সব কিছু হবে হবে। এই গত ১ বছর ধরেই শুনে আসছি সব কিছু হবে হবে। এই কারণে আপনার এ হবে হবে শুনে শুনে আমার রবীন্দ্রনাথের একটি কবিতার কথা মনে পড়ে গেলো এবং সেই কথাটি আমি রবীন্দ্রনাথের ভাষায় বলছি — নিশিদিন ভরসা রাখিস হবেই হবে। এই হবে হবে ভরসা রেখে আর আমরা থাকতে পারছি না এবং এই কারণে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Lunch packets would be served to the hon'ble

members during recess. Members of the Press are also invited to the same.

(At this stage the House was adjourned till 2 P. M.]

[2.00 - 2.10 p.m.]

**After Adjourment**

**শ্রীভক্তিভূষণ মণ্ডল :** মিঃ স্পীকার স্যার, আমি বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা বলব। প্রথমেই আমাদের মনে রাখা উচিৎ যে আমরা থার্ড ওয়ার্ল্ডের লোক। কাজেই থার্ড ওয়ার্ল্ডের লোকেদের কিভাবে চিন্তাভাবনা করতে হবে সেই সমস্ত বিষয়ে আলাপ আলোচনা করে আমাদের এগিয়ে যেতে হবে। এবং সেখানে আমি দেখছি যে যদিও নামটা মেনশান করেননি আমাদের ফিনান্স মিনিষ্টার কিন্তু ভাবটা আছে। থার্ড ওয়ার্ল্ড নিয়ে সাধারণত আমাদের ভাবতে হবে যে আজকে সারা পৃথিবীকে গ্রাস করে ফেলেছে নর্থ। সেই নর্থ-র যে ইকনমি সেই ইকনমির একটা বিশ্লেষণ করতে গেলে আমাদের মনে হয় আরো সর্বাঙ্গ সুন্দর হোত। কারণ এই যে নর্থ যেখানে আই. এম. এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক তারা সারা পৃথিবীকে শোষণ করছেন, এই যে শোষণ, এই শোষণটার সম্বন্ধে আমরা যদি সম্যক বিষয়টা উপলব্ধি না করি তাহলে কেবল পশ্চিমবাংলার বাজেটই চলবে না। তার কারণ হচ্ছে যদি উপরেতে নানাভাবে আমরা শোষিত হই তাহলে সেখানে শুধু পশ্চিমবাংলার বাজেটকে রেহাই দিতে পারবে? পারবে না বলেই আমি মনে করি। তাই আমি মনে করি আজকে সবাইকে মনে রাখতে হবে নর্থ বিশেষ করে আই. এম. এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমাদেরকে যে ভাবে শোষণ করছে সেই কথাটা থাকা দরকার। এবং নর্থের এই যে শোষণটা করে যে সাহায্যে, এই সাহায্যটা দিচ্ছে আমাদের ভারতবর্ষের সেই সেন্ট্রাল গভর্ণমেন্ট। যদি এই সেন্ট্রাল গভর্ণমেন্ট এর বাজেট যদি আমরা দেখি তাহলে এই রকম হোপলেস বাজেট আর হয় না। আর মানুষের দুর্গতি যে চরম অবস্থায় উঠেছে সেটা সম্পর্কে ভালো করে বিশ্লেষণ করে বলতে হবে। যতগুলি জিনিস করতে চেয়েছেন সবগুলিতেই প্রায় ফেলইওর। সাধারণ মানুষের যে অবস্থায় নিয়ে আসবে তাতে সেই দুঃখ দুর্দশার বর্ণণা করা যাবে না। আমি তাই আপনার কাছে বলছি, যে আপনারা সেন্ট্রাল গর্ভণমেন্টের যে বাজেট এই বাজেটটা সম্বন্ধে কয়েক মিনিট কিছু অংশ আমি বলতে চাই। প্রথমতঃ হচ্ছে, এতো হই, রই রই করলেন, নানা রকম বললেন, উনি আগে একস গভর্ণর ছিলেন, রিজার্ভ ব্যাঙ্কের ছিলেন কিন্তু সেই ডেফিসিট বাজেটই নিয়ে এলেন। দু নম্বর হচ্ছে, আমদানী রফতানীর কথা বলতে গিয়ে দেশের মানুষের সর্বনাশ করে ফেললেন। এমন করলেন, দেখবেন রফতানী কম হয়েছে এবং আমদানীটা বেড়ে যাচ্ছে। হবেই, এটা যদি কেউ চিন্তাভাবনা করেন অর্থনৈতিক দিক দিয়ে তাহলে দেখবেন রফতানীটা বেড়ে যাবে আর আমদানীটা কমে যাবে। দুটো যদি টোটাল করে অ্যাট পার করা যায় তখন দেখা যাবে যে, রফতানীর যে টাকাটা সেটা কমে হয়ে যাচ্ছে। অতএব, সেখানে একটা বিরাট গ্যাপ থাকবে এবং আমাদের সর্বনাশ হবে। কাজেই এইসব জিনিসগুলি আমাদের ভাবতে হবে। প্রথমে আমি বলি, আপনার কাছে ডেফিসিট বাজেট, আমদানী রফতানীতে এলাম তারপর আমরা আই. এম. এফ. এবং ওয়ার্লড ব্যাঙ্কের লোন এর ফিরিস্থি টা বলি তাহলে তা ভয়াবহ অবস্থা হবে। আজকে একসটারনাল ডেট এক লক্ষ তেরো হাজার কোটি ডলার। তো এই অবস্থা চলছে। ব্যাঙ্কের ইন্টারেস্ট যদি বেড়ে যায় তাহলে সেটা পেমেন্ট করতে হবে। বিশেষ করে এই সাউদার্ন দেশগুলি অর্থাৎ আমি আপনার কাছে বলছি, যে থার্ড ওয়ার্লডের যাঁরা আছেন তাঁদের কাজ। আমরা থার্ড ওয়ার্ল্ডের বাইরে নই। অর্থাৎ এই সর্বনাশগুলি ভোগ করতে হবে। এবং এইসবের মধ্যে দিয়ে যে দাম, ইনডেক্স নাম্বার বাড়তে বাধ্য। অতএব ইনডেক্স নাম্বার বাড়বে। ইণডেক্স নামবার যদি বেড়ে যায়, আপনি বুঝতে পারছেন যে, সমস্ত ব্যাপারটা সেন্ট্রাল গভর্ণমেন্ট এর যে বাজেট সেই বাজেটের জন্য এইগুলি সমস্ত বেড়ে যাবে। কাজেই এই সমস্ত জিনিষগুলি আমাদের বিশদভাবে আমাদের ফিনান্স মিনিস্টার বিবেচনা করেছেন। এবং তার জন্য তাঁকে বলছি যে তিনি ঠিকই করেছেন। এই জিনিষগুলি

যদি না করা যায় তাহলে আমরা ঠিক পশ্চিমবাংলার লোকেদের কি ভাবে, পশ্চিমবাংলার জনসাধারণকে সাহায্য করতে পারি সেটা পশ্চিমবাংলার লোকেদের রিয়ালাইজেশান হবেনা।

[2.10 - 2.20 p.m.]

তাই আমাদের পরিস্কারভাবে এই জিনিসগুলো বুঝিয়ে দিতে হবে যাতে সাধারণ মানুষ পরিষ্কারভাবে বুঝতে পারে যে তাদের দুঃখ-কষ্ট লাঘব করবো বললেই আমাদের পশ্চিমবাংলার ফিনান্স মিনিষ্টার সেটা পারবেন না। তার হাতে যেটুকু ক্ষমতা আছে, উইথইন দি জ্যুরিসডিকসান, সেটা খুব সামান্য। কারণ এই যে সেন্ট্রাল মার্কেটিং সিস্টেম বা মনোপলি ট্যাকসেশান এটা এতো ভয়াবহ, সেই ভয়াবহতার মধ্যে আমাদের ফিনান্স মিনিস্টার চেষ্টা করলেও এগিয়ে যেতে পারবেন না এবং মানুষকে বেশী সুবিধা দিতে পারবেন না। একথা কেন বলতে চাই সেটা আপনারা নিশ্চয় বুঝবেন। আমাদের যে কন্সটিটিউশান, সেই কন্সটিটিউশানে একটা লিমিটেড পাওয়ার দেওয়া হয়েছে স্টেট গুলোকে। সেই লিমিটেড পাওয়ারের মধ্যেই তারা থাকে, তার বাইরে তারা এগিয়ে যেতে পারে না। কাজেই এই যে জ্যুরিসডিকশান, এই জ্যুরিসডিকশানের ভেতরই তাদের চালাতে হবে, অর্থ সংগ্রহ করতে হবে। আমি বলতে চাই সেই জ্যুরিসডিকশানে ডাইরেক্ট যে ট্যাকস্‌শেসান, সেই ডাইরেক্ট ট্যাকসেশান করার কোন স্কোপ আমাদের নেই এবং বাধ্য হয়ে কন্সটিটিউশান আমাদের মানতে হবে। কাজেই কন্সটিটিউশান মেনে আমাদের করতে হয় বলে, এই ডাইরেক্ট ট্যাক্স করা হতে আমাদের বঞ্চিত হতে হচ্ছে। কাজেই সমস্ত বিষয়টা বিবেচনা করতে হবে। সেইজন্য আমাদের বন্ধুদের বলছি in the light of this you are to Judge this budget.

তাহলে ভালো হবে। এই সমস্ত বিষয়গুলি নিয়ে যদি চিন্তাভাবনা না করা যায়, তাহলে শুধু শুধু বাজেট খারাপ হলো এইসব কথা বলে কোন লাভ নেই, সেইজন্য আমি বলছি আমাদের স্কোপ কোথায়। আমাদের রাজ্যের ফিনান্স মিনিষ্টারে ডাইরেক্ট ট্যাক্স করার স্কোপ কোথায় আছে বলুন এবং সেটা পয়েন্ট আউট করুন। আপনারা পয়েন্ট আউট করুন তাহলেই বুঝব কন্সট্রাকটিভ ক্রিটিসিজম্। আমরা তো বিপ্লব করে আসিনি, যে সেন্ট্রাল গর্ভণমেন্ট মানিনা। আমাদের সরকার কন্সটিটিউশানাল প্রসেসে, পার্লামেন্টারী ওয়েতে এখানে এসেছে। কাজেই ইন টোটো আমাদের এই কন্সটিটিউশানে গরীব মানুষের ভালো করার কিছু নেই। সেই কন্সটিটিউশানকে মেনে নিয়ে আমাদের ট্যাক্সসেশান বা বাজেট করতে হবে। কাজেই আমি খুব পরিষ্কারভাবে বলছি এটা ভেবে-চিন্তে দেখা দরকার ইনডাইরেক্ট ট্যাক্সের মধ্যে আমাদের যেন ট্যাক্সেসান হচ্ছে সেলস ট্যাক্স। এই সেলস ট্যাক্স হচ্ছে আমাদের একমাত্র ইনকাম, বাকি যা আছে রেভেনিউ থেকে কি আসবে কি অন্য থেকে কি আসবে সেটা নেগলিজিবলি স্মল। কাজেই আমাদের স্ক্রুটিনাইজ করে দেখতে হবে এই যে সেলস ট্যাক্স এই সেলস ট্যাক্সের ভেতর তিনি কতটা গরীব মানুষের জন্য করলেন আর কতটা উপর তলার লোকদের জন্য করলেন। আমি দেখছিলাম অনেক জিনিস আছে যেগুলি গরীব লোকদের মধ্যে করা প্রয়োজন, উনি করার চেষ্টা করেছেন, সেটা আপনারাও পড়ে দেখবেন। যেমন ধরুন কনভেনসনাল নেসাসিটি যেমন রেসটুরেন্ট যেগুলিতে উনি কিছু কিছু ট্যাক্সেসান করেছেন, কিন্তু যেগুলি এসেনসিয়াল ফর হিউম্যান কনজামশান সেখানে তিনি অনেক ট্যাক্স রিলিফ করার চেষ্টা করেছেন, যেমন জীবনদায়ী ওষুধ এবং আরো অন্য যেসমস্ত আছে সেগুলিতে তিনি চেষ্টা করেছেন এগজেমপ্ট করার। কাজেই এটা ভেবে দেখেছি এবারের ট্যাক্সেসান বা বাজেট এদিক দিয়ে অন্ততঃ ভাল হয়েছে। উনি আর একটা জিনিস করার চেষ্টা করেছেন আমি যা মনে করি যে পশ্চিমবঙ্গকে যদি বাঁচাতে হয় তাহলে এ্যাগরেরিয়ান প্রসেস কি হবে এটা সবচেয়ে বড় কথা। কারণ, রুরাল প্রোজেক্টটা যদি তিনি ঠিকভাবে করতে না পারেন তাহলে যতই চেষ্টা করা যাক অধিকাংশ লোকের ভাল কার যাবে না।। এই বিষয়ে আমি এইটুকু বলতে পারি আমাদের যা ফর্মেশান অব মেম্বারস তাতে আমরা বেশীর ভাগ মিডিল-ক্লাস ইনটেলেক্টুয়্যালস বাড়ী থেকে

এসেছি, যারা নিচের তলার লোক অর্থাৎ রুরাল প্রোলেটেরিয়েট যদি বলেন কনস্টিটিউসান অব দিস হাউস ঠিক তাদের নয়, এটা অস্বীকার করা যায় না, উই আর রিপ্রেজেনটেটিভ অব দি রুরাল প্রোলেটেরিয়েট। বাট রুরাল প্রোলেটেরিয়েট বা রুরাল প্রোলেটিরিয়ান এখানে কনসটিটিউমেন্ট এ্যাসেম্বলীতে খুব কম এসেছে। এটা অস্বীকার করে লাভ নেই। ইট ইজ এ ফ্যাক্ট উই আর দি রিপ্রেজেনটেটিভস অব দ্যাট রুরাল প্রোলেটেরিয়েট, রুরাল প্রোলেটেরিয়ান খুব বেশী আসেনি। কাজেই তাদের চিন্তাধারা আর আমরা যতই বলি আমাদের চিন্তাধারা এক হতে পারে না। কারন, আমি রিপ্রেজেনটেটিভ অব দ্যাট প্রোলেটেরিয়েট, কিন্তু আই এ্যাম নট দি রুরাল প্রোলেটেরিয়েট, রিপ্রেজেনটেসান এন্ড এ্যাকচুয়্যালিটি এই দুটোর মধ্যে অনেক তফাত আছে সেটা নিশ্চয়ই পড়াশুনা করে বুঝবেন আর নিজেদে ' ব্যাক্তিগত এক্সপিরিয়েন্স এবং এক্সপেরিমেনন্টের ভেতর দিয়ে বুঝবেন। আমি বলতে চাই সেই হিসাবে তিনি এটা করার চেষ্টা করেছেন যে রুরাল অবস্থা কিভাবে ফেরান যায়, তাদের কিভাবে কতটা রিলিফ দেওয়া যেতে পারে, যেমন আপনাদের কাছে কনক্রিট এই কথা বলছি ১৪ শো কোটি টাকা দিয়ে এই নিচের তলায় রেল লাইন করা হল।

[2.20 - 2.30 p.m.]

চিন্তা করে দেখুন। এই ১৪০০ কোটি টাকা যদি রুরাল আপলিফটমেন্ট বা ডেভেলাপমেন্টে ব্যয় করা হত তাহলে আমরা অনেক সুবিধা পেতাম। এই টাকায় ইরিগেসন করা হলে ইকনমি অন্য রকম হত, অর্থাৎ যেটা রিপ্রেজেনটেটিভস অব দি রুরাল - আর্বান্স প্রলিতারিয়েত করা হচ্ছে। সেটা করার স্কোপ ওঁর নেই। কারণ, কনসটিটিউসন আছে। We have the representation for the rural proletariat, but we are not the representatives of the rural proletariat.

সব চেয়ে বড় কথা হচ্ছে এই, গ্রামে গঞ্জে গিয়ে আমরা দেখেছি দুটি জিনিস তারা চাইছে। একটা হচ্ছে ইরিগেসন, আর একটি হচ্ছে ইলেকট্রিসিটি। এবারের ভোটে আমি অনেক জায়গায় গিয়েছিলাম। এখন আর কেউ স্কুলের কথা বলে না, এখন শুধু জলের কথা বলে। ছোট ছোট টিউবওয়েল, মাইনর ইরিগেসনের কথা বলে। তারা ইলেকট্রিকের কথা আজকাল খুবই বলছে। কিন্তু ওঁর সেই স্কোপ নেই। কারণ, আমরা রিপ্রেনটেটিভস অব দি ইন্টেলেকচুয়্যাল সেকসন - এটাকে অস্বীকার করে লাভ নেই। ফ্যাক্টস স্বীকার করে নেওয়াই ভাল বলে আমি মনে করি। সেই জন্য আমি বলছি যে সামান্য যেটুকু করার সেটাও তিনি করতে পারবেন না। উনি যেটুকু করেছেন সেটুকু করা ছাড়া ওঁর অন্য কোন উপায় ছিল না। এইটুকু বলে আমি বাজেটকে সমর্থন করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় স্পীকার মহোদয়, প্রথমেই আমি রাজ্য মন্ত্রীসভার অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত যে বাজেট প্রস্তাব গতকাল এখানে উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। আমরা সকলেই জানি যে, এমন একটা আর্থ সামাজিক ব্যবস্থার মধ্যে দিয়ে চলেছি সেই আর্থ সামাজিক ব্যবস্থার কিছু রিফ্লেকসন বাজেট প্রস্তাবে এসে যাচ্ছে। পশ্চিমবাংলায় প্রায় ২৮ বছর কংগ্রেস শাসন ক্ষমতায় ছিলেন এবং তাদের সেই শাসন ক্ষমতায় পশ্চিমবাংলার মানুষ জেরবার হয়ে গিয়েছিল। পঞ্চায়েতের তাদের অধিকার হারিয়েছিল ১৮, ১৪, ১৬ বছর নির্বাচন হয়নি। আমরা দেখেছি মন্ত্রীসভা এমন একটা জায়গায় চলে গিয়েছিল যে মন্ত্রীসভার বিরুদ্ধেই মুখ্যমন্ত্রীকে দুর্নীতির তদন্তের জন্য কমিসন বসাতে হয়েছিল। পশ্চিমবাংলায় কংগ্রেস এই রকম একটা অবস্থার সৃষ্টি করেছিলেন। সঙ্গত কারণেই এই সমস্ত পিছিয়ে পড়া মানুষ যন্ত্রণায় কাতর হয়ে পড়েছিল। সেই সমস্ত মানুষগুলিকে ওরা বোঝাতে পারেন নি। সেই জন্যই রবীন্দ্রনাথ বলেছিলেন, "যারে তুমি ফেলিছ নীচে, সে তোমাদের বাঁধিবে যে নীচে, পশ্চাতে রেখেছ যারে, সে তোমারে টানিবে পশ্চাতে।" সেই জন্যই বাম ফ্রন্ট সরকার এখানে ক্ষমতায় এসেছেন। দীর্ঘ ২৮ বছর ধরে তারা এই কথাটি উপলব্ধি করেছিলেন এবং উপলব্ধি করেছিলেন বলেই বাম ফ্রন্টকে তারা ক্ষমতায় নিয়ে এসেছেন। আর বাম ফ্রন্ট

সরকার'ও মনে করেছেন, "সেই সব ম্লান মুখে দিতে হবে ভাষা, শ্রান্ত, ক্লান্ত, শীর্ণের মুখে ধ্বনিয়া তুলিতে হবে ভাষা।"

এই যে আর্থ সামাজিক ব্যবস্থার কথা বললাম সেই আর্থ সামজিক ব্যবস্থার প্রতি এদের কোন দায়বদ্ধতা নেই। কেন্দ্রের যিনি কংগ্রেসের প্রধানমন্ত্রী তিনি নির্বাচিত নন কাজেই জনসাধারণের কাছে তার কোন দায়বদ্ধতা নেই। যিনি অর্থমন্ত্রী তিনি নিজেও নির্বাচিত নন। তিনি মহা পণ্ডিত অনস্বীকার্য কিন্তু তিনি বুর্জোয়া পণ্ডিত, বড় লোকদের পক্ষের পন্ডিত তিনি। সব চেয়ে বড় কথা স্যার, যে কেন্দ্রীয় সরকার এবারে কেন্দ্রে বাজেট পেশ করলেন সেই কেন্দ্রীয় সরকারের পেছনে ভারতবর্ষের অধিকাংশ মানুষের সমর্থন নেই। এবারের কেন্দ্রীয় সরকার একটি সংখ্যালঘু সরকার। এবারের সরকার তো পুতুল সরকার। জনসাধারণ যাকে বলেছেন বেইমান মিরজাফরের সরকার, সেই চন্দ্রশেখরের সরকার আপনারা বলেছেন এসব শুরু করেছিলেন। আমি আজকে অভিনন্দন জানাই মাননীয় সৌগতবাবুকে কারণ তিনি সত্য কথাটা স্বীকার করেছেন। এতদিন ওদের ধারণা ছিল জাতীয় মোর্চা সরকার যখ ন ছিল তখনই তারা দেশকে দেউলে করেছেন কিন্তু আজকে আমাদের বাজেটকে বিরোধিতা করতে উঠে তিনি বললেন যে যখন গালফ ওয়ার হয় তখনই আমরা জেরবার হয়ে গিয়েছি, ৫ হাজার কোটি টাকা লুটপাঠ করে নিয়েছে ঐ আমেরিকান সাম্রাজ্যবাদ এবং তাদের মিত্ররা। আর যেটুকু বাকি ছিল পরবর্তীকালে সেটাও নিঃশেষ হয়ে গিয়েছে। ঐ চন্দ্রশেখরের সরকার যা পরে কেয়ারটেকার সরকার হয়ে ছিল সেই সরকার তো কংগ্রেসের সমর্থনেই সরকার করেছিল। আমরা জানি তারা ২০ টন সোনা বিক্রি করেছিলেন। উনি বলেছেন, দেউলে হবার উপক্রম হয়েছিল। আমি বলি, দেউলি হই নি তা কি করে অস্বীকার করবেন? আপনাদের তো বিশ্বাস করে না কারণ লনডনের ব্যাঙ্কে ২৫ টন সোনা রেখে বলতে হচ্ছে, ঐ আমার সোনা আছে আমাকে কিছু ঋণ দাও। ওরা বলছেন আজকে মুক্ত অর্থনীতি ঢুকছে, আমরা জানলা খুলে দিয়েছি। তাহলে আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন মানুষ পন্ডিত নেহেরু, তার কন্যা শ্রীমতী ইন্দিরা গান্ধী, তার পুত্র রাজীব গান্ধী যখন ছিলেন তখন অর্গল মুক্ত করা হয়নি, জানলা খোলার ব্যবস্থা হয়নি. তাহলে তারা সকলে ব্যর্থ, অতীতের তাদের সমস্ত অর্থমন্ত্রী অপদার্থ এটাই কংগ্রেসীরা বলছেন। স্যার, বঙ্গ সন্তান শচীন চৌধুরী মহাশয় যখন কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন তখন তাকে কোতল করা হয়েছিল কারণ ডিভ্যালুয়েশান তার সময় হয়েছে আর আজকে যখন রিজার্ভ ব্যাঙ্কের প্রাক্তন গর্ভর্নার মনমোহন সিং ডিভ্যালুয়েশান করলেন তখন তাকে কি বলবেন? নির্বাচনের আগে আপনারা বলেছিলেন, নির্বাচিত হবার ১০০ দিনের মধ্যে সমস্ত জিনিষপত্রের দাম কমিয়ে দেব। আপনাদের অর্থমন্ত্রী মহাশয় সত্যি কথাটা বলে ফেলেছেন যে ১ শো বছরেও পারবেন না। আপনারা বলেছিলেন নির্বাচিত হবার পর ৪০ লক্ষ মানুষকে কাজ দেবেন অথচ যে কেন্দ্রীয় বাজেট পেশ করা হ'ল তাতে দেখছি বলা হচ্ছে, কাজ সংকোচন করো, দুর্বল জায়গা উঠিয়ে দাও, কেন্দ্রীয় সরকারের সংস্থা উঠিয়ে দাও। সমাজতন্ত্রের ১২ টা আপনারা বাজাচ্ছেন। আবাদী কংগ্রেসের প্রেসিডেন্ট ইউ. এন. ডেবর বলেছিলেন, সমাজতান্ত্রিক সমাজব্যবস্থার কথা। তার আপনারা ১২ টা বাজাচ্ছেন। আগে আমরা বলতাম যে ধনতান্ত্রিক সমাজব্যবস্থা কায়েম করছেন, এখন বলছি ধনতন্ত্রের সঙ্গে সাম্রাজ্যবাদীদের লুণ্ঠনের ব্যবস্থা করেছেন।

[2.30 - 2.40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বলছেন যে ১৯৮১ সালে আই. এম. এফ - এর ঋণ নিয়েছিলেন ৫ হাজার কোটি টাকা। ১৯৮৫ থেকে ১৯৯০ সালে আপনারা নিশ্চয়ই মনে আছে যে ৩১ পারসেন্ট অবমূল্যায়ন হয়েছে টাকার এবং ইতিমধ্যে ১৮ হাজার ৪ শত কোটি টাকার বৈদেশিক ঋণ যেটা ৮০ দশকে ছিল সেটা বেড়ে ১ কোটি টাকা হল। আপনারা বলছেন দেউলিয়া হওয়ার উপক্রম হয়েছে, খাতায় নামটা ঘোষণা হয়নি কিন্তু আসলে দেউলিয়া করেছেন। সেখানে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ডঃ অসীম দাসগুপ্ত নিশ্চই দুঃসাহসের পরিচয় দিয়েছেন। আপনাদের সমস্ত অবহেলা সত্ত্বেও এই সাহস তিনি দেখিয়েছেন।

আপনারা সেখানে কি করেছেন? ১৯৯০-৯১ আপনারা প্রতক্ষ্য কর বসিয়েছেন ২০%। সেটাকে কমিয়ে দিয়ে আপনারা কাদের রিপ্রেজেন্ট করছেন কেন্দ্রে? আপনারা বড় লোক, শিল্পপতিদের জন্য কমিয়ে ২০.২ ভাগ করেছেন। এটা আপনাদের রাজত্বেই হয়েছে। আই. এম. এফ -এর ঋণের প্রসঙ্গে আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। আপনারা সকলে জানেন এটা আমার কথা নয়। ইন্দিরা গান্ধী, জওহরলাল মাঝে মাঝে জনসভায় বলতেন, রাজীব গান্ধী বিভিন্ন সময়ে যে সমস্ত আর্ন্তজাতিক সম্মেলন হয়, বিশ্ব সম্মেলন হয় সেখানে বলতেন যে আই. এম. এফ থেকে ঋণ নেওয়া আর্থিক স্বাধীনতার পরিপন্থী। সেই আর্থিক স্বাধীনতা আপনারা বিকিয়ে দিয়েছেন। সংগত কারণে অর্থ মন্ত্রী বলেছেন, কেননা আই. এম. এফ যে কন্ডিশান আরোপ করে, আমরা জানি যে যিনি ঋণ দেন আর যিনি ঋণ গ্রহণ করেন তাকে অনেক বাজে কন্ডিশানে আরোপ করা সত্ত্বেও ঋণ নিতে হয়। এগুলি কংগ্রেস দলের ব্যাপার নয়, এটা ভারতবর্ষের ইজ্জতের ব্যাপার। সেখানে আপনারা যা করেছেন সেটা নিশ্চয়ই আমাদের বলতে হবে। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারে আপনারা ৪৪ বছরের মধ্যে ৪০ বছর ছিলেন, এবং আপনারা সেখানে রাজত্ব করেছেন। তার মধ্যে প্রশাসনিক নির্দেশে বারবার জিনিসপত্রের দাম বেড়েছে, পেট্রোলের দাম বেড়েছে, রেলের ভাড়া বেড়েছে, চাল, গমের দাম বাড়িয়েছেন। এখানে ঘটনা হচ্ছে ভরতুকী কোথায় দেওয়া হয়? অসীমবাবু ঐ সমস্ত নিপীড়িত মানুষ, গ্রামবাংলার হত দরিদ্র মানুষ, যাদের মাসের অনেক সময়ে রোজগার থাকেনা, তাদের সুবিধা দেবার জন্য সেখানে ভরতুকী দিয়ে চাল গম দেবার ব্যবস্থা করেছেন। আমাদের বামফ্রন্ট সরকার বারবার যে দাবী করেছেন সেই দাবীতে কি ছিল? আমাদের দাবী ছিল যে কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুর্নবিন্যাস করতে হবে। পান্ডে কমিশন মাশুল সমীকরণ প্রত্যাহার করার কথা বলেছেন কিন্তু সেটা কেন্দ্রীয় সরকার মেনে নেননি। তার ফলে গোটা দেশের অর্থনীতি আজকে জেরবার হয়ে গেছে। তার মধ্যেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নতুন পথ নির্দেশ রচনা করে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রী, প্রধানমন্ত্রীর কাছে পাঠিয়েছেন। তারা বলেছেন যে এটা মেনে নেওয়া যাবেনা। সেই মানার মনিব হচ্ছে আই. এম. এফ, হচ্ছে বিশ্ব ব্যাঙ্ক, এ্যামেরিকা। তাদের হুকুমে মনমোহন সিং, প্রধান মন্ত্রীকে এই ভাবে চলতে হবে। সেই জনাই বলেছি যে জেরবার হয়ে গেছে। আপনারা অনেক রাজ্যে ক্ষমতায় আছেন। পশ্চিমবঙ্গে জমির ক্ষেত্রে, প্রান্তিক চাষী, আধিয়ার, বর্গাদারের যে রেকর্ড রয়েছে, তাদের হাতে আজকে ৭০ ভাগ জমি এসেছে। ভারতবর্ষের আর কোন রাজ্যে এটা হয়েছে। আজকে সেচের আওতায় ৪০ ভাগ জমি এনে ৭৪ লক্ষ টন ফসল উৎপাদন [illegible] বাড়িয়ে ১ লক্ষ ১৮ হাজার টন করা হয়েছে। এটা আপনারা আগে কখনও দেখেছেন? গতকাল ডঃ দাশগুপ্ত তাঁর বাজেট বিবৃতির মধ্যে তিস্তার কথা উল্লেখ করেছেন। তিস্তার বাঁহাতি খাল খননের ব্যাপারে আপনারা কি প্রতিবন্ধকতার সৃষ্টি করেছেন, সে কথা কি আপনারা ভুলে গেছেন? সিদ্ধার্থ শংকর রায়, জয়নাল আবেদিন উত্তর বাংলার কথা বলছেন। তাঁরা কি ভুলে গেছেন, তাঁরা উত্তর বাংলার জন্য কি করেছিলেন? জয়নাল আবেদিন সাহেব বলুন, তিনি বলুন, তিনি উত্তর বাংলার জন্য কি করেছেন? সিদ্ধার্থ শঙ্কর রায় বলুন, তিনি উত্তর বাংলার জন্য কি করেছিলেন? খালি কিছু প্রতিশ্রুতি দিয়েছিলেন। স্যার, আমরা দেখেছি '৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গে কৃষি জরুরদের মজুরী ছিল ৫ টাকা ৬০ পয়সা, '৯০-৯১ সালে হয়েছে ২০ টাকা। কংগ্রেস যখন এখানে ক্ষমতায় ছিল তখন তাঁরা মানুষকে মাইলো খাইয়ে রেখেছিল। অধ্যাপক বন্ধু সৌগতবাবু বলেছেন, সর্বভারতীয় ভিত্তিতে পশ্চিম বাংলার মানুষদের খাদ্যের ক্যালোরির পরিমাণ কম। কেন কম? একটা দেহের মাথা যদি বড় এবং মোটা হয়ে যা, আর অন্যান্য অঙ্গ-প্রত্যঙ্গ যদি শুকিয়ে যায় তাহলে বলা হয় সেই দেহে রিকেট্ হয়েছে। গোটা দেশের এই যে রিকেট্ হয়েছে, এটা কারা করেছে? আপনারা করেছেন। ১৪ বছর আগে আপনারা এখানে ক্ষমতায় ছিলেন, আপনাদের অনেকেই মন্ত্রী ছিলেন, আপনাদের কাছে প্রশ্ন করছি আপনারা কি অস্বীকার করতে পারেন লক্ষ লক্ষ মানুষকে আপনারা সে সময়ে মাইলোর খৈ খাইয়ে রেখেছিলেন? তখন কি আপনাদের এই ক্যালোরির-এর কথা মনে হয় নি? গাছের নীচে, হাটখোলায়, বাজারে স্টেশনে লক্ষ লক্ষ মানুষ মাইলোর খৈ খেয়ে উদরাময় রোগে জেরবার হয়ে গিয়েছিল। তখন আপনাদের মনে হয় নি যে, তারা ক্যালোরি কত পাচ্ছে? আজকে ক্যালোরির

কথা বলছেন! আপনাদের দিল্লীর সরকারের প্রতিশ্রুতি অনুযায়ী যদি রাজ্যকে ডাইরেক্ট ট্যাক্স যেভাবে বসিয়েছেন সেভাবে তাতে তার প্রাপ্য ৭০ কোটি টাকা তাঁরা দিতেন, তাহলে অসীমবাবু নিশ্চয়ই উত্তরবঙ্গের দ্বার কিছুটা খুলে দিতে পারতেন। আপনারা দেন নি, আপনারা পশ্চিমবঙ্গকে বঞ্চিত করেছেন। অবশ্য আপনাদের কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি পালন করবেন না, সেটা আমরা জানি। কারণ ঐ সরকারের জনগণের কাছে কোন দায়-বদ্ধতা নেই। যে সরকারের প্রধান নির্বাচিত নন অর্থমন্ত্রী নির্বাচিত নন সে সরকারের কাছ থেকে এ ছাড়া ভারতবর্ষের মানুষ আর কি পাবে! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে বলতে চাই যে, ওঁদের সময়ে আমাদের এই রাজ্যে যেখানে তাঁত শিল্পে কাপড়ের উৎপাদন ছিল ২০ কোটি মিটার, সেখানে আজকে আমাদের এই রাজ্যে বামফ্রন্ট রাজত্বকালে তা বৃদ্ধি পেয়ে হয়েছে ৪৩ কোটি মিটার। যেটা ভাল সেটাকে তো ভাল বলতেই হবে। আজকে ব্যাঙ্ক গুলি আমাদের পশ্চিম বাংলাকে বঞ্চিত করছে। আই. আর. ডি. পি., সেসরু, এস এস ই পি প্রভৃতি প্রকল্পের মাধ্যমে যেখানে সাধারণ বেকার যুবকদের কর্ম্ম সংস্থানের সুযোগ সৃষ্টি করা হয়েছে সেখানে আমরা দেখছি ব্যাঙ্ক ঋণ পশ্চিম বাংলায় মোট আমানতের ৫৫ ভাগ, যার সর্বভারতীয় গড় হচ্ছে ৬৫ ভাগ। সংগত কারণেই এটাকে আমরা বঞ্চনা বলেই মনে করি। আমরা দেখছি এত অসুবিধার মধ্যেও পশ্চিমবঙ্গে মোট ২ হাজার ৪৯ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করা হয়েছে। পশ্চিমবাংলার মোট পরিকল্পনার ৫০ ভাগই গ্রামের সাধারণ গরীব মানুষের জন্য ব্যয় করা হচ্ছে। তথাপি আজকে গোটা ভারতবর্ষের স্বাস্থ্য রুগ্ন বলেই পশ্চিম বাংলার স্বাস্থ্যও রুগ্ন। এটা অস্বীকার করার উপায় নেই! সেই স্বাস্থ্য উদ্ধারের দায়িত্ব কেন্দ্রীয় সরকারেব নিতে হবে। আজকে আমাদের যোজনা খাতে যে সমস্ত ব্যয় বরাদ্দ হচ্ছে তা আমাদের সঠিকভাবে কার্যকরী করতে হবে। বিদ্যুৎ, গ্রামীন উন্নয়ন প্রভৃতি খাতের উন্নয়ন কর্মসূচী যাতে সঠিক-ভাবে কার্যকরী হয় তা আমাদের দেখতে হবে।

[2.40 - 2.50 p.m.]

বিশেষ করে বন্যা নিয়ন্ত্রনের জন্য আপনি যা বরাদ্দ করেছেন - আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কে অনুরোধ করবো, সর্বভারতীয় ক্ষেত্রে দেখতে পাচ্ছি ১৫।২০ ভাগ বন্যানিয়ন্ত্রনের জন্য, সেচের জন্য ব্যবহার করা হয়, - এক্ষেত্রে সর্বভারতীয় গড় বিবেচনা করা যায় কিনা সেটা আপনি একটু চিন্তা করে দেখবেন। পরিশেষে আমি আর একটি কথা বলছি, আজকে ৫১ ভাগ বিদেশী বিনিয়োগের যে সর্বনাশা রাস্তা কংগ্রেস নিয়েছে তার দ্বারা গোটা দেশে অস্থিরতা সৃষ্টি করছেন। আসামে, কাশ্মীরে, পাঞ্জাবে, অর্থাৎ গোটা ভারতবর্ষে সেই অস্থিরতা সৃষ্টি করবে। সাম্রাজ্যবাদী আই. এম. এফ সেইজন্য ঋণ দিয়েছে। আজকে ডঃ অসীম কুমার দাশগুপ্ত মহাশয় যে কথা বলেছেন আমি তাঁর সাথে সহমত যে প্রতিরোধ করতে হবে। সেই প্রতিরোধ হবে, "বাম হাতে যার কমলার ফুল, ডাহিনে মুধুক মালা, ভালে কাঞ্চন শৃঙ্গ মুকুট, কিরণে ভুবন আলো"। বাংলার মানুষের হয়ে কংগ্রেসের বন্ধুরা আমাদের সঙ্গে মিলিতভাবে আওয়াজ তুলুন যে আই. এম. এফের ঋণের শর্ত জানাতে হবে। পশ্চিমবাংলার মানুষের বঞ্চনার বিরুদ্ধে আমাদের যে লড়াই সেই লড়াইতে আপনারা সামিল হবেন - এই আশা আমি করবো। সবশেষে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গতকাল যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে পরিপূর্ণভাবে সমর্থন জানিয়ে এবং মাননীয় অধ্যক্ষমহাশয়কে আন্তরিকতার সাথে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস** ঃ মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বিদগ্ধজন। তিনি বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে আমি গভীরভাবে যাওয়ার চেষ্টা করেছি। তিনি বাজেটের মধ্যে শব্দচয়ন, ভাষার সংযোজন সব কিছু করেছেন কিন্তু বাস্তব পরিকল্পনাতেই বাজেটে গরমিল। সুতরাং আমার পক্ষে সমর্থন করা অসুবিধা আছে। আমাদের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় প্রাঞ্জলভাষায় সারা ভারতের অবস্থা কথা বিশ্বের অবস্থার পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে প্রতিবেদন রেখেছিলেন আমার আশা ছিল শাসকদলের সদস্যারা বিশেষ করে নির্মলবাবুর জ্ঞানোদয় হবে। কিন্তু দেখলাম, উনি সাম্রাজ্যবাদী, সামন্তবাদ,

তার অবস্থান, গ্রামীন ভারতবর্ষ জর্জরিত প্রভৃতি এইসব কথা বলে কথার ফুলঝুড়ি ছড়িয়ে গেলেন, তাঁর বক্তৃতায় কোন পজিটিভ দৃষ্টি-ভঙ্গি আছে বলে আমার মনে হয়নি। সৌগতবাবু রাশিয়ার কথা বলেছিলেন। সি. পি. এম বন্ধুরা বলে থাকেন, রাশিয়া-সামন্ততান্ত্রিক, কি সাম্রাজ্যবাদী, কি শোষণকারী, কি শোষণবাদ, কি সুবিধাবাদ বিভিন্ন ক্ষেত্রে ব্যাখ্যা দিয়েছেন। আমি ভ্যানগার্ড অফ দি কমিউনিষ্ট ওয়ার্ল্ড চায়নার কথা বলছি, একটু শোনবার চেষ্টা করুন। প্রাক্তন চেয়ারম্যান তেং জিয়াও বলেছিলেন. I do not know whether a cat is white or black, I want to know only whether it catches mouses. That means, in the age of modernisation we have to follow such a thing which will be more Practicale than dogmatic views in the twentieth centuary.

এই টোয়েনটিয়েথ সেঞ্চুরিতে ডগমাটিক ভিউস সারা গ্লোবাল ওয়ার্ল্ডকে আক্রমন করছে। আমি বিশেষ করে বিচলিত বোধ করছিলাম, ভাবতে পারছিলাম না যে, ৭২ বছর পরে ২৮ কোটি লোককে নিয়ে ওয়ান পার্টি ডিকটেটরশিপ এর মাধ্যমে এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই না করে ভারতের মত জারের বিরুদ্ধে লড়াই না করে ৭ সমুদ্র ১৩ নদীর পাড়ে লুনঠিত সম্পদ ভারতবর্ষের বাইরে যেমন চলে গিয়েছিল, রাশিয়ায় তেমনি জারের বিরুদ্ধে লেলিনের লড়াই করার পর সেই দেশ যখন বলশেভিক পার্টি তথা কম্যুনিষ্ট পার্টির নেতৃত্বে ৭২ বছরের রাজত্বে যখন গরবাচভ মুখ খোলেন তখন প্রারম্ভে আমার বিশ্বাস জনমায়নি, কিন্তু দিনের পর দিন এবং বিশেষ করে লন্ডনে ৭টা ক্যাপিটালিষ্ট দেশের সমন্বয়ে গরবাচভের কণ্ঠস্বরে যে ধ্বনি প্রতিধ্বনিত হল যে ডগমেটিক ভিউজ ক্যানন্ট ফাংশান প্রপারলি, সো কল্ড ভক্তি বাবুর ভাষার রুরাল প্রোলোটারিয়েট আজ কাল কার যুগে অর্থনীতিকে করতে হবে, মোর প্র্যাকটিক্যাল দ্যান দি ডগমেটিক ইডিওলজি, এটা ৭২ বছর পরে রাশিয়ায় যখন খুলে দেয়, চীনের যখন ১০০ কোটি লোকের রেসট্রিকটেড ইকনমি এবং আয়রণ কার্টেন এর মধ্যে দিয়ে রাজত্ব চালিয়েও সেই ডগমেটিক নর্মস যখন এষ্টাবলিস করতে গুলী চালাতে হয় সেই প্রেক্ষাপটে সারা ভারতবর্ষের অর্থের প্রাঞ্জল কথা গুলি আমি আমার সীমিত জ্ঞানে বলবার চেষ্টা করব। সে ভাষায় তথাকথিত ষ্ট্যালিন বাদে বিশ্বাসী কমিউনিষ্ট পার্টির প্রাক্ত, বিদগ্ধ, পনডিত ব্যক্তি মাননীয় অসীম দাশগুপ্তের যে অর্থনৈতিক বাজেট, প্র্যাকটিশে কতটা বৈষম্য তা আমি বিচার করে দেখাব। আপনাদের, মাননীয় নির্মলবাবু বলে গেলেন "হে মোর দুর্ভাগা দেশ, যাদের করেছ অপমান, অপমানে হতে হবে তাদের সবার সমান।" এ কথা মানি, কিন্তু আমি বলি, আমরা, যারা রইলাম পিছুর টানে, তারা কি চিরকালই কাঁদব? এ হতে পারে না। মাননীয় নির্মল বাবু যেটা বললেন, শচীন চৌধুরীর ডিভলিউসন আমি স্মরণ করতে পারি, ৭২ বছরেও রাশিয়া খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হল না। ১৯৬৬ সালে খাদ্যের অভাব হয়েছিল, সেদিন মানীভ্যালুয়েসন করে খাদ্যের আমদানী করতে বাধ্য হয়েছি তার পরিণতিতে ভারতবর্ষের ভিখারী হয়েছিল, না খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হয়ে পৃথিবী তোলপাড় করল? সেই অংশীদার হতে আপনারা নারাজ, আপনারা শুধু মাইলো নিয়ে মিছিল করতে অভ্যস্ত আছেন। কিন্তু আজকে ৮৫ কোটি মানুষের দেশকে - ভারতবর্ষে দারিদ্র, বেকার আছে সত্য - কৃষক, শ্রমিক, টেকনোলজির আর্বিভাবে, নূতন নূতন সংস্কারের আবির্ভাবে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হলে এতে কৃতিত্বের কথা তা ষ্ট্যালিনবাদী কমিউনিষ্টরা স্বীকার করবেন না, তাতে কিছু যায় আসে না কিন্তু এটা বাস্তব সত্য যে সেই ডিভ্যালু য়েসন পরে আজকে যে ডিভ্যালুয়েসন হয়েছে আমি মনে করি অর্থনীতির ভাষায় উপায় ছিল না, কিন্তু ভারতবর্ষে কি হয়েছে? বাহ্যিক দিক থেকে নিশ্চয় আক্রান্ত হতে পারে বসে মনে হতে পারে কিন্তু কোন দেশ লোন না নিয়ে বড় হয়েছে আমাকে বলতে পারেন? ষোড়শ শতাব্দীতে পৃথিবীর কোন দেশ ইংলনডের মত সাম্রাজ্যবাদী দেশ সামান্য হল্যান্ডের মত ছোট দেশেব কাছ থেকে লোন নিয়ে বড় হতে হয়েছে। রাশিয়া, চীন এদেব কে লোন নিতে হচ্ছে না, জাপান, জার্মাণের মত দেশ কি লোন নিতে হয় নি? কে লোন নিয়ে বড় হয় নি আমাকে বলুন? আজকে ভারতবর্ষ লোন নিয়েছে, হ্যাঁ, লোন নিয়েছে কি পরিমাণ নিয়েছে? মাননীয় রাজীব গান্ধী যখন চলে গেলেন তখন ১৪ কোটি মেট্রিক টনের জায়গায় সাড়ে ১৭ কোটি মেট্রিক টন খাদ্য দিয়ে গেছেন, শিল্প উৎপাদন দিয়ে গেছেন ৯ পারসেন্ট যা

আজকে রেকর্ড। ৪৯ জন মানুষ দারিদ্র সীমারেখার নীচে ১৯৭৬-৭৭ সালে বাস করত, আর আজকে ভারতবর্ষে কত জন দারিদ্র সীমারেখার নীচে বাস করছে, ২৮ জন, এটা কৃতিত্ব নয়, আজকে এই প্রেক্ষাপটে মনে করিয়ে দিতে চাই যে কোন উপায় ছিল না। একটা আন্ডার ডেভোলপড কানট্রি যখন প্রযুক্তি বিজ্ঞানের যুগে লড়াই করবার মানসিকতায় গর্জে ওঠে তার প্রারম্ভে তাকে লোন নিতেই হয়, আবার মেটাতে হয় তবে ইনটারন্যাল ডেভোলাপমেন্ট স্কীম ঠিক আছে কিনা সেটা দেখতে হয়। সেটা দেখবেন না? আজকে যদি প্রশ্ন করি এই বামফ্রন্ট সরকার ১৪ বছরে কটা পঞ্চবার্ষিকী পরিকল্পনা ক্রস করেছে? ফিফথ, সিকসথ, সেভেন্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা ক্রস করেছে, কিন্তু তাতে বাংলার কি হয়েছে বলতে পারেন? আজকে ৫০ লক্ষ বেকার, অর্থনীতির ভাষায় একজন বেকারকে চাকুরি দিতে গেলে তার পিছনে কম পক্ষে ৬ লক্ষ টাকা খরচ করতে পারলে একটা পার্মানেন্ট চাকরি জুটতে পারে, সেই পরিসংখানে আজকে ৫০ লক্ষ বেকার, তাদের জন্য শুধু সিকস্থ প্ল্যানে - আমি গুরুত্ব হ্রাস করতে চাইছি না - কিন্তু বাংলার যে ভায়বহ অবস্থা হেভী অর্থাৎ বেশী পুঁজি ইনডাসস্ট্রির দিকে লক্ষ্য না রাখেন এবং তার বাই প্রোডাক্ট যাতে স্মল স্কেল আছে তার দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে, কিন্তু আজকে ফিফথ, সিকসথ, সেভেন্থ প্ল্যানে মাননীয় অসীমবাবু লিখেছেন I have filled up all the internal resources for my budget or for my planning. But I will ask or request the Hon'ble Minister to say.

[2.50 - 3.00 p.m.]

লাষ্ট সিকস্থ প্ল্যান কি হয়েছিল? ইন্টারনাল রিসোর্স করতে পেরেছিলেন? সাফারিংস সুরু হয়েছে সিকসথ্ প্ল্যান থেকে। একই টার্গেট লড়াই হয়েছে মহারাষ্ট্রে। তাদেরও ছিল ৬ কোটি, ৭ কোটি। সিকস্থ প্ল্যানে মার খেলেন। আজকে ১০,০০০ কোটি মহারাষ্টের প্ল্যানিং, সেখানে আপনারা ৬,০০০ কোটি টাকার প্ল্যানিংয়ে ৪,০০০ কোটি গ্যাপ দিয়ে বলছেন, I am running competition now so that West Bengal can be proved that it is the Sonar Bangla of India.

কারণ আজকে ক্যালোরী হিসেবের যে মিনিমাম ষ্ট্যাটিসটিকস্, সেই ষ্ট্যাটিসকিটস্‌কে যদি অবিশ্বাস করেন তাহলে কোন ষ্ট্যাটিসটিকস্কেই বিশ্বাস করা যাবে না। আমার মনে হচ্ছে, আজকে পশ্চিমবঙ্গের যে রুরাল ইকোনোমি সেই রুরাল ইকোনোমিকে নিশ্চয়ই রেইজ করতে হবে একটি ক্ষেত্রে এবং তাহলে হেভী ইন্ডাষ্ট্রিও ষ্ট্যান্ডারইজড্ হবে, যেখানে ম্যান পাওয়ার বেশী। যদি ম্যান পাওয়ার ইমব্যালেন্সড্ হয় Then the economy will be collapsed. এই স্মল ইন্ডাষ্ট্রির সঙ্গে রুরাল ইন্ডাষ্ট্রি কিভাবে হবে? যেখানে ৮০ পারসেন্ট লোক গ্রামে বাস করেন যাদের ইকোনোমি হচ্ছে রুরাল ইকোনোমি? আমি জানি না। এখানে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় সিদ্ধার্থশঙ্কর রায় উপস্থিত আছেন। আমি বহু পরিসংখ্যান দিয়ে ১৯৮৩।৮৪ সালে বলেছি যে, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে সাত্তার সাহেব যখন কৃষিমন্ত্রী হিসাবে সরকার ছেড়ে গেলেন, তখন খাদ্যের উৎপাদন হয়েছিল ৯০ লক্ষ টন এবং তারমধ্যে ১১ লক্ষ টন ছিল গমের উৎপাদন। পাঞ্জাব, হরিয়ানার পর পশ্চিমবঙ্গেই তখন রেকর্ড পরিমান গমের উৎপাদন হয়েছিল। আজকে দেখছি সেটা ৭৪-৭৫ লক্ষ টন। দেন আই নেভার থিঙ্ক, যে পরিসংখ্যান দিয়েছেন সেটা ঠিক। প্রশ্ন জাগছে, যে রিপোর্টটা দিয়েছেন সেটা ঠিক কিনা? কিন্তু আমার কাছে হিসেব আছে, পরিসংখ্যান আছে বাড়িতে রয়ে গেছে সেটা - ঐ ৯০ লক্ষ টন যা ১৯৭৭ সালে সিদ্ধার্থশঙ্কর রায় দিয়ে গিয়েছিলেন, তারমধ্যে ১১ লক্ষ টন ছিল গমের উৎপাদন। আজকে আপনারা ১৫ বছরে মাত্র ২০ লক্ষ টন উৎপাদন বাড়াতে পেরেছেন, আর আমরা ৫ বছরে ২০ লক্ষ টন বাড়াতে পেরেছিলাম। অথচ আপনারা বলছেন যে, বর্তমানে পশ্চিমবঙ্গে ইরিগেটেড ল্যান্ড ৪০ পারসেন্ট। But you have to remember during the Congress regime the percentage of irrigated areas was up to 25%.

আজকে ১৫ বছরে ১৫ পারসেন্ট ইরিগেশন বাড়িয়েছেন তারজন কৃতিত্ব দেখাচ্ছেন? আজকে মাইনর ইরিগেশন যদি সারফেস ওয়াটার এবং আন্ডারগ্রাউন্ড ওয়াটারকে ব্যালান্সে আনতে না পারেন তাহলে দেশের সম্পদ বাড়বে না। আপনারা বলেছেন তিস্তা প্রকল্পের জন্য ৬৭৫ কোটি টাকা টার্গেট করেছেন। তাতে বলেছেন যে, ৯ লক্ষ হেকটর জমি সেখানে কমান্ড এরিয়া, ৩২০ কোটি টাকা খরচ হয়েছে এবং ৩ লক্ষ একর জমিতে জল দেওয়া হবে। কিন্তু আমি মনে করি, মেদিনীপুর, বর্ধমান এবং ২৪ পরগণায় হারভেষ্টিং সিজনে প্রডাকশন সবচেয়ে বেশী। তিস্তা হোক, কিন্তু একসঙ্গে ৪০০ কোটি টাকা যদি নর্থ বেঙ্গলের জন্য ব্যয় করেন তাহলে মূল প্রডাকশন যে সমস্ত ডিষ্ট্রিকটগুলি করে - মেদিনীপুর, বর্ধমান বা ২৪ পরগণা, সেই জেলাগুলির কি হবে যেখানে বিদ্যুৎ এবং ইরিগেশনের অবস্থা ভয়াবহ। মেদিনীপুর জেলায় মৌজা আছে ১০৬২৪ টি, যার মধ্যে আজ পর্যন্ত মাত্র ৪৬২৬ টি মৌজায় ইলেকট্রিক দিতে পেরেছেন। অর্থাৎ সেখানে মাত্র ৪০ পারসেন্ট মৌজায় বিদ্যুৎ দিতে পেরেছেন। কিন্তু অন্যান্য ষ্টেটে এটা ৭০-৮০-৯০ পারসেন্ট। সেখানে ইরিগেশনের কথা বললে - কংসাবতী কেলেঘাই প্রজেক্ট-নিল্, নন্দীগ্রাম - ভগবানপুর ড্রেনেজ স্কিম - নিল্, ঘাটাল মাষ্টার প্ল্যান - নিল্। ওনলি তমলুক মাষ্টার প্ল্যানে পার্টলি কতকগুলি স্লুইচ্ হয়েছে কিন্তু নন্দীগ্রাম ভগবানপুর মাষ্টার প্ল্যান পাসড্ বাই দি সেন্ট্রাল গভর্ণমেন্ট। কেলেঘাই মাষ্টার প্ল্যানে ময়না বেসিনে আজকে খাল একটা খোঁড়া হচ্ছে, কিন্তু সেটা ওয়াটার লগিং এরিয়া। কাজেই আপনারা সার্ফেস ওয়াটার থেকেও জল দিতে পারেন নি। আর আন্ডারগ্রাউন্ড ওয়াটারের ক্ষেত্রে নো ডিপ টিউবওয়েল, নো শ্যালো টিউবওয়েল। নো রিভার লিফট্ ইন আওয়ার ডিষ্ট্রিকট। ১৫ বছরে আপনারা আজকে রুরাল ইকোনোমিকে আপনারা ষ্ট্যাগনেন্ট করবেন বাট হাউ? আই থিংক রুরাল ইকোনোমিক ৮০% ইকোনোমিকে ষ্ট্যাগনেন্ট করে রেখেছেন। এবং তারজন্য দায়ী মাইনর ইরিগেশন, তারজন্য দায়ী ইরিগেশন, তারজন্য দায়ী পঞ্চায়েত। আর এই রুরাল ইকোনোমি ষ্ট্যাগনেন্ট হবার ফলে আজকে মেদিনীপুর জেলার, আমি আমার জেলার কথা বলবো, চার হাজার গ্রামের ১০ হাজার ৬২৪টি ব্লকের মধ্যে ১৫ বছরে মাত্র ৪০ পারসেন্ট ইলেকট্রিক দিতে পেরেছেন। সেখানে ইরিগেশানে স্যালো টিউবওয়েল নেই, ডিপ টিউবওয়েল নেই, রিভার লিফট নেই। এবারে মন্ত্রী পরিবর্ত্তন হয়েছে। এবারে আমাদের ভাগ্য ভাল যে আমাদের মেদিনীপুরে একজন মন্ত্রী আছে, আর একজন আছেন, ডাঃ ওমর আলি মহাশয়। আমরা জানি যে মাইনর ইরগেশান ইজ ডিপ্রাইভড। মাইনর ইরিগেশানের ক্ষেত্রে মেদিনীপুর deprived of having the same quota from the irrigation dept. for the irrigation system and minor irrigation.

আপনাদের কাছে বলি আজকে গ্রামের ইকনমি কি ভাবে আসছে, আজকে রুরাল ইকনমি বেস অন এগ্রিকালচার। এগ্রিকালচারের ক্ষেত্রে আপনারা যে পরিসংখ্যান দিয়েছেন আমি হুবহু বলতে পারি সেই পরিসংখ্যান ঠিক নয় এবং তার কাগজপত্র আমি স্পীকারকে দিতে পারি।

(এ ভয়েজ :— এখন দিন)

আমি চ্যালেঞ্জ এ্যাকসেপ্ট করছি, এরিগেশানের বাজেটের দিন এই ব্যাপারে আলোচনা হবে সেই দিন I will define it. I will openly disclose it and I accept your challenge. I will say before you about the allottment part by part.

আজকে আপনার কাছে এই কথা বলতে চাই বিশেষ করে হলদিয়া প্রোজেক্টের ব্যাপারে। হলদিয়া পেট্রো কেমিক্যালের ব্যাপারে ৩০০০ কোটি টাকা খরচের কথা বলা হয়েছে। টাকা পাওয়ার ব্যাপারে নিয়মটা কি করা হয়েছে? রাজ্যসরকার দেবে ২৪ শতাংশ, টাটা দেবে ২৫ শতাংশ এবং ২৬ শতাংশ বিভিন্ন ইন্সটিটিউট থেকে নেওয়া হবে এবং বাকি ফাইনান সিয়াল ইন্সটিটিউশান থেকে নেওয়া হবে। আপনি বলতে পারেন এই যে আই. বি. বি থেকে লোনের কথা বলছেন, আপনাদের বন্ধু সরকার তো দেড় বছর থাকলো এক পয়সা

কি তাদের কাছ থেকে পেয়েছেন? আজকে হলদিয়া পেট্রো কেমিক্যাল হোক আমরা সবাই চাই, কেউ বাধা দেবে না, কিন্তু কাঁচা মালের জন্য অপরের উপর নির্ভর করতে হবে। তার পাশে আর একটা ইনডাসট্রি চোক্‌ড হয়ে বসে আছে। হিন্দু স্থান ফার্টিলাইজার চোক্‌ড হয়ে বসে আছে, সেখানকার ৩০০ কর্মচারী মাইনে নিচ্ছে আর খাচ্ছে, কোন কাজ নেই। একেবারে সর্বনাষ হয়ে গেছে। ইন প্রাকটিস আমরা কিছু দেখছি না ফার্টিলাইজারে কিছু হচ্ছে কিন্তু চিৎকার চলছে এই নিয়ে।

(এ ভয়েস ঃ— কার দোষে এটা হয়েছে ?)

কার দোষে হয়েছে সেটা আমি বলতে চাই না কিন্তু আপনাদের যেটা বলতে চাই যে আজকে পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা ভাবতে হবে। আমরা দেখতে পাচ্ছি পেট্রো কেমিকাল কমপ্লেক্স নিয়ে রাজনীতি সুরু হয়ে গেছে। আমি যত দূর জানি স্কীল্ড এ্যান্ড আন স্কীল্ড লেবার তার পারসেনটেজ মিনিমাম এবং পাবলিসিটি হচ্ছে র‍্যানডাম। বলা হচ্ছে দেড় লক্ষ, দু লক্ষ, তিন লক্ষ বেকারকে চাকুরী দেওয়া হবে। সৌগতবাবুর কথাই উদ্ধৃতি দিয়ে বলবো এবং অর্থমন্ত্রীকে অনুরোধ করবো He will issue the particular white paper in regard to Haldia Petro-Chamicals, Specially regarding employment.

সেই জন্য আপনাদের কাছে বলতে চাই বাজেট সম্পর্কে, যে বাজেট রাখা হয়েছে সেটা ভাষাভাষা, গভীরতা এর মধ্যে নেই। ৭ হাজার কয়েক শো কোটির মধ্যে। ১৪শো কোটি টাকার প্লান বাজেট, বাকি টাকা নন-প্লানে খরচা করা হচ্ছে। সন্তানসম্ভবা মা-এর কি অবস্থা হয়? যখন সে সন্তান ইসু করবার জন্য শেষ পর্যায়ে এসে পৌঁছায় তখন সারা দিন ভগবানের কাছে প্রার্থণা করে তার সন্তান যেন সুন্দর ভাবে জন্ম নেয়। তার মনে সময় সময় চিন্তা থাকে তার সন্তান জন্ম নিয়ে পঙ্গু হবে কি হবে না। কিন্তু তার বাবা যদি ফূর্তি করে, সন্তান কোথায় হবে জানে না, তার জন্য নার্সিং-এর ব্যবস্থা যদি না করে, তার জন্য ডাক্তারে ব্যবস্থা না করে, এ্যাট র‍্যানডাম খরচা করে ক্লাবের বন্ধুদের জন্য তখন কিন্তু পঙ্গু সন্তান হয়। এই অবস্থা হয়েছে সরকারের। টাকা প্ল্যানটেড ওয়েতে খরচ হচ্ছে না এবং প্ল্যানের জন্য টাকা কম খরচ করা হচ্ছে দ্যাট মিন্স ২০ পারসন্টে অন প্লানটেড ওয়ে খরচ করা হচ্ছে। কিন্তু তাতেও আমরা দেখি শিক্ষা খাতে ভাল টাকা খরচ করা হচ্ছে কিন্তু স্কুল আছে বিল্ডিংস নেই, আজকে স্কুলের শিক্ষাকরা মাইনে পাচ্ছে না, স্কুল গ্রান্ট পাচ্ছে না, ছেলেরা বই পাচ্ছে না, পড়াশোনা হচ্ছে না। সেই জন্য আমি অনুরোধ করবো ...

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে এবং মাইক বন্ধ হয়ে যায়)

[3.00 - 3.10 p.m.]

**শ্রী ধীজেন্দ্র নাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে উৎথাপন করেছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে বাজেটের স্বপক্ষে কয়েকটি কথা বলবো। কথা হলো, মাননীয় বিরোধী পক্ষের সদস্যারা স্বাভাবিক ভাবেই আমাদের অর্থমন্ত্রী কর্তৃক আনীত যে বাজেট তার বিরোধতা করবেন এবং সেটাকে শুধু এবারে নয়, বারে বারে এটাই করছেন। আমাদের যে সাফল্য এবং চোদ্দ বছর ধরে আমরা এখানে ক্ষমতায় টিকে আছি তার কারণ হচ্ছে আমাদের কাজ এবং সাফল্য। কংগ্রেস আমলে যে ক্ষয়িষ্ণু অর্থনীতি সেটাকে আমরা ওভারকাম করে এখানে এসেছি এবং জনগণ আমাদের উপরে আস্থাশীল হয়েছেন এবং বারেবারে আমাদের এখানে পাঠাচ্ছেন। এই কথা ওঁরা নিজেদের অভিজ্ঞতা থেকে বুঝতে পারছেন। আমরা দেখছি, ভারতবর্ষ তার নিজের অর্থনৈতিক অবস্থার দিক থেকে যেখানে চলে গেছে, এর পিছনে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের অন্য কয়েকটি রাজ্যের সঙ্গে আমাদের এই রাজ্যের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ। এই আচরণ শুরু হয়েছে ১৯৪৯ সাল থেকে। আমাদের রাজ্যে উন্নতির জন্য যে পরিমাণ টাকা কেন্দ্র থেকে পাওয়ার দরকার ছিল তা তাঁরা দেন নি। তাঁরা আমাদের নানাভাবেই বুঝিয়ে

দিয়েছেন যে, পশ্চিম এর রাজ্যগুলি পিছিয়ে পড়ে আছে। তখনকার অর্থনীতিবিদ, পঞ্চবার্ষিকী পরিকল্পনার কর্মকর্তা যা ছিলেন তাঁরা আমাদের এখানে উন্নতি হোক এটা চান নি। তাঁরা চান নি যে এখানে সম্পদ বাড়ুক। তাঁরা বলেছিলেন যে ঐ সমস্ত রাজ্যগুলোর উন্নতি হয়নি, সেগুলো উন্নত হয়ে গেলে সব ঠিক হয়ে যাবে। কিন্তু আজ পর্যন্ত অবস্থা আর ফিরে আসে নি। ফলে ক্ষয় আমাদের সেই সময় থেকে চলে আসছে। আমাদের মাথা প্রতি যে রোজগার তার অনুপাতে বরাদ্দ কম পাই। অপর দিকে যে রাজ্যের মাথাপিছু রোজগার কম, তারা অনেক বেশী অর্থ উন্নয়ন খাতের জন্য পায়। এই অবস্থায় আমরা এখানে প্রতি বার জনগণের আস্থা নিয়ে ক্ষমতায় আসছি। আমাদের নির্দিষ্ট কর্মসূচী জনগণের সামনে রাখি এবং সেই কর্মসূচীর ভিত্তিতে প্রতিবার জনগণের কাছে গেছি। আমাদের সেই কর্মসূচী বাস্তবে রূপায়িত করেছি। আপনারা বলছেন যে এগুলো সব বস্তাপচা কথা, পুরনো কথা। কিন্তু এগুলো রূপায়িত করতে না পারলে জনগণ আমাদের প্রত্যাখ্যান করতেন। আমরা প্রথমবার যে কথা বলেছি, ২য় বারে যে কথা বলেছি এবং ৩য় বারে যে কথা বলেছি, '৮৭ সালে আমাদের ইস্তাহারে যে কথা বলেছি তা আমরা বাস্তবে রূপায়িত করেছি। এবারেও আমরা লিখিত ভাবে ইস্তাহারে আমাদের কর্মসূচীর কথা জনগণকে বলেছি। জনগণ আমাদের উপরে আস্থা স্থাপন করেছেন এবং আমরা এখানে ক্ষমতায় এসেছি। আমরা নতুন ভাবে আমাদের যে ধ্যান-ধারণা, আমাদের আয়ের যে উৎস তার উপরে ভিত্তিকরে রূপরেখা স্থির করেছি। ভূমি সংস্কারের সঙ্গে সেচের একটা সম্পর্ক আছে। এখানে ভূমি সংস্কার যেটা হয়েছে সেটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনায় নজিরবিহীন। পশ্চিমবাংলায় ভূমির পরিমাণ যা আছে তার ৭১ শতাংশ ভূমি পরিবারের হচ্ছে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী। ২৯ শতাংশ জমির মালিক বড় চাষীরা। কিন্তু ভারতবর্ষের অন্যান্য জায়গায় এর চিত্র বিপরীত। পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরন করা হয়েছে। ক্ষুদ্র এবং অন্যান্য সেচের ক্ষেত্রে বীজ এবং মিনিকীট যা সরবরাহ করা হচ্ছে তারফলে ক্ষুদ্র জমিগুলিতে যেখানে আগে ফসল হতো না, সেখানে আজকে দুবার করে ফসল হচ্ছে। এরফলে উৎপাদনের পরিমাণ বেড়ে গিয়েছে। একজন সদস্য ওপক্ষ থেকে বললে যে তাদের সময়ে ৯০ লক্ষ টন খাদ্যেৎপাদন হয়েছে। কিন্তু তথ্য যদি দেখেন তাহলে দেখবেন যে ওঁদের সময়ে ১৯৭৬-৭৭ সালে খাদ্যেৎপাদন হয়েছে ৭৫ লক্ষ টন। এখন সেটা এ বছরে এসে দাঁড়িয়েছে ১ কোটি ১৮ লক্ষ টনে। এটা কি অগ্রগতির লক্ষণ নয়? শিক্ষাক্ষেত্রে আপনাদের সময়ে ভীষণ নৈরাজ্যের অবস্থা ছিল। শিক্ষাখাতে খুব সামান্যই ব্যয়বরাদ্দ করা হয়েছিল। সেই সময়ে মাত্র ১৩১ কোটি ২৭ লক্ষ টাকা শিক্ষাখাতে ব্যয় বরাদ্দ করা হয়েছিল। সেই ব্যয়বরাদ্দ আমাদের সময়ে এসে দাঁড়িয়েছে ১৬১৬ কোটি টাকায়। এইতো অবস্থা ছিল আপনাদের আমলে। সেই সময়ে শিক্ষাক্ষেত্রে ভীষণ নৈরাজ্যের অবস্থা ছিল, পঠন-পাঠন ভালো হয় নি, নির্দিষ্ট সময়ে পরীক্ষার ফল প্রকাশিত হয় নি। এখন গ্রামে আমাদের কাজের জন্য একটা পরিবেশ সৃষ্টি করা হয়েছে। তাই, আর ডি পি প্রভৃতির মাধ্যমে বহু ছেলে মেয়ে এখন কাজ পাচ্ছে। ওঁদের আমলে তো এসব কিছু হয় নি তাই ওদের এসব ভালো লাগবে কি করে। আপনাদের শ্রমিক অসন্তোষ তো লেগেই থাকতো। বারেবারে মালিকপক্ষ কারখাণায় শ্রমিকদের কাজ করতে বাধা দিয়েছে। এইভাবে কংগ্রেসী রাজত্বে শৃঙ্খলা বলে কিছু ছিল না। তারা শুধু বারেবারে গোলমাল সৃষ্টি করে গেছে। আজকে আমরা ক্ষমতায় আসবার তারা তো আর সহ্য করতে পারছে না, কেবলই হেয় করার চেষ্টা করছেন। আর কেন্দ্রের কংগ্রেস সরকার কেবল আই এম এফ থেকে লোনের পরিমাণই বৃদ্ধি করে চলেছেন। এবং এটা খুবই নিন্দনীয় বিষয় যে এতে ভারতবর্ষের মাথা নত হয়ে যাচ্ছে। এইভাবে আমরা বিদেশী দাসত্বের অধীনে চলে যাচ্ছি এবং বিদেশী জিনিষ আমদানী করতে হচ্ছে। বৈদেশিক আমানতের উপরে আমাদের নির্ভর করতে হচ্ছে এবং সেখানে নতি স্বীকার করতে হচ্ছে। আপনারা কৃষক, মজুর, মেহনতি মানুষদের জন্য কিছু ভাবেন নি এবং তাদের চিরকালই হেয় করে এসেছেন। তাদের যে ন্যায্য অধিকার আছে জমির উপরে সেই ব্যাপারে মাথা ঘামান নি। যারফলে আজকে ওই কৃষক, শ্রমিক মেহনতি মানুষ আপনাদের বিরুদ্ধে বেঁকে বসেছেন। সারা পশ্চিমবঙ্গের মানুষ আজকে আপনাদের চিনে নিয়েছে এবং সেই কারণে আপনাদের আজকে প্রত্যাখ্যান করেছেন। এইভাবে

প্রত্যাখ্যাত হবার পরে আপনারা বিচ্ছিন্নতাবাদের বীজ ছড়িয়ে যাচ্ছেন। বহু রাজ্যে মেয়াদ শেষ হওয়ার আগেই সরকার ফেলে দিয়ে ভাবলেন আপনারা জয়ী হয়ে আসবেন। আসামের সরকার ভেঙ্গে দেওয়া হল। এইভাবে অর্থনৈতিক ক্ষেত্রে এমন একটা অবস্থার সৃষ্টি করেছেন যে গোটা ভারতবর্ষ এক ভয়ংকর অবস্থার সম্মুখীন হয়েছে। আপনাদের ভ্রান্ত নীতির ফলে কাশ্মীর নিয়ে আজকে এতো গন্ডগোল এবং এখন আপনারা কাশ্মীর গেলো গেলো বলে চিৎকার করে যাচ্ছেন।

[3.10 - 3.20 p.m.]

আজকে সাম্প্রদায়িক সম্প্রীতি বিপন্ন হতে চলেছে। আমরা অতীতে দেখেছি তারা এই সাম্প্রদায়িকতাকে মদত দিয়েছেন। আমরা দেখেছি ইন্দিরা গান্ধী মারা যাবার পরেতে রাজীব গান্ধী যখন ক্ষমতায় এলেন তারপর '৮৫তে যে নয়া অর্থনীতি আরম্ভ করলেন তখন যে টালমাটাল অবস্থা নিয়ে গণ আন্দোলন সৃষ্টি হয়েছে তখন থেকেই স্বাভাবিক ভাবেই ঐ দক্ষিণ পন্থীরা বি জে পিতে গেলেন, জনসংঘে গেলেন। আমাদের বিরোধী দলের নেতা বলেছেন ওদের ৭৫ শতাংশ লোক চলে গিয়েছে এটার একমাত্র কারণ এই যে অর্থনৈতিক অবস্থা এর ফলেই এটা সৃষ্টি হয়েছে। আমি মনে করি আজকে বি জে পি তারা একটা মারাত্মক শক্তি নিয়ে এসেছে এবং কংগ্রেস যারা সংখ্যালঘিষ্ঠ ছিল তারা এবারেও সেই সংখ্যালঘিষ্ঠ শক্তি নিয়ে সরকার তৈরী করল কিন্তু ইতিমধ্যে তাদের যে ওয়াদা ছিল ১০০ দিনের মধ্যে জিনিসের দাম কমিয়ে দেবে, এক বছরের মধ্যে চাকরির ব্যবস্থা করবেন এবং আম্বেদকার ইউনিভার্সিটি করবেন - এটা ছিল তাদের রাজনৈতিক ইস্তাহারের মধ্যে - এই ব্যাপারে তারা যে অর্থমন্ত্রীকে আনলেন তিনি এসে বললেন আমি ঐসব মানিটানি না। তার ফলে কংগ্রেসের যারা ঐ ইস্তাহার প্রকাশ করেছিল তাদের মধ্যে রাগ হয়ে গেল। যাইহোক এইগুলি সবই কাগজে বেরিয়েছে। এখন উপায় নেই তাই এইগুলি সবই তাঁদেরকে ঢোক গিলে মেনে নিতে হচ্ছে। ২৪ তারিখে কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে আর আমাদের এখানে যে বাজেট পেশ করা হয়েছে তাতে রাজ্যের বাজেটের মধ্যে ৫০ শতাংশ টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হয় বলে ধরা হয়েছে। এই টাকাটা ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হয় - আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি., ইত্যাদির মাধ্যমে, এখনও সেই টাকাটা সেই ভাবে ব্যায় করা হচ্ছে ফলে গ্রামে একটা নতুন জোয়ার এসেছে। কংগ্রেসের মধ্যে একটা নিত্য-নৈমিত্তিক ব্যাপার ছিল, আমরা দেখেছি ঐ ভূমিসংস্কারের ব্যাপারে যেটা বললেন বিধান চন্দ্র রায় করে গেছেনে - কিন্তু যেটা ঘটনা সেটা হচ্চে কৃষক সমিতির নেতৃত্বে সারা ভারতবর্ষে যে আন্দোলন শুরু হয় জমির উর্দ্ধসীমা বেঁধে দিতে হবে জমির ভূসীমা আইনের মধ্যে দিয়ে এবং সেই জমি ভূমিহীনদের মধ্যে বিলি করতে হবে, কিন্তু সেইগুলি তারা করেনি।

১৯৫৯ সালে খাদ্যের দাবীতে বহু সভা হয়েছিলো। মাইলো খেয়ে থাকতে হয়েছে। তিনি পরিচিত ছিলেন দুঃর্ভিক্ষ মন্ত্রী হিসাবে, পরবর্ত্তীকালে তিনি কাঁচাকলা মন্ত্রী হয়েছিলেন। এইসব আমরা দেখেছি। ১৯৬৬ সালে আমি দার্জিলিং গেছি দু কিলো চাল ঘাড়ে করে নিয়ে খাবার জন্য। এইসব আমরা অভিজ্ঞতায় দেখেছি। ওখানে চাল পাওয়া যেতো না। দু কিলো চাল নিয়ে দার্জিলিং ট্যুর করে ফিরে এসেছি। আজকে আর কাউকে চাল নিয়ে যেতে হয় না। এই অবস্থাতো তাঁদের সময় ছিলো। কিন্তু এখন ভূমিবন্টনের মাধ্যমে অনেক কিছুর সুরাহা করা গেছে। তাঁরা কৃত্রিম অভাব তৈরী করবার চেষ্টা করেছেন। ধীরে ধীরে অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটেছে। যদিও আরো বেশী করে হওয়া উচিৎ। সেটার জন্য আমাদের প্রচেষ্টা চলছে। আগামী ভবিষ্যতে হবে। আশা করি এটা ভারীশিল্পের মধ্যে দিয়ে আসবে। আমাদের সেচের ব্যবস্থা এবং পঞ্চায়েতের ব্যবস্থা ভূমিসংস্কারের ভেতর দিয়ে এসেছে। আমাদের পথঘাট আরো বাড়বে এবং এইবারে যে ১৬ কোটি টাকা রাখা হয়েছে তার মধ্যে ১০ কোটি টাকা পথ মেরামতের জন্য। পঞ্চায়েতের যাঁরা কারীগর আছেন তাঁদের দিয়ে করানো হবে। সেচের ক্ষেত্রে ৬ কোটি টাকা রাখা হয়েছে এটা আশাব্যঞ্জক। আমি আর একটা কথা বলতে চাই, উত্তরবাংলার তিস্তা যে প্রজেক্ট আছে, তাতে ৩২০ কোটি টাকা পর্যন্ত ব্যয় হয়েছে। কেন্দ্র একবার দিচ্ছেন

৫ কোটি, একবার দিচ্ছেন ১৫ কোটি, আর একবার দিচ্ছেন ১০ কোটি, কিন্তু আমাদের দাবী হচ্ছে কেন্দ্র ৫০ শতাংশ দিক এবং রাজ্য সরকার ৫০ শতাংশ দেবেন। এটা হয়ে গেলে বালুরঘাট এলাকায় প্রচুর কৃষিতে উন্নতি হবে এবং উন্নয়ন হবে। আমি অর্থমন্ত্রীর কাছে আবেদন রাখবো যে তিনি এই ব্যাপারটি দেখবেন। এই বলে অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী যে ভারসাম্য ঘাটতিশূন্য বাজেট সভায় উৎথাপন করেছেন সেই সম্পর্কে দু একটি কথা বলতে চাই। স্পিকার স্যার, আমি শুধু দুটো ভাগে ভাগ করে বলবার চেষ্টা করছি। আমার সময় খুব কম। স্বাভাবিকভাবেই বাজেট বলতে গেলে, রাজ্য বাজেট কেন্দ্রের বাজেটের বাইরে নয়। কেন্দ্র বাজেটের সঙ্গে সমস্ত দেশের অর্থনীতি নির্ভর করে। কনট্রোল করে কেন্দ্র। সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই, বিগত ৪৩ বছর ধরে কংগ্রেসের অপশাসনে দেশের অর্থনৈতিক ব্যবস্থা ভেঙ্গে চুরমার। তাসের ঘরের মতন ভেঙ্গে টুকরো টুকরো হয়ে গেছে। দেশের সার্বভৌমত্ব - যেখানে আই. এম. এফের ঋণে কাছে বন্ধক রাখা হয়েছে। সোনা অবধি বন্ধক রাখতে হয়েছে। কিন্তু বৈদেশিক ঋণের পরিমাণ ঘোষণা করেনি। একটা সংখ্যালঘু সরকার এবং বৈদেশিক ঋণের বেশীরভাগটাই যেটা আমরা জানি যে এই টাকা, কি শর্তাবলীতে নেওয়া হয়েছে তা আজকে পর্যন্ত বলা হয়নি। ঋণের বেশীরভাগটাই স্বল্পমেয়াদী। স্বল্পমেয়াদী যে ঋণ, তার ওপর চড়া সুদে টাকা দিতে হবে। আজকে ভবিষ্যৎটা কি ? বিক্রি হয়ে যাবার অবস্থায় এসেছে এবং বৈদেশিক মুদ্রা সংকটের জন্য আই. এম. এফের ঋণ দায়ী।

[3.20 - 3.30 p.m.]

আমি সৌগতবাবুর কাছে এই বিষয়টা নিবেদন করতে চাই, কারন উনি পড়াশোনা করেন। কিন্তু আজকাল আমাদের বিপদ হচ্ছে পড়াশোনা যারা করে তারা লোককে বিকৃত তথ্য দেন। উনি ফ্রন্ট লাইন থেকে দু'জন ইকনমিস্টকে এখানে রেফার করলেন। আমি খুব বিনয়ের সঙ্গে করজোড়ে ওনাকে বলতে চাই, উনি পড়াশোনা করেন ঠিকই। কিন্তু আমরা একেবারে পড়াশোনা না করে এখানে বক্তৃতা দিতে আসি বলে কি উনি মনে করেন ? আমি খুব বিনয়ের সঙ্গে ওনাকে বলব ভারতবর্ষের বিখ্যাত দু'জন অর্থনীতিবিদ ভবতোষ দত্ত এবং অমল দত্ত এই দু'জনের লেখা আপনি নিশ্চয় পড়েছেন। তারা খুব জোরের সঙ্গে দেখাবার চেষ্টা করেছেন যে এই ইন্টারন্যাশানাল মানিটারি ফান্ডের টাকা ভারতবর্ষের অর্থনীতির ক্ষেত্রের খুব একটা অপরিহার্য্য ছিল না। কোন অবস্থার পরিপ্রেক্ষিতে আজকে ঋণ নিতে হয়েছে ? ভারতবর্ষের এই ৪৩ বছরে বন্ধ্যা অর্থনীতির জন্য দায়ী কে ? ১৯৮১ সাল থেকে আমরা বামপন্থীরা সংসদের বাইরে ও ভেতরে অনবরত চেঁচিয়ে গেছি যে ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা খুব সাংঘাতিক, অ্যার্লামিং সিচ্যুয়েশানে পৌঁছে গেছে। ইন্দিরা গান্ধীর আমলে, রাজীব গান্ধীর আমলে আমরা একথা বার বার বলার চেষ্টা করেছি। আজকে আমাদের অর্থমন্ত্রী বাজেটে ভারসাম্য রাখার জন্য চেষ্টা করেছেন। কিন্তু আমি বুঝতে পারছি না সৌগতবাবু ফ্রন্ট লাইন থেকে দু'জন অর্থনীতিবিদের লেখা পড়লেন, কিন্তু ভবতোষ দত্ত এবং অমল দত্ত যারা শুধু ভারতবর্ষেরই না বিশ্বের বিশিষ্ঠ অর্থনীতিবিদ তাদের কথা একবারও বললেন না। তারা কি একেবারে ফেলনা লোক, না তিনি আমাদের বাজেটকে সমর্থন করেন না সেইজন্য। আজকে ২০ শতাংশ টাকার অবমূল্যায়ন করা হয়েছে এবং ৪৬ টন সোনা বিদেশের কাছে বন্ধক দেওয়া হয়েছে। আমি আপনাদের কাছে জিজ্ঞাসা করতে চাই, সোনা বন্ধক দেয় কখন? আমি সুকুমার বাবুর কথা রেফার করব না, কারণ তিনি আমাদের জেলার লোক এবং আমার বাড়ীর পাশের লোক এবং তিনি নতুন সদস্য। আমি সৌগতবাবুর কথা রেফার করব, তিনি পড়াশোনা করেন এবং তিনি পুরোনো লোক.। কখন বাড়ীর মেয়েদের সোনা বন্ধক দেওয়া হয় বলুন তো? অভাবে সোনা বন্ধক দেয় অনটনে পড়লে সোনা বন্ধক দেয়। এরজন্য দায়ী কে ? এর জন্য দায়ী হচ্ছে ৪৩ বছর ধরে যারা দেশ শাসন করেছে তারা। ৪৩ বছর ধরে শাসন করে এরা দেশের অর্থনৈতিক

অবস্থাকে একেবারে ভেঙ্গে দিয়েছে, আজকে গোটা দেশটাকে ওরা বন্ধক দিয়ে দিয়েছে। আজকে ভারতবর্ষের একটা সংখ্যালঘু সরকারকে আমরা ভাবতে অনুরোধ করব যে শিল্পনীতি আপনারা করেছেন, সেই শিল্পনীতি নিয়ে আপনাদের পার্টির মধ্যেও বিরুদ্ধাচরণ করা হয়েছে। পন্ডিত নেহেরুর আমলে যে শিল্পনীতি, এমন কি ইন্দিরা গান্ধীর আমলেও যে শিল্পনীতি ছিল সেই শিল্পনীতিকে বিসর্জন দিয়ে ভারতবর্ষের একটা সংখ্যালঘুর সরকার শিল্পনীতির পরিবর্তন ঘটানোর নামে এম. আর. টি. পি অ্যাক্ট এবং ফেরা আইন সংশোধন করেছেন। কেন্দ্রীয় সরকারের হাতে কয়েকটি শিল্প ছাড়া লাইসেনসিং প্রথার বিরোপ ঘটানো হয়েছে এবং এই প্রস্তাবের মধ্যে যৌথ উদ্যোগে বিদ্যুৎকে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। বিদ্যুৎ ও ইস্পাতের মত শিল্পগুলোকে বেসরকারি উদ্যোগের হাতে দেওয়ার কথা আজকে মনমোহন সিং বলেছেন। ইন্দিরা গান্ধীর আমলে যে আইনটা সৃষ্টি হয়েছে আপনারা তাকে নস্যাৎ করে দিতে চাইছেন। কয়েকটি ক্ষেত্র ছাড়া ৫১ পারসেন্ট বিনিয়োগ আজকে ছেড়ে দেওয়া হচ্ছে বিদেশী পুঁজিকে। ভারতবর্ষের অর্থনীতি থাকবে তো? ভারতবর্ষ বিদেশী পুঁজির হাতে বিক্রি হয়ে যাবে না তো? এই আশংকা বাদ দিয়ে রাজ্যের বাজেট হয় না। এই অবস্থায় যখন কেন্দ্রীয় সরকার মূল্য বৃদ্ধি, কালো টাকা রোধে সম্পূর্ণ ব্যস্ত তখন একটা ক্ষুদ্র রাজ্যের অর্থমন্ত্রী ৪ বার ভারসাম্য বাজেট ঘাটতি শূন্য বাজেট পেশ করেছেন, এজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আপনারা যাঁরা অর্থনীতি বোঝেন পড়াশুনো করেন আসুন না একসঙ্গে দেশের এই দুর্দিনে দেশের এই ভেঙ্গে পড়া অর্থনীতির জন্য মিলে মিশে চলার চেষ্টা করি। বিরোধী দলের নেতা তিনি রাজ্যের রাজনীতিতে ছিলেন, কেন্দ্রের রাজনীতিতে ছিলেন, কেন্দ্রের মন্ত্রী ছিলেন তাঁর কাছে বিণয়ের সঙ্গে আবেদন করব আজকে বামফ্রন্টের অর্থমন্ত্রী বলে নয় ভারতবর্ষের এই দুর্দিনে তিনি আজকে যে প্রস্তাব রেখেছেন, তিনি কথা দিয়েছেন রাজ্যের স্বার্থে যাবেন, রাজ্যের স্বার্থে আসুন না আমরা মিলে মিশে চলার চেষ্টা করি। দুটি কথা তুলে ধরার চেষ্টা করেছেন। দেশে একটা বিকল্প পথ তুলে ধরার চেষ্টা করেছেন। একটা জিনিস জোরের সঙ্গে বলার চেষ্টা করেছেন স্বল্প মেয়াদী স্তরে জোর দিয়েছেন, অপ্রয়োজনীয় শিল্পে আমদানী হ্রাসের উপর জোর দিয়েছেন। আজকে সাংঘাতিক অবস্থা। বিত্তশালিদের ভোগ্য পণ্যের উৎপাদন যাতে ব্যাহত হয় তারজন্য ট্যাকসেসান নিশ্চয়ই সমর্থন করবেন। সৌগতবাবু বলেছেন সারের উপর ট্যাক্স বসান ঠিক হয়েছে। এরপরে কৃষকরা ভোট দেবে তো? গ্রামে ভূমি সংস্কারের ব্যাপারে সৌগত বাবু তথ্য হাজির করলেন, পরিসংখ্যান দিলেন। আমি পরিসংখ্যান পড়িনি, আমার কাছে সেই তথ্য নেই, আমি পড়ার চেষ্টা করব। আমি কারো ভূমি সংস্কারকে এই রকম করে বিকৃত করে দেখবেন না। ভূমি সংস্কার করার জন্য বামফ্রন্ট গ্রামীন অর্থনীতিতে একটা বৈপ্লবিক পরিবর্তন এনে দিয়েছে। কি পরিবর্তন, আজকে অসীম দাশগুপ্তের ঐ বক্তৃতা পড়ার দরকার নেই, সিদ্ধার্থবাবুর কাছে আবেদন করব আপনি গ্রামে চলুন, দেখবেন গ্রামে যে মানুষ কথা বলতে জানত না মাথা নিচু করে থাকত সেই মানুষ আজকে মাথা তুলে দাঁড়িয়েছে। যে খেটে খাওয়া মানুষ ভ্যান, রিক্সা টানত সে আজকে পঞ্চায়েত সমিতির সভাপতি, সে আজকে বি ডি ও-কে নির্দেশ করে, ব্যাপক পঞ্চায়েত জেলা পঞ্চায়েতে বসে পরিকল্পনা করে তার গ্রামে কোন কাজটা হবে। ভূমি সংস্কারে বিত্তশালী হননি গরীব মানুষ, খেটে খাওয়া মানুষ কিন্তু দারিদ্র্যের যে অভিশাপ যে অভিশাপে ৪৩ বছর ধরে সে তার বাচ্ছাদের দুধ দিতে পারত না, স্ত্রীকে কাপড় দিতে পারত না, সেই অভিশাপ থেকে আজ সে মুক্ত হয়েছে। ভূমি সংস্কারের ফলে সে আজকে জমির মালিক হয়েছে, রায়তী স্বত্তের অধিকার পেয়েছে। ভারতবর্ষের কোথাও হয়েছে কিনা জানি না কিন্তু পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে ভূমি সংস্কার রূপায়নের ফলে গ্রামে খেটে খাওয়া মানুষ আত্মবিশ্বাস ফিরে পেয়েছে এবং সেটাই বামফ্রন্টের সাফল্য এনে দিয়েছে। রিগিং-এর গল্পে মানুষ বিশ্বাস করে না। কলকাতায় বসে সিদ্ধার্থ বাবুর গল্প গল্পই থাকবে, কলকাতার মানুষ শুনবে, কিন্তু গ্রামের মানুষ এই গল্পে বিশ্বাস করে না।

[3.30 - 3.40 p.m.]

আমাদের মাননীয় অর্থমন্ত্রী একটি আশঙ্কা প্রকাশ করেছেন যে, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে কেন্দ্রীয় রিজার্ভ ব্যাঙ্ক এক তরফা ভাবে সিদ্ধান্ত নিতে চলেছে, স্বল্প সঞ্চয়ের সুদ, অন্যান্য প্রকল্পের সুদের হারে আয়কর ছাড়

দেওয়ার সুযোগ করে দেওয়া হচ্ছে। ১৯৯১-৯২ সালের যোজনা নিয়ে আলোচনার সময় ৮৬৩ কোটি টাকা সাহায্য দেওয়ার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। তার রক্ষিতহবে কিনা সন্দেহ দেখা দিয়েছে। আমি সিদ্ধার্থবাবুর কাছে আবেদন করব, ওর দেওয়া প্রতিশ্রুতি, যা তিনি এই সভায় দাঁড়িয়ে দিয়েছিলেন — দুটি ব্যাপারে আমাদের সাহায্য করুন আপনি এবং পশ্চিমবাংলার মানুষের পাশে দাঁড়িয়ে আপনি তাদের সাহায্য করুন। তবেই আমরা বুঝব আপনার দেয় এই প্রতিশ্রুতি আসল প্রতিশ্রুতি, তা না হলে বুঝব আপনি কেবল কুম্ভীরাশ্রুই বিসর্জন করেছেন, সভায় দাঁড়িয়ে কংগ্রেসের পক্ষ থেকেই কথা বলেছেন। সর্বশেষে আমি অসীম দাশগুপ্তকে একটি কথা বলব যে, আপনি এগিয়ে যান, বাংলার মানুষ আপনার পিছনে আছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি বাজেটকে পূর্ণ সমর্থন করে।

(এই সময় আলো জ্বলে যাওয়ায় মাইক অফ হয়ে যাওয়ার ফলে কিছুই শোনা যায়নি।)

**শ্রী নরেন হাঁসদা ঃ** মিঃ স্পীকার, স্যার, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেট সম্পর্কে আমাদের চিন্তা ভাবনা আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে তুলে ধরার চেষ্টা করছি। আমি একজন নূতন বিধায়ক হিসাবে বাজেট বিবৃতিটি পুঙ্খানুপুঙ্খাভাবে পড়েছি। এর থেকে বিশেষ করে আমি দুটি জিনিস জানতে পেরেছি। এই বিবৃতিতে একটি ইতিবাচক গুরুত্বপূর্ণ দিকের কথা তুলে ধরার চেষ্টা হয়েছে। কৃষির অগ্রগতির ফলে রাজ্যকে স্বনির্ভরতার দিকে এগিয়ে নিয়ে যাওয়া - এই হচ্ছে একটি কথা প্রথমে কৃষির কথাই ধরা যাক।

আমরা শ্রাবণ, ভাদ্র মাসের পরে জমিতে গেলে চাবিদিকেই সবুজ দেখতে পাব। বামফ্রন্ট সরকারের বিধায়করা গৌরব অনুভব করছেন। কিন্তু বাস্তবে জিনিসটা কি দাঁড়াচ্ছে? এই চাষ করতে গেলে উচ্চ ফলনশীল বীজ সংগ্রহ করতে হচ্ছে, টাকা দিয়ে সার, ওষুধ কিনতে হচ্ছে এবং জল সংগ্রহ করার জন্য যন্ত্রপাতি কিনতে হচ্ছে। এইগুলি কিনতে ব্যাঙ্কের কাছে কিছুটা ঋণ নিতে হচ্ছে। পরবর্তী সময়ে ফসল ওঠার পরে তার সিংহ ভাগটাই কিন্তু চলে যাচ্ছে ব্যাঙ্কের ঋণ শোধ করতে এবং যাদের কাছ থেকে সার, বীজ ইত্যাদি কিনছে তাদের ঋণ শোধ করতেই মোটা টাকা চলে যাচ্ছে। ফলে কৃষক ঋণ জালে বাঁধা পড়ে যাচ্ছে। এটা কি উন্নয়নের লক্ষণ? স্বনির্ভরতার দিকে এগিয়ে যাবার জন্য ছোট ছোট কর্মসংস্থানকে সাহায্য করা হবে বলেছেন। আই.আর.ডি.পি. সেস্রু ইত্যাদি এই সব স্কীমগুলির মাধ্যমে কি হয়েছে? বাস্তবে দেখলে দেখা যাবে যে, যাদের টাকা দিচ্ছেন তাদের কোন ট্রেনিং-এর ব্যবস্থা হয়নি। ফলে উৎপাদনমুখী ভাবে এই টাকা খরচ হচ্ছে না, ভোগবিলাসেই খরচ হয়ে যাচ্ছে। দৈনন্দিন পারিবারিক কারণে একটা মোটা অঙ্কের টাকা খরচ হয়ে যাচ্ছে। ফলে ইতিবাচক দুটি দিক যে ছিল, সেই দুটি শূণ্য অবস্থায় দাঁড়িয়েছে। দেখা যাচ্ছে রেজাল্ট শূন্য। তৃতীয়তঃ অর্থমন্ত্রী সেলস ট্যাক্সের কথা বলেছেন। এর পক্ষপাতি আমি নই। এই সেলস ট্যাক্স তুলে পরোক্ষভাবে জনগনের উপরই করাঘাত করা হচ্ছে। তাদের ক্ষতি হবে। তাই বাস্তবভাবে দেখতে গেলে তিনি যে বাজেট এখানে পেশ করেছেন সেটা একটা চিরাচরিত বাজেট, এর মধ্যে বাস্তবতার কিছু নেই।

স্যার, আজকে আমার ভাবতে অবাক লাগে যে ঐ সমস্ত পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষ আদিবাসী, তপশীলী সম্প্রদায়ের মানুষ, সংখ্যালঘু মুসলমান সম্প্রদায়ের মানুষদের জন্য মাননীয় অর্থমন্ত্রীমহাশয় তার বাজেটে কোন আশার আলো দেখাতে পারলেন না। আজকে কি অবস্থা আমরা দেখতে পাচ্ছি। হাওড়া জেলার উলুবেড়িয়ার জমির সাথে আমাদের বিনপুরের কুলবেড়িয়ার জমিকে এক বলা হচ্ছে। স্যার, হাওড়া জেলার উলুবেড়িয়ার জমিতে যেখানে তিনটি ফসল হয় সেখানে আমাদের কুলবেরীয়া জমিতে তিন বছরে একবার ফসল হয় কিনা সন্দেহ। এর ফলে পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষরা পিছিয়েই থাকছে। আপনারা জানেন, মেদনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া পিছিয়ে পড়া অনগ্রসর এলাকা। এখানকার মানুষরা দুবেলা পেট পুরে খেতে পায়না, এখানকার মানুষদের মধ্যে লেখাপড়া জানার ভাগ কম, অর্থনৈতিক মান কম, স্বাস্থ্যের মান কম।

মেদনীপুর, বাঁকুড়া, পুরুলিয়াকে ব্যাকওয়ার্ড ডিসট্রিক্ট বলে সরকারীভাবে ঘোষণা করা হয়েছে কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি একই তালে অন্যান্য জায়গার সঙ্গে এইসব জায়গাকে উন্নয়নের পথে নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে যেটা একটা বাতুলতা মাত্র বলেই আমি মনে করি। এরমধ্যে বাস্তবতা বলে কিছু নেই। সেখানকার ৬০ থেকে ৭৫ ভাগ মানুষ এতোই গরিব যে তারা নাবালে কাজ করতে যায়, পাতাল রেলে কাজ করতে যায়, ইঁট ভাঁটায় কাজ করতে যায়, পাঞ্জাবে কাজ করতে যায়। আমি মনে করি তাদের স্বার্থ বিরোধী এই বাজেট, তাদের উন্নয়নবিরোধী এই বাজেট, কাজেই এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। তারপর স্যার, ১৯৮০ সালে বামফ্রন্ট সরকার অলচিকি ভাষাকে স্বীকৃতি দিয়েছেন। কিন্তু সেটাকে কার্যকরী করার কোন কথা এই বাজেটে নেই। স্যার, আমাদের অঞ্চলের মানুষরা দরিদ্র, দীর্ঘদিন ধরেই আমরা পিছিয়ে আছি কিন্তু দেখছি আমাদের উন্নয়নের ব্যাপারে চিন্তাভাবনা কম। একটা গামলায় যদি খাবার দিয়ে একটা ষাঁড়, একটা গাইগরু, একটা বাছুর কে খেতে দেওয়া হয় তাহলে ষাঁড়টাই বেশী খেয়ে ফেলবে এবং গাই, বাছুরকে এমন গুঁতো দেবে যে তারা দূরে সরে যাবে, ষাঁড়ই বেশী খেয়ে ফেলবে। স্যার, উন্নয়নের ক্ষেত্রে সেই রকম অবস্থা যারা পলিসি রচনা করেন বাস্তবের সঙ্গে তাদের মিল নেই ফলে আমরা যারা পিছিয়ে আছি আমরা সেই পেছনেই পড়ে থাকছি। মাননীয় অর্থমন্ত্রীকে নতুন দিশা নিয়ে এব্যাপারে চিন্তা করতে বলছি। আমাদের অর্থনীতি, আমাদের কৃষ্টি, সংস্কৃতি, শিক্ষা যাতে উন্নত হয়, আমরা যাতে সম মর্যাদা পাই মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ, আপনি সে ব্যবস্থা করুন। তা না হলে মানুষ ভুল বুঝবে, বাস্তবে উন্নয়ন সম্ভব হবে না। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে একটি গল্পের কথা আমার মনে পড়ে যাচ্ছে, সেটা বলছি। একজন জুয়া খেলোয়াড় জুয়ো খেলতে যাচ্ছে। যাবার পথে শিব বাবার মন্দির পড়লো। মন্দিরে গিয়ে সে বললো, বাবা শিব, আমি যেন বিরাট অঙ্কের টাকা জিতে আসতে পারি। সে বললো, যত টাকা জিতবো তার অর্ধেক আমি তোমার কাছে মানত করে যাচ্ছি। তারপর যেতে যেতে মা মনসা, মা শীতলার মন্দির পড়লো এবং প্রত্যেক জায়গাতে সে এভাবে মানত করে যেতে থাকলো। তারপর সে বিরাট অঙ্কের টাকা জুয়াতে জিতলো। যখন ফিরে আসছে তখন সে ভাবলো আমি যা মানত করেছি তা যদি দিতে হয় তাহলে আমার কি থাকবে? শিবকে দিতে হবে, মনসাকে দিতে হবে, শীতলাকে দিতে হবে, তাহলে আমার কি থাকবে? পরিশেষে সে মা মনসার কাছে এসে বললো মা মনসা, আমি যা মানত করেছিলাম তা তোমাকে দিলাম, এই বলে সে ঠাকুরের মাথার উপর এমনভাবে টাকাগুলি রাখলো যাতে তা গড়িয়ে নীচে পড়ে যায় এবং পড়ে যাওয়ার পর সে সেই টাকা তুলে নিল। যেন প্রসাদ তুলে নিল। তারপর শিবের কাছে গেল।

[3.40 - 3.50 P.M.]

তারপরে শিবের কাছে গিয়ে বললেন, বাবা শিব, সবই তোমাকে দিলাম। বাবা এবারে প্রসাদ দাও। এইভাবে সকলকে দেওয়া হল, কিন্তু কারো কাজে লাগলো না। আমাদের উন্নয়নও সেইভাবে হচ্ছে। বাস্তব ভিত্তিতে আমাদের উন্নয়ণের জন্য চিন্তা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দাবী করবো যে মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার জন্য স্পেশাল ডেভলপমেন্ট সেল তৈরী করতে হবে। জংগলখণ্ড এলাকায় ভুলভেদা, বেলপাহাড়ী, শোনাপাড়া, বাঁশপাহাড়ী ও শিমুলপাল — এই ৫টি জংগল অঞ্চল নিয়ে একটা পর্ষদ তৈরী করতে হবে। এই সব অঞ্চলের মানুষেরা খেতে পায় না, চিকিৎসার অভাব রয়েছে, মানুষ সেখানে পড়াশুনার সুযোগ পায় না। কাজেই সেই এলাকার উন্নয়নের স্বার্থে ঐ ৫টি অঞ্চল নিয়ে একটা পর্ষদ গঠন করতে হবে এবং এই ৩টি জেলা নিয়ে একটা স্পেশাল ডেভলপমেন্ট সেল তৈরী করতে হবে যাতে পিছিয়ে পড়া মানুষের উন্নয়ণ করা যায়। এই কথা বলে আপনাকে জওহর জানিয়ে এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীলক্ষী রাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওরা আদিবাসীদের প্রতি দরদ দেখাচ্ছেন, এটা খুব ভাল কথা। কিন্তু আমাদের যে এলাকায় আদিবাসীরা বাস করে সেই এলাকার মানুষের জীবনযাত্রা

কংগ্রেস আমলে যা ছিল আজকে বামফ্রন্ট আমলে তার থেকে অনেক উন্নত হয়েছে। সেখানকার মানুষ আজকে খেতে পারছে, পরতে পাচ্ছে। আজকে সেখানে শিক্ষার ব্যবস্থা করা হয়েছে, তাদের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। আজকে আদিবাসীরা নিজেদের কথা নিজেরা ভাবতে শিখেছে। আগে আদিবাসীরা তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত হত। আজকে তারা তাদের ন্যায্য অধিকার পাচ্ছে। আমরা যদি ভূমি সংস্কারের দিকে তাকাই তাহলে দেখবো যে আদিবাসীরা জমি পেয়েছে এবং সেই জমি পাবার সমস্ত ব্যবস্থা এই বামফ্রন্ট সরকারে করে দিয়েছে। আজকে ঝাড়খণ্ডী এবং কংগ্রেস এক হয়েছে। পশ্চিমবাংলায় যখন ক্ষেতমজুররা আন্দোলন করেছিল তখন সেই সময়ে তারা গুলি চালিয়ে মানুষকে খুন করেছিল। সেকথা আজকে ওরা ভুলে গেছে। আজকেঝাড়খণ্ডীরা সংস্কৃতির কথা বলছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে এখানে সংস্কৃতির উন্নতি হয়েছে। আজকে বিশেষ করে সাওতাল এলাকায় সাংস্কৃতির চর্চা কেন্দ্র প্রতিষ্ঠিত হয়েছে। কংগ্রেস আমলে কোন দিন আদিবাসীরা এর কথা ভাবতে পারেনি। এগুলি বামফ্রন্টের আমলে এই সরকার করেছে। আজকে বামফ্রন্ট সরকারে জন্যই সেটা হয়েছে। শুধু তাই নয়, বামফ্রন্ট সরকার পশ্চিম বাংলায় আদিবাসীদের লেখা-পড়ার দিকে বিশেষ নজর দিয়েছেন। উড়িষ্যা, বিহার সরকার আদিবাসীদের অলচিকি ভাষাকে আজ পর্যন্ত স্বীকৃতি দেন নি, কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই স্বীকৃতি দিয়েছেন। এটা কম কথা নয়। ঝাড়খণ্ডিরা উড়িষ্যা, বিহারে অলচিকি ভাষার স্বীকৃতি আজ পর্যন্ত দাবী করে আদায় করতে পারেননি। স্যার, আজকে ওঁরা 'সিধু-কানহু'র কথা বলেন। আপনি জানেন সিধু, কানহু কাদের বিরুদ্ধে লড়াই করেছিল। গরীব মানুষের পক্ষে সাম্রাজ্যবাদী জমিদার জোতদারদের বিরুদ্ধে তারা লড়াই করেছিল। আজকে কি ঝাড়খণ্ড এবং কংগ্রেস গরীব মানুষের জন্য লড়াই করছে? কোথায় করছে? আমরা দেখছি ক্ষেতমজুরদের আন্দোলন হলে ঝাড়খণ্ড এবং কংগ্রেস সেই আন্দোলনের ওপর গুলি চালায়। স্যার, ১৯৮২ সালে আমার বিধানসভা এলাকায় একটা ক্ষেতমজুর আন্দোলন হয়েছিল, সেই আন্দোলনের আন্দোলনকারীদের ওপর ঝাড়খণ্ডিরা গুলি চালিয়েছিল, নরেন হাঁসদার দল এই কাজ করেছিল। আজকে অলচিকি ভাষার মাধ্যমে গ্রামে গ্রামে বামফ্রন্ট সরকার শিক্ষার ব্যবস্থা করেছেন, পাঠ্য-পুস্তক পাঠিয়েছেন, যাতে আদিবাসী ছেলে মেয়েরা লেখা-পড়া শিখতে পারে। পশ্চিমবাংলার সিধু কানহুর স্মৃতি রক্ষার ব্যবস্থা হয়েছে, ভারতবর্ষের কোথাও যা হয় নি। এখানে তাঁদের নামে ব্রিজের, রাস্তার, স্কুল কলেজের নাম দেওয়া হয়েছে। এটা বামফ্রন্ট সরকারই করতে পেরেছেন। কলকাতার বুকে গোটা পশ্চিম বাংলার রাজনীতির যে জায়গা প্রাণ-কেন্দ্র, যেখানে সর্বদা মিছিল মিটিং হয়, সেই জায়গার নাম রাখা হয়েছে 'সিধু-কানহু ডহর'। আজকে আমরা দেখছি কংগ্রেসী এবং ঝাড়খণ্ডিরা এক হয়ে গরীব মানুষের বিপক্ষে লড়াই করছে। এটা খুবই দুঃখের কথা। ঝাড়খণ্ডিরা পশ্চিমবঙ্গ , বিহার, উড়িষ্যা এবং মধ্যপ্রদেশের ২১টি জেলা নিয়ে পৃথক ঝাড়খণ্ডি রাজ্যের কথা বলেন। কিন্তু সেসব জেলা গুলির সব জায়গায় আদিবাসীরা সংখ্যাগরিষ্ঠ নয় এবং সমগ্র এলাকার সব আদিবাসীর সংস্কৃতি এক নয়, আচার আচরণ এক নয়। ওঁরা যে ঝাড়খণ্ড রাজ্যের কথা বলছেন সেই রাজ্যের ভাষা কি হবে? সমস্ত আদিবাসীদের তো একটা ভাষা নয়। সবাই সাঁওতালীতে কথা বলে না। আদিবাসীদের মধ্যে মুণ্ডা আছে, ওঁরাও আছে, বহু সম্প্রদায় আছে। যদি তাদের নিজস্ব রাজ্য হয় সেখানে কোন ভাষা চালু হবে? সুতরাং ওঁদের ঐ দাবী অযৌক্তিক দাবী। ওঁরা ঐ অযৌক্তিক দাবী নিয়ে লাফালাফি করছে, গরীব আদিবাসী মানুষদের বিভ্রান্ত করার চেষ্টা করছে। তবে আমরা বিশ্বাস করি আগামী দিনে মানুষ কংগ্রেস এবং ঝাড়খণ্ডিদের ছুঁড়ে ফেলে দেবে। এটাই পশ্চিম বাংলার ইতিহাস এবং ঐতিহ্য। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীধীরেন লেট:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রের যে জনবিরোধী বাজেট তার ওপর দাঁড়িয়ে রাজ্য সরকারের রাজ্যের জনগণের স্বার্থের দিকে লক্ষ্য রেখে যে বাজেট এই সভায় পেশ করা হয়েছে তার জন্য আমি রাজ্যের মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি এখানে উল্লেখ করছি

যে, সেদিন রাজ্যপালের ভাষণের বক্তৃতা রাখতে গিয়ে বিরোধী দলের নেতা মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় বললেন যে, রাজ্যের উন্নতির স্বার্থে তিনি আমাদের সাথে এক সাথে দিল্লী যেতে চান।

[3.50 – 4.00 P. M.]

আমি অনুরোধ করবো, চলুন না, আমাদের সঙ্গে মাসুল সমীকরণ নীতি পরিবর্তন করার স্বার্থে পশ্চিমবাংলার জন্য? এই পরিস্থিতিতে বীরভূম, বাঁকুড়া প্রভৃতি জেলায় যে শিল্পগুলি আছে সেই শিল্পগুলি আজ মাসুল সমীকরণ নীতির ফলে রুগ্ন, মৃত অবস্থায় ধুঁকছে। আপনারা জানেন, কয়লা, লোহা, ইস্পাত প্রভৃতি জিনিস পশ্চিমবাংলায় লাগে। আজকে এই জিনিসগুলি চড়া দামে আমাদের কিনতে হচ্ছে। অথচ বোম্বেতে এইসব জিনিস রেলওয়াগনের মাধ্যমে যায়, সেই রাজ্য কম দরে পাচ্ছে। সেইজন্য এখানকার শিল্পগুলি আজ মার খাচ্ছে। মহারাষ্ট্র সুতোর দর নিয়ন্ত্রন করে। এই মাসুল সমীকরণ নীতির ফলে এখানকার শিল্পগুলি মার খাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে। চলুন না, দিল্লীতে আমরা এই ব্যাপার নিয়ে একসাথে যাই। ব্যাঙ্ক লোন, ইনডাস্ট্রিয়াল লোন, এল.আই.সি. লোন প্রভৃতি লোন যাতে এখানকার শিল্পগুলি পায় জনসাধারণের স্বার্থে তারজন্য চলুন না একসাথে আমরা দিল্লীতে যাই। এইসব শিল্পগুলি বাঁচানোর স্বার্থে যাতে এইসব লোন অনুমোদন পায় তারজন্য আমরা দিল্লীতে গিয়ে চেষ্টা করি। আজকে পঞ্চ বার্ষিকী পরিকল্পনা ১ বছরের জন্য পিছিয়ে গেল অর্থাৎ ১ বছরের টাকা পিছিয়ে গেল। এই পঞ্চ বার্ষিকী পরিকল্পনা যাতে এই বছরেরই হয় অর্থাৎ ১ বছর পিছিয়ে না যায় তারজন্য চলুন না, একসাথে গিয়ে কেন্দ্রকে বলি। আজকে কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি এই শিল্পনীতির জন্য কর্মসংস্থান সঙ্কুচিত হচ্ছে। সেই নীতি যাতে কেন্দ্রীয় সরকার পরিবর্তন করে তারজন্য চলুন না আমরা একসাথে যাই? মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী মহাশয় সঠিকভাবেই বলেছেন — তিনি আই.এন.টি.ইউ.সির একজন নেতা — কেন্দ্রের যে শিল্পনীতি সেই নীতির পক্ষে দাঁড়িয়ে থাকতে পারবো না, কারণ শ্রমিকরা আমার পক্ষে আছে। সুতরাং শ্রমিকদের স্বার্থে চলুন না আমরা কেন্দ্রে একসাথে যাই। খালি মুখে বললেই হয় না। আজকে কেন্দ্রীয় বাজেটে পেট্রোলের দাম বৃদ্ধি পেয়েছে। আমাদের দেশে শতকরা ৭০ ভাগ মানুষ কৃষির সাথে যুক্ত। সার, রেলের ভাড়া বৃদ্ধিতে সমস্ত জিনিসের দাম বৃদ্ধি পাবে। এরফলে শ্রমিকরা আজ কোথায় যাবে? দেশের ৭০ ভাগ কৃষক যদি আজকে বাঁচে তাহলে আপনারা বাঁচবেন, তবে শিল্পগুলি বাঁচবে। দিল্লীর সরকার রাজ্যের দিকে যে বর্শা ছুঁড়েছেন তারজন্য চলুন না, দেশের ৭০ ভাগ কৃষকের স্বার্থে আমরা একসাথে যাই? অনেকে এখানে অনেক কথা বললেন। আজকে বামফ্রন্ট সরকারের যে শিক্ষানীতি সেই শিক্ষানীতির ফলে আজকে গ্রামে-গ্রামে স্কুল-কলেজে ছাত্র-ছাত্রী উপচে পড়ছে। বামফ্রন্ট সরকার আজকে নিরক্ষর মানুষগুলিকে সাক্ষর করার যে পরিকল্পনা নিয়েছেন তার ফলে মেদিনীপুর বর্ধমান এই জেলা আজকে একধাপ এগিয়ে গেছে। ঐ দুই জেলার শতকরা ৮২ ভাগ মানুষ সাক্ষরতা লাভ করে ফেলেছেন, আর কিছু বাকি আছে। বীরভূম, হুগলী, ২৪-পরগনা, বাঁকুড়া প্রভৃতি জেলায় কাজ আরম্ভ হয়েছে। এটা কি আপনারা দেখবেন না? গ্রামের নিরক্ষর মানুষ, গরীব মানুষ সাক্ষরতা লাভ করুন, শিক্ষিত হয়ে সচেতনতা লাভ করুন - এটা কি আপনারা চান না? বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে এইসব মানুষের স্বার্থে এইসব পরিকল্পনা গুলি করেছেন। এইসব নিরক্ষর মানুষগুলি আজ আলোর পথ খুঁজে পাচ্ছে। আপনারা দেখেছেন, সারা ভারতবর্ষের ক্ষেত্রে প্রান্তিক কৃষকদের হাতে মাত্র ২৯ ভাগ জমি আছে। যদি ৬০ শতাংশ বর্গাদার লুপ্ত করা হয়। আজকে বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার নীতির ফলে ক্ষুদ্র, প্রান্তিক, গরীব কৃষকেরা উপকৃত হয়েছেন। তাদের হাতে প্রচুর জমি এসেছে আপনাদের আমলে অর্থাৎ ১৯৭৬/৭৭ সালে খাদ্যের উৎপাদন হতো মাত্র ৭৪ লক্ষ টন।

আজকে সেখানে ১৯৯০-৯১ সালে সেখানে ১১৮ লক্ষ টন খাদ্য উৎপদান হতে চলেছে। আপনারা তো কোনদিন সেচের ব্যবস্থা করেন নি কৃষককে সার দেওয়া বা স্বল্প সুদে ঋণ দেওয়ার ব্যবস্থা করেননি। ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে উঁচু মানের বীজ এবং সারে ভর্তুকী দিয়ে কৃষককে সার

দেওয়ার ব্যবস্থা করার জন্য আজকে খাদ্য লাফিয়ে বৃদ্ধি হয়েছে। কারণ ওঁরা কৃষককে বাঁচাতে চেয়েছেন, কৃষক বেঁচে থাকলে তবে সমাজ বেঁচে থাকবে এ জিনিষটা আপনারা কোনদিন বোঝেন নি। আপনাদের আমলে ক্ষেত মজুররা খাদ্যের অভাবে ভাত দাও, ফেন দাও এই কথা বলে শহরের দিকে ছুটে আসত, তারা প্লাটফর্মে, বাসের ষ্ট্যাণ্ডে কুঁকড়ে পড়ে থাকত, আর আপনারা শহরের ধনী, সম্পদশালী, অট্টালিকায় বসবাসকারী মানুষেরা ১০ টার সময় দরজা এঁটে দিতেন। ক্ষেতমজুররা কাজের অভাবে, খাদ্যের অভাবে একমুঠো ভাতের জন্য, একটু ফেনের জন্য দরজায় দরজায় ঘুরে বেড়াত। আজ আর সেদিন নেই, পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে শ্রমজীবি মানুষের স্বার্থে কাজ করার ফলে আজ তাদের ২০ থেকে ২৫ টাকা মজুরী হয়েছে। আমি একটা উদাহরণ দিচ্ছি। ১৯৮৯-৯০ সালে ৭৬৭ দি· শ্রম দিবস ছিল আর ১৯৯০-৯১ সালের এই যে ক'টা মাস হল তাতে ২৪৯ লক্ষ শ্রম দিবস কার্য্যকরী হয়েছে। কাজ পাবার ব্যবস্থা করা হয়েছে। শতকরা ৮০ ভাগ মানুষের স্বার্থে বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতির ফলে আজকে আর গ্রামের মানুষ ভাত দাও, ফেন দাও বলে শহরের দিকে ছুটে বেড়ায় না। আজকে বামফ্রন্ট সরকারের চেষ্টায় উৎপাদন বৃদ্ধি হয়েছে এবং এই বৃদ্ধিপাওয়ার ফলে মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে, ক্ষমতা বাড়ার জন্য কুটির শিল্পের বৃদ্ধি ঘটেছে। আপনারা তাঁত শিল্পের কথা জানেন, এই তাঁতের অনেক উন্নতি হয়েছে। তার সঙ্গে ৩.৪০ লক্ষ কুটির শিল্প আজকে বৃদ্ধি পেয়েছে এবং ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ শীর্ষস্থান অধিকার করেছে। আপনারা জানেন আপনাদের আমলে যে দুটি সেচ পরিকল্পনা হয়েছিল দামোদর এবং ময়ুরাক্ষী সেই প্রোজেক্ট দুটি মজে যাচ্ছে, আপনারা কোন ব্যবস্থা করেন নি। প্রোজেক্ট দুটি যখন তৈরী হয় তখন থেকে জলের সির্ণ্টগুলির ব্যবস্থা করার কথা ছিল তা আজ পর্যন্ত করা হয় নি, সেচের জন্য আপনারা কিছুই করেন নি। তার প্রমাণ হল তিস্তা ব্যারেজ। ঐ অতবড় একটি পরিকল্পনা উত্তরবঙ্গে হচ্ছে তার জন্য মাত্র ১৫ কোটি টাকা আপনারা ওখানকার কৃষির স্বার্থে দিতে পারেন নি। এজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গত কাল যে বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4.00–4.10 P.M.]

**श्री ममताज हसन** : जनाव स्पीकर साहव, जनाव असीम दासगुप्ता साहव ने जो बजट पेश किया है हम अपनी ओर अपनी पार्टी की ओर से समर्थन करते हं। साथ-ही साथ इस बात का भी ध्यान स्पीकर साहव की दिलाता चाहुगा कि आपका ओर हमारा बराबर का साथ है। वित मन्त्री जी न वजट पेश किए इससे पता चलता है कि आमलोगो को इसमे कुछ सूविधा है । इसका समर्थन किया जा सकता है ओर कर रहा हुं। अमीर लोगो के उपर कुछ टेक्स (कर) लगाया जा रहा हे जिससे गरीवो की वचित रखा गया है। इस वजट मे आमलोगो के लिय कुछ सुविधाए हे ओर कुछ सुरक्षा भी है।

साथ-ही-साथ मे यह भी कहना चाहता हु कि अभी भी वहुत सारे काम बाकी है। देखता है अभी भी कुछ ऐसे जगइ है जहां जूनियर हाई स्कुल बनाने को आवरयकता है । अभी भी कूछ ऐसे स्कुल है जिसका रिकीगनाहजेशान नही हे सका है। कुछ ऐस जुनियर हाइ स्कुल है जो १४ साल के इस वामफ्रन्ट सरकार होने पर भी अभी तक उसकी मान्यता नही मिली है। साथ-ही-साथ मे आसनसोल की ओरध्याच दिलाता चाहता हु जो मेरे कन्सोच्यून्सी मे पडता है। आसनसोल शहर मे आपकी पता होगा वडे-वडे विद्यान, वडे-वडे हस्ती पैदा हुए है। मगर आज इस शहर की ओर सरकार का ध्यान नही है। जहां तक शिक्षा का सबाल है किसी भी देश की तरक्की के लिए यह अत्यन्त आवश्यक है। आसनसोल मे न ही एक मेडिकल कलिज है न ही एक ला कालिज है। हीरापूर कन्सीच्यून्सी मे जुनियर हाइ स्कुल अबतक हाई स्कुल नही बन सका। ऐसी कुछ स्कुल जो २० साल से रन कर रहा है इसकी रिकीगनाहजेशन नही मिला है। एसे स्कुल मे गरीबी के बच्चे पठते है। एडुकेशान मे सुधार लाने के लिए सरकार की इस ओर ध्यान देना चाहिए।

माननीय स्पीकर सर हमार क्षेत्र मे बकारी की समस्या काफी गम्भीर हे। नौजवान, विधावाए बेकार है। अन्य कारखानो म एडबाटाइसमेन्ट हुआ हे। बी० सी० सी० एल० मे हो रहा है। जवकि इस्को मे नही ही रहा है। साथ ही स्टेट गवनमन्ट और खासकर वेस्ट बगाल के साथ सेन्ट्रल सरकार के जो कारखाने है, उसमे रिक्त पदा की जानकारी लिया जाए। साथ - ही - साथ मै यह भी कहुगा कि सेन्ट्रल का वेस्ट बगाल के प्रति हमशा ही सातलापना का व्यवहार रहा। सेन्ट्रल की ओर से कभी भी मदद नही मिली। जितना वेस्ट बगाल की सवसिडी मिलना चाहिए नही मिली। फिर भी वामफ्रन्ट सरकार १४ साल के शासन मे बहुत कन्सट्रक्सन किया हे। यहा बहुत ही स्वशसण हे। हमारी पार्टी बराबर ही साथ देगी। हम उनके साथ है। हम उनके इस बजट का समर्थन करते है।

हमारे क्षेत्र म ला कालेज बहुत ही जरुरी हे। रहमत नगर जो हमारे हीरापुर कन्सीच्युनसी का एक इलाका हे, यह अल्प सखक का इलाका है। यहा काफी बेकारी हे। इसकी रोजगार के लिए २० साल से कोई स्कीम नही हुआ हे। जुनियर हाई स्कुल वहा बहुत ही जरुरी है। पढने के लिए लडके बहुत दुर जाते है।

स्पीकर साहब आर असीम दासगुप्ता साहव, आपकी यहा हमारा सजेशन हे। यही कहकर आपलोगो की थैन्कस देता हु अपनी तरफ से और अपनी पार्टी की तरफ से।

**শ্রী অনিল মুদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী দ্বারা ১৯৯১-৯২ সালের প্রদত্ত বাজেট আমার সমর্থন নেই, প্রতিবাদ জানাচ্ছি। সেই সঙ্গে আমি বর্তমান এই ঘাটতি শূন্য বাজেটকে অভিনব একটা চমক বলে মনে করি। গত ৩-৪ বার এই ভাবে যে চমক সৃষ্টি করা হয়েছে তাতে গত অর্থনৈতিক বছরে বাস্তবে সেই বাজেট প্রতিশ্রুতি কি রক্ষা করা হয়েছিল? তা তো হয় নি। মন্ত্রী মহাশয় বলেছেন ১৯৯০-৯১ সালে অভূতপূর্ব অর্থনৈতিক দূরবস্থার সম্মুখীন হতে হয় এবং এই অগ্রগতির জন্য ১৯৯০-৯১ সালের রাজ্যের যোজনা বরাদ্দ এই নির্ধারিত বরাদ্দের তুলনায় কমাতে হয়েছে, তা না হলে দেখা যাবে চরম সংকট - এটা মন্ত্রীর উক্তি। আমদানির উপর নির্ভর করে যোজনা বরাদ্দ কমাতে হয়েছে। যে দুটি জিনিসের উপর এই বাজেট নির্ভরশীল তা হল যোজনার অর্থ এবং সল্প সঞ্চয়। যে দুটি জিনিসের উপর নির্ভর করে এই বাজেট সে দুটির অনিশ্চিত। এই দুটি জিনিস তিনি ঠেকাতে পারবেন না। সেই অনুযায়ী এই বাজেটকে অনিশ্চিত বাজেট বলা যায়। আমাদের অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে আমাদের অর্থমন্ত্রী আমাদের কেন্দ্রীয় কংগ্রেস সরকারের অর্থমন্ত্রীর বিরুদ্ধে বলেছেন, কংগ্রেস মন্ত্রী মন্ডলীর বিরুদ্ধে বলেছেন, অর্থনৈতিক দূরবস্থার কারণ নাকি তাঁরা। তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে তিনি বিশ্বনাথ প্রতাপ সিং-এর প্রশংসা করেছেন। অর্থনৈতিক অনিশ্চয়তা কি সেই আমলে প্রবল আকারে ধারণ করে নি? তাহলে কি এটা বলা যাবে না যে মন্ত্রী মহাশয়ের এক ধরনের বন্ধু প্রীতি ছাড়া আর কিছু নয়? অর্থনীতির দিক থেকে এটা থাকা উচিত নয়। এই বাজেটে আয়-ব্যায় গতানুগতিক। আয় যেটা বাড়ানো হয়েছে সব কিছুই বিক্রয় করকে কেন্দ্র করে। অর্থমন্ত্রী তাঁর বাজেটে যে রাজস্ব বাড়িয়েছেন তার ৮৫ ভাগই আসছে বিক্রয় কর থেকে। এই বৃদ্ধি হচ্ছে মূল্য বৃদ্ধির সূচক, এতে মূল্য বৃদ্ধি ঘটবে। এই ক্ষেত্রে নিত্য প্রয়োজনীয় জিনিসের বিক্রয় কর থেকে রেহাই দেওয়া হয় নি। কেন্দ্রীয় সরকারের বর্তমান বৎসরের যে বাজেট হলো সেই বাজেটের দুদিন বাদে পশ্চিমবাংলার বাজেট হয়েছে। কিন্তু তা থেকে কোন শিক্ষা আমাদের পশ্চিমবঙ্গ সরকার নেন নি। কেন্দ্রীয় সরকার শিল্পায়নের জন্য যে আমূল পরিবর্তন সৃষ্টি করেছে আমাদের রাজ্যের বাজেটে তার কোন ভাবনা চিন্তা নেই। ঘাটতি শূন্য বাজেট এটা একটা ফাঁকিবাজী ছাড়া আর কি বলা যাবে?

[4.10 - 4.20 p.m.]

কেন্দ্রীয় বাজেটে পল্লী উন্নয়ন বাড়ানোর কথা, উৎপাদন বাড়ানোর কথা, অর্থনীতিকে চাঙ্গা করার কথা

বলা হয়েছে। কিন্তু বামফ্রন্ট বাজেটে তার কোন প্রতিফলন নেই। এটাকে সাদামাঠা বাজেট ছাড়া আর কিছু বলা যায় না সারা দুনিয়ায় মার্কসবাদী ধ্যানধারণা পাল্টে যাচ্ছে। কিন্তু এখানকার মার্কসবাদীদের সেই ভূমি সংস্কারের বুলিটি আঁকড়ে রাখা ছাড়া আর কিছু নেই। পূর্ব ইউরোপে বহু সমাজতান্ত্রিক দেশে প্রায় একশো পারসেন্ট ভূমি সংস্কার হয়েছে, কিন্তু সেখানে দারিদ্র ঘোচেনি, খুনোখুনি তো লেগেই আছে। ভারতবর্ষে এই অবস্থা কারণ তো দেখি না। আজকে সেখানে উন্নতি নেই বলে গর্বাচভকে নতজানু হয়ে পশ্চিমী দুনিয়ার কাছে অর্থ লগ্নীর জন্য খুঁজতে হচ্ছে। এই দেখে আমাদের মার্কসবাদীদের বিন্দুমাত্র চিন্তা-ভাবনা আসছে বলে মনে করি না। আজকে বেকার সমস্যা যেটা আমাদের দেশে সবচেয়ে বড় সমস্যা, সর্বাগ্র অগ্রগণ্য বিষয়, সেই বিষয়ে মাত্র ৬ কোটি টাকা ক্ষুদ্র সেচে এবং ১০ কোটি টাকা রাস্তাঘাট মেরামতির জন্য, ৫ কোটি টাকা রুগ্নশিল্পের জন্য রাখা হয়েছে। এরদ্বারা বেকার সমস্যা সমাধানের আন্তরিক প্রচেষটা আছে বলা যায়? নিশ্চয় নয়। এই কারণে ঐ খাতগুলিতে অর্থমন্ত্রী যে ব্যবস্থা নিয়েছেন সেটা এ্যাড-হক ভিত্তিক বরাদ্দ না করে সমস্ত বিষয়গুলকে একটা সুসংহত পরিকল্পনার আকারে আনতে পারতেন এবং এটা করলে ভালো হতো। এটা বাস্তব। এর দ্বারা কতটা সফলতা আসবে সে বিষয়ে সন্দেহ আছে। পঞ্চায়েত এবং পৌরসভা এ কাজের দায়িত্বে থাকবেন। তাঁদের কি সেই মানসিকতা আছে? সাধারণ মানুষের এই বিষয়ে গভীর সংশয়, প্রশ্ন আছে যে টাকার সদ্ব্যবহার হবে কিনা। এ বিষয়ে তাঁদের সুনিশ্চিত করার উপায় অর্থমন্ত্রী আদৌ ভাবছেন কিনা, অর্থমন্ত্রীর হাতে নাকি এটা নির্ভর করছে, এই জটিলতর রাজনৈতিক প্রশ্ন আমরা ছুঁড়ে দিচ্ছি। আমি বলতে চাইছি যে আমরা দেখছি গান্ধীজির 'গ্রাম স্বরাজ' আজকে মার্কসবাদীদের হাতে পড়ে কি অবস্থায় এসেছে। আমরা জানি পরোক্ষে অর্থমন্ত্রী সেই গান্ধীজির স্বরাজের কথা ভেবেছিলেন। তা নাহলে গ্রামে সমস্ত অর্থ পাঠিয়ে দেবার ব্যবস্থা তিনি করতেন না। কিন্তু আজকে পশ্চিমবাংলার গ্রামে কি দেখা যাচ্ছে? দলে দলে মারপিঠ, গ্রামে যে ঐক্য ছিল সেই গ্রামে প্রতিবেশির সঙ্গে প্রতিবেশির, বাবা-ভাইয়ের ঝগড়া, স্বামী-স্ত্রীর মধ্যে ঝগড়া আজকে দেখা যাচ্ছে। আমাব এলাকা তমলুক। সেখানে ইমাম কংগ্রেসী বলে তাকে বিচার করতে দেওয়া হয় না, নামাজ পড়তে দেওয়া হয় না, তাকে থানায় গিয়ে নামাজ, উপাসনা করতে হয়। আজকে আমরা গভীর সংকটের মধ্যে দিয়ে চলেছি। যাঁরা একটি কথা বলেন - কায়েমী স্বার্থের কথা। বারবার করেই আমরা বন্ধুদের কাছ থেকে এই কথাই শুনছি। কিন্তু এই ১৪ বছরে গভীর কায়েমী স্বার্থন্বেষী গোষ্ঠী গজিয়ে উঠেছে। যাদের সামান্যতম সংস্থান ছিল না, জানিনা, এই বিপুল পরিমাণে অর্থ সম্পদ বেড়ে উঠলো কি ভাবে। যে হারে অর্থ সম্পদ বেড়ে উঠেছে সেটা অনুসন্ধান করলে দেখা যাবে— সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে তাদের কি অবস্থা ছিল আর আজকে কোন অবস্থায় এসে পৌঁছেছে। স্বাধীন এবং স্বতন্ত্র হলে আমি অনুসন্ধানের দাবী করি। আজকে দেখা যাচ্ছে যে, আমরা যেখানে একটিও অফিস খুলতে পারিনি, সেখানে ওঁরা কোটি কোটি টাকা দিয়ে অফিস খুলছেন - এটা কাদের টাকায়? জনগণের টাকা নিয়ে আপনারা খরচ করছেন এবং সেই টাকা কিভাবে খরচ করছেন সেটা আপনাদের জানাতে হবে। আসলে আপনারা এই টাকা এক হাত দিয়ে খরচ করে অন্য হাতে আবার ফিরে চলে আসছে। যেমন ঠাকুরকে ভোগ দেওয়ার নাম করে সেটা তার নিজের কাছে পরোক্ষভাবে চলে আসছে ঠিক আপনারাও সেই পথ অনুসরণ করেছেন। সিদ্ধার্থবাবুর আমলের কথা আপনারা বারে বারে উচ্চারণ করে বলেছেন ১৯৭২ সাল থেকে ৭৭ সাল কিছু হয় নি। কিন্তু এটা জেনে রাখবেন সেই সময়ে যে উন্নতি হয়েছিল তা অভাবনীয়। অথচ আজকের দিনে সেই উন্নতি কোথায় আমাদের চোখে পড়ছে না। আপনারা শিল্পক্ষেত্রে কিছুই করতে পারেন নি। আপনাদের ইনফ্রাস্ট্রাকচারই নেই। আজকে আপনারা শ্মশানের রাজত্বে পরিণত করেছেন। আপনাদের পার ক্যাপিটা ইনকাম কোথায় গিয়ে দাঁড়িয়েছেন বলুন। কৃষিক্ষেত্রে তো কিছুই উন্নতি হয় নি। শিল্পক্ষেত্রে ভারত সর্বশ্রেষ্ঠ স্থানে ছিল, ভারতবর্ষ গর্ব করতো শিল্পের ব্যাপারে, সেখানে আজ সর্ববৃহৎ পাট শিল্প আজ কি অবস্থায় দাঁড়িয়েছে আপনারা তা সকলেই জানেন। তার কিন্তু কোন উল্লেখ নেই এই বাজেট ভাষণে। একটা শিল্প করতে গেলে সেই শিল্পের পরিকাঠামো দরকার আপনাদের সেই পরিকাঠামো নেই। এতো শিল্প যে পশ্চিমবঙ্গে ছিল সেই শিল্প আজকে পশ্চিমবঙ্গ থেকে

চলে যাচ্ছে। বৃহত্তর শিল্পের ক্ষেত্রে পুঁজিপতিদের মুখ্যমন্ত্রী এখানে আসতে বলছেন কিন্তু অনাবাসী শিল্প পতিদের বারেবারে আবেদন করা সত্বেও একজন শিল্পপতিও লগ্নী করছেন না। কারণ এখানে শিল্প করার মত পরিবেশ নেই। ভারতবর্ষ একদিন শ্রেষ্ঠ আসনে ছিল, আজকে সেই শিল্প কোথায় গিয়ে দাঁড়িয়েছে আপনারা ভাবুন। সুতরাং এই যদি ওঁদের অবস্থা হয় তাহলে এই বাজেট সমর্থন করা যাবে কি করে? অতএব এই বাজেটকে সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডাঃ অসীম বাবু উৎথাপিত ভারসাম্যমূলক ঘাটতিশূণ্য প্রগতিশীল জনদরদী যে বাজেট এখানে উৎথাপন করেছেন আমি তারজন্য গভীরভাবে অভিনন্দন করছি। গত ২৪ শে জুলাই কেন্দ্রে সংখ্যালঘু একটি সরকারের অর্থমন্ত্রী মনমোহন সিং ভারতের অর্থনীতিকে সাম্রাজ্যবাদের নিয়ন্ত্রণে আন্তর্জাতিক তহবিলের কাছে বন্ধক দিয়েছে। দেশী বিদেশী বৃহত্তর একচেটিয়া পুঁজিবাদীদের জন্য ভারতকে শোষণ মৃগয়ার ক্ষেত্রে করেছেন। গরীব মানুষরা একটা দুর্বিষহ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। তারই পাশাপাশি গরীব মানুষের কল্যাণের জন্য উৎসর্গীকৃত পশ্চিমবঙ্গের এই ভারসাম্য মূলক ঘাটতিশূণ্য বাজেট তৈরী করে এক নতুন পথ দেখিয়েছেন, দেশের মরুভূমির মধ্যে মরুদ্যান সৃষ্টি করেছেন। মাননীয় স্পীকার মহাশয় এই বাজেটের ভাষণগুলি আলোচনার আগে আমি কয়েকটি কথা স্মরণ করে বলতে চাই যে ভারতবর্ষে বৃহত্তর পুঁজিবাদ নিয়ন্ত্রিত পুঁজিবাদী, জোতদার, জমিদারের যে রাষ্ট্রব্যবস্থা আছে, সেই রাষ্ট্রব্যবস্থার মধ্যে থেকে একটা অঙ্গ রাজ্যের সরকারের তার বাজেটে কোন সমাজতান্ত্রিক বাজেট তৈরী করতে পারে না তা আমরা জানি। শুয়োরের কান দিয়ে কখনো রেশমী থলি তৈরী হয় না। তেমনি বাঁদরের কাঠামোতে যাই মুখ দিক না কেন তাতে বাঁদরের কাঠামোই বেরিয়ে আসবে।

সুতরাং আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ডঃ অসীম কুমার দাশগুপ্ত যে বাজেট উপস্থাপনা করেছেন প্রগতিশীল এবং জনমুখী তাকে বিরোধী পক্ষের সমর্থন করা উচিৎ। আজকে এই বাজেটে যে ব্যাখ্যাগুলি আমার নজরে পড়েছে ভূমিসংস্কারের সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে গ্রামের গরীব মানুষের আর্থিক মান উন্নয়নের জন্য এই বাজেট অঙ্গীকার বদ্ধ। অর্থাৎ কৃষি ও ক্ষুদ্র কুটির শিল্পের সাহায্যে বেকারদের কর্মসংস্থানের সাহায্যেই এই বাজেটের উদ্দেশ্য। আই. আর. ডি. পি, সেসক. এস. এস. ই. পি. প্রভৃতি স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে বেকারদের চাপ কমানোর প্রচেষ্টা এই বাজেটে আছে। সাধারণ মানুষের প্রয়োজনীয় দৈনন্দিন ব্যবহার্য্য ভোগ্য পণ্যের উপর থেকে ট্যাক্স প্রত্যাহৃত করেছেন। এটা থেকে প্রগতিশীল বাজেটের যে ভূমিকা সেটা আমরা উপলব্ধি করছি। মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় বঞ্চনার জন্য হলদিয়া, বাঁকুড়া প্রভৃতি স্থানেতে বেকার সংখ্যা কমানোর জন কর্ম সংস্থানের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে- এটা বাজেটের একটা ইতিবাচক দিক। সর্বাধিক গুরুত্ব দিয়ে বাজেটে বিদ্যুৎ-এর ওপরও জোর দেওয়া হয়েছে। এবারে আমি যে সমস্ত বিষয়ের ওপর থেকে কর প্রত্যাহৃত হয়েছে সেগুলি আমি বিরোধী দলের সদস্যদের একটু স্মরণ করতে বলি। এখানে বলা হয়েছে খাদ্য ও গ্রামীণ জীবনে জীবনদায়ী ঔষধ, ফুটবল খেলা, পেস মেকার, বলপেন, ফাউন্টেন পেন, এগুলির ওপর থেকে ট্যাক্স প্রত্যাহৃতহয়েছে। ইলেকট্রনিক্স সরঞ্জামের ওপর অতিরিক্ত বিক্রয় কর ধার্য্য করা হয়েছে। খাদ্যশষ্য, ভোজ্য তেল, চা, দেশলাই, কেরোসিন এগুলির ওপর কর কমেছে। জেনারেটার, ইনভার্টার, ডিজেল, রেফ্রিজারেটর, লিফট, টেলিফোন যন্ত্রাংশ, শীততাপ নিয়ন্ত্রিত রেস্তোরার খাবার, এগুলির ওপর কর বেড়েছে, আর নতুন কর বসেচে কেবল টিভি, বিউটি পার্লার, স্লিমিং সেন্টার, শীততাপনিয়ন্ত্রিত সেলুন, স্টিভেডর নাচ গানের রেস্তোরার উপর। মাননীয় স্পীকার মহাশয়, আমি এতক্ষণ পর্যান্ত বিরোধী দলের বক্তব্য শুনলাম। আমি এখানে তাদেরকে বলতে চাই আমি

এখানে কোন কমিউনিষ্ট নেতার বক্তব্য উপস্থিত করছি না ওরা ভূমি সংস্কার নিয়ে ব্যাজোউক্তি করেছেন। আমি বলতে চাই প্রশান্ত কুমার মহালনবিশ তিনি তার ক্যালকুলেশানে বলেছিলেন ভারতবর্ষের হিসেবমত ৬ কোটি ৫০ লক্ষ্য একর ভেস্ট জমি সরকার পেতে পারে। কিন্তু আমরা কি দেখলাম আপটিল ডেট ডিসেম্বর ৯০ পর্য্যন্ত সারা ভারতে মাত্র ৭৬ লক্ষ্য একর জমিকে ভেস্ট করা হয়েছে। তার মধ্যে মাত্র ৪৫ লক্ষ্য একর জমি বন্টন হয়েছে সারা ভারতে। এখানে পশ্চিমবঙ্গের ভূমিকা কি ? পশ্চিমবঙ্গের ভূমিকায় দেখা যায় ১২.৫৬ লক্ষ্য একর জমি অধিগৃহিত হয়েছে, ভেস্ট হয়েছে, ন্যস্ত হয়েছে সরকারে, তার মধ্যে ইতিমধ্যে ৯ লক্ষ্য একর জমি ১৮ লক্ষ পরিবারের মধ্যে বন্টন করা হয়। আমাদের এটা মনে রাখা দরকার। আমাদের বিরোধীপক্ষের নেতা - আমার মনে আছে, ডঃ বিধান চন্দ্র রায়ের মিনিষ্ট্রী থেকে উনি পদত্যাগ করেছিলেন। বামপন্থীরা এটা দেখেছিলেন। তখন উনি বলেছিলেন - আমাদের ওখানে একটা মিটিংয়ে গিয়েছিলেন এবং বলেছিলেন যে এখনো যাঁরা কংগ্রেসে আছে তাঁরা বাংলা মায়ের কুসন্তান। আমি জানিনা, আজকে সিদ্ধার্থ শংকর রায় মহাশয় কি করে আবার কংগ্রেস সম্বন্ধে বাংলা মায়ের সুসন্তান হয়েছেন ? এটা যদি বলেন তাহলে খুব ভালো হয়। আজকে মনে রাখতে হবে যে ৩.৬ পারসেন্ট জমি পশ্চিমবঙ্গে - সারা ভারতবর্ষের তুলনায় আমরা মনে করি, এই যে ৬ কোটি ৫০ লক্ষ একর যেটা ভেস্ট ল্যান্ড, এই ভেস্ট ল্যান্ড এক একর করে ক্ষুদ্র, ভাগচীষীর মধ্যে এই ৬ কোটি ৫০ লক্ষ একর বন্টন করা যায়। পাঁচজন করে, একজন পরিবার ধরে ৩০ কোটির উপর মানুষের পকেটে পয়সা আসতে পারে। যা দিয়ে তাঁরা ভোগ্যপণ্য ক্রয় করতে পারে। কিন্তু এটা হয়নি। কারণ আপনাদের ৪৪ বছরের কু-শাসনের ফলে। শিল্পে যে মন্দা যাচ্ছে এই যে কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে আপনাদেরই অপশাসনের ফলে। শতকরা ৭০ভাগ মানুষের পয়সা নেই। এই ৭০ ভাগ মানুষের মধ্যে যদি পয়সা দিতে পারতাম তাহলে তাঁরা আজকে খেয়ে পরে বাঁচতে পারতো। আজকে কংগ্রেসের ৪৪ বছর শাসনের ফলে একটা অন্ধকারময় পরিবেশের সৃষ্টি হয়েছে। এবং যে অন্ধকারময় পরিবেশের সৃষ্টি হয়েছে তা থেকে বেরিয়ে আসাবার কোনো পথ নেই। ৪৬ মেট্রিক টন সোনা বিদেশে দিতে হয়, কারণ আই. এম. এফের কাছে নিজেদের বিক্রি করে দিয়েছেন। কিন্তু আমরা মনে করি, ভারতবর্ষের কোটি কোটি মানুষের, গরীব মানুষের পকেটে পয়সা এলে তাঁরা ভোগ্যপণ্য কিনতে পারবেন এবং তার ফলে শিল্প বিকশিত হবার সুযোগ ঘটবে। নতুন শিল্প স্থাপনেও সুবিধা হবে। আমি একটা উদাহরণ স্বরূপ বলি, গুজরাট এবং মহারাষ্ট্রে এন. টি. সির বহু কলকারখানা বন্ধ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছে। ওই এন. টি. সির. বহু কারখানাতে লক্ষ লক্ষ শ্রমিক কর্মরত ছিলেন তাঁরা বেকার হয়ে গেছেন। আমরা মনে করি, আজকে ভারতবর্ষে সমস্ত মানুষের চাহিদা মত অর্থের যোগান নেই। এটা কি আপনারা মেনে নিতে পারবেন ? যেহেতু অধিকাংশ মানুষের পকেটে পয়সা নেই তাই তাঁরা অনেক নীচুর তলায় নেমে গেছেন। তাঁদের কেনবার ক্ষমতা নেই, তাঁদের ক্রয় ক্ষমতা নেই। এর জন্য চাই আজকে আমূল ভূমিসংস্কার। বিরোধীনেতার কাছে আহ্বান জানানো, ভারত সরকারের কাছে মাইনরিটি সরকার হলেও, আপনাদের সরকার। আপনি তাঁদের কাছে বলবেন কি ? ৬ কোটি ৫০ লক্ষ একর যে জমি সেগুলিকে আপনাদের দলের কংগ্রেসের লোকেরা, জোতদাররা, হাজার হাজার একর জমি সেগুলিকে দখল করে রেখেছে। তাই আজকে আবেদিন সাহেব বলেছেন - ভূমিসংস্কার বলে উনি ক্ষতি করেছেন। ওই যে জলা জমি, যেগুলি আজকে অধিগ্রহণ করেছি, গরীব কৃষকদের মধ্যে বন্টন করা হয়েছে। এই অবস্থায় আমরা মনে করি যে, কৃষি ও ভূমিসংস্কারের মধ্যে আজকে ভারতবর্ষের সমস্যার সমাধান হতে পারে। তাই আজকে ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন এবং উৎথাপন করেছেন আমি তাঁকে সর্বান্তঃকরণে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীপক্ষকে তা সমর্থনের জন্য আহ্বান জানাচ্ছি।

**মিঃ স্পীকার** : ডাঃ আবেদিন গত নয় বছর ধরে আমি এই বিধানসভার স্পীকার আছি। কিন্তু আজকের মত এমন শান্তিপূর্ণ ডিবেট এই সভায় আগে কখনো দেখিনি। এই রকমভাবে যদি প্রতিদিন ডিবেট চলে তাহলে খুব ভালো হয়, লাভবান হব আমরা সবাই। আর আপনারা যারা সাধারণ মানুষের প্রতিনিধি, তাদের কথা ভালো ভাবে বলা যায়।

## ADJOURNMENT

The House was then adjourned at 4.31 p.m. till 12 noon on Monday the 29th July, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly

## Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 29th July, 1991 at 12.00 noon.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 20 Ministers, 8 Ministers of State and 137 Members.

[12.00 - 12.10 P.M.]

**Mr Speaker :** I have received three Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Reported fraud/ misappropriation in the SBI Staff Association Coopera tive Bank | : Shri Gyan Singh Sohanpal, Shri Saugata Roy and Shri Sudip Bandopadhyay |
| 2. Alleged torturing on the Congress leaders, workers and supporters in Chopra P.S. | : Shri Md. Abdul Karim Chowdhury |
| 3. Reported incident on 27.7.91 in which the Commissioner of Police was nearly drowned | : Shri Saugata Roy |

আপনি দুটো calling attention দিয়েছেন, দুটো হবে না, একটাই হবে। ভবিষ্যতে এই ভুল করবেন না।

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal, Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay on the subject of reported fraud/ misappropriation in the State Bank of India Staff Association Co-operative Bank.

The Minister-in-Charge may please make a statement if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 2nd August, 1991.

Now, I call upon the Minister-in-Charge of Labour Department to make a statement on the reported closure of Ramkrishna Mission Seva Pratisthan. (Attention called by Shri Saugata Roy on the 24th July, 1991)

**Shri Santi Ghatak :** Mr. Speaker Sir,

*In response to the Caling Attention Motion of the Hon'ble Member,* Shri Saugata Roy on the continued closure of the Ramkrishna Mission Seva Pratisthan due to difference between the management and the employees I make the following statement:-

Ramkrishna Mission Seva Pratisthan Employees Association (Regd. No. 19341) demanded implementation of the recommendations of the 3rd Pay Commission for the employees of the Seva Pratisthan. Discussions were going on both at bipartite and tripartite levels for resolving the demand. Meanwhile the said union informed all the authorities concerned in the last week April, 1991 of their decision to start agitational activities for two hours each day from 10 a.m. to 12.00 noon from 2nd May to 8th May, 1991 in protest against non-settlement of their demands. I took a meeting on the 30th April, 1991 in which representatives of the Finance Department and Health Department of the Goverment of West Bengal, representatives of the Seva Pratisthan as well as representatives of the Employees' Association and of the Casual & Special Attendante Union were present. At that meetintg the representatives of Seva Pratisthan contended that owing to severe financial constraints the Seva Pratisthan would not be able to revise the pay and allowances of its employees on the lines of the State Government's Revision of Pay & Allowance Rules, 1990. Introduction of the revised pay scales and allowances of the State Govt. for the Seva Pratisthan's Employees would cost the Pratisthan and additional expenditure of Rs. 25 lakhs approx. per year which was far beyond the financial capacity of the Pratisthan.

The representative of the Finance Department said that they might release rupees five lakhs to help the management to tide over their immediate financial problems, as the entire issue was being examined by the Finance Department. I then suggested that out of this five lakhs the management might consider paying an ad hoc sum to the employees subject to final adjustment. I also suggested that the union should consider desisting from agitational activities on the hospital premises, as scheduled from 2nd May, 1991. The Health & family Welfare Department by an order dated 4.5.91 did sanction a non-recurring ad hoc grant of rupees five lakhs for 1991-1992.

The management of Seva Pratisthan by their notices stated that a section of the employees under the banner of the Employees' Association resorted to agitational activities in the form of sit-in-demonstration from 9.45 a.m. to 12.00 noon from the 2nd May, 1991 dislocating the services of the various departments and that the management had no alternative but to suspend the hospital

activities from the 5th May, 1991. The unions contested this cotention of the management.

Ramkrishna Mission Seva Pratisthan Employees' Assocition which represents the direct employees numbering about 800 and Ramkrishna Mission Seva Pratisthan Casual and Special Attentdants' Union which represent mostly the Special Attendants numbering about 400 who are not employees of the Seva pratisthan, sought intervention of the Labour Directorate in the matter of suspension of operation of the Hospital activities. The dispute was taken up immediately under conciliation and a meeting was convened in the office of the Labour Commissioner on the 10th May, 1991. A representative of the Seva Pratisthan attended separately and expressed their inability to attend the meeting on the 10th May because of urgent preoccupation and asked for another date. The next meeting was fixed on the 13th May, 1991 when representatives of the management as well as representatives of the two unions were present. The management reiterated their inability to revise their employees' pay scales and allowances to bring them at par with the pay and allowances of the State Government employees' revised pay and allowances as per ROPA Rules, 1990. The Health Minister also along with me took several meetings with the unions and the management. Thereafter several meetings were held in the Labour Directorate on 4.6.91, 7.6.91, 11.6.91, 5.7 91, 12.7.91, 20.7.91, 24.7.91. I too took two meetings on the 13th June and the 19th July but on settlement could yet be arrived at. The meeting on the 13th June took place in the Health Minister's room.

It is learnt that ten employees have been served show cause notices on charge of alleged misconduct.

For reopening and smooth running of the Hospital the management has given some proposals which are not acceptable to the Unions. The Unions also put forward some alternative proposals which are not acceptable to the management.

## MENTION CASES

**শ্রীরবীন্দ্র নাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। উলুবেড়িয়া ১ নং ব্লক এবং শ্যামপুর ১নং ব্লকে ১৯টি অঞ্চল আছে। অধিকাংশ অঞ্চলেরই নলকূপগুলি খারাপ হয়ে গেছে। উলুবেড়িয়া ১নং ব্লকে প্রায় ১২৫ টি টিউবওয়েল খারাপ হয়ে পড়ে আছে এবং এই ব্লকেরই অধিকাংশ নলকূপই চোক্‌ড হয়ে গেছে। গরীব মানুষের বাচ্চা ছেলে মেয়েদের নানা রকমের অসুখ দেখা দিয়েছে পুকুরের জল খাবার ফলে। হাসপাতালে ভর্তি হচ্ছে, তারপর মারাও যাচ্ছে। তাই ওখানকার গ্রামে গ্রামে নতুন করে নলকূপ যাতে বসানো হয় এবং পুরানোগুলি যাতে অবিলম্বে মেরামত করা হয় মন্ত্রী মহাশয়কে

সেই চেষ্টা করতে অনুরোধ করছি পুকুরের পচা জল খাওয়ার ফলে গ্রমে গ্রামে কলেরা, ডায়রিয়া, টায়ফয়েড্ ইত্যাদি রোগ দেখা দিয়েছে। এখনি ব্যবস্থা না নিলে মহামারি দেখা দিতে পারে। তাই ওখানে যাতে নতুন টিউবওয়েল বসানো হয় সেই ব্যবস্থা করবেন।

[12.10 - 12.20 p.m.]

**श्री मी० अब्दुल करीम चौधरी** : माननीय स्पीकर सर, एक खास बात पर हीम मिनिस्टर का ध्यान आकर्षित करता हूँ। चोपरा थाना के अन्तर्गत तुल्सीभीटा गाँव में बँगला देशी 150-200 आदमी रात का 7 बजे आदिवासी लोगों पर हमला कर दिया। जिसमे हमला से 2 आदिबासी मारे गए। और उन हमलाकारियो ने गाव से 40-45 गाय-बैल खोलकर ले गए। गाँव में वहा तेनात पुलिस भी० एस० एफ० कोई मदद नही कर सकी। और यही चोपरा थाना के बरबिला ग्राम पर फिर हमला का दावा कर रहे हैं। वहा के आदमी इस खबर से घबराए हुए हैं। इस बारे में इस० डी० ओ०, डी० एम० को खाबर दे दी गई हैं। अभी तक सरकार की ओर से कोई कार्यवाई नही की गई है। इससे गाँव के लोग बहुत घबराए हुए है। हम आपके माघ्यमसे हीम मिनिस्टर का घ्यान दिलाता हुँ कि वहा के लोगो की रक्षा के लिए व्यवस्था करे।

**শ্রীমতি সন্ধ্যা চ্যাটার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আমার চন্দননগর বিধানসভা কনসটিটিউয়েন্সীর মধ্যে নর্থ শ্যামনগর জুট মিল সম্প্রতি লক আউট হয়ে গিয়েছে। স্যার, এই লক আউট বেআইনী লক আউট। লেবার কমিশনার, শ্রমমন্ত্রীকে না জানিয়ে এই লক আউট করা হয়েছে। বেশ কিছুদিন ধরে সেখানকার শ্রমিকরা মাহিনা পান নি, পি. এফ এবং বোনাসের টাকাও দেওয়া হয়নি। সেখানে সি. ই. এস. সি'র পাওনা টাকা না দেওয়ার জন্য বিদ্যুত বন্ধ করে দেওয়ার জেনারেটার দিয়ে সেই মিল চালানো হচ্ছিল ফলে প্রডাকসান ফল করছিল। মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করবো, তাড়াতাড়ি এ বিষয়ে হস্তক্ষেপ করুন। এর পাশে ভিক্টোরিয়া মিল এপ্রিল মাসের ২০ তারিখ থেকে এতদিন বন্ধ ছিল, সম্প্রতি সেটা খোলার তোড়জোড় চলছে। স্যার, এইভাবে একটির পর একটি মিল বন্ধ হয়ে যাচ্ছে মালিকপক্ষের জন্য। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ, এখনই তিনি সেখানকার মালিকপক্ষকে ডাকুন এবং তাদের সঙ্গে মিট করে ব্যবস্থা গ্রহণ করুন। স্যার সমস্ত ইউনিয়নগুলি একত্রিত হয়ে এই ইললিগ্যাল লক আউটের প্রতিবাদ জানিয়েছে এবং সমস্ত ইউনিয়নগুলি একই সাথে দাবী করেছে যে সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে হস্তক্ষেপ করা হোক।

**Shri Sanjib Kumar Das :** ( Not Present in the House )

**Shri Manik Bhowmik :** ( Not Present in the House )

**Shri Prabir Banerjee :** ( Not Present in the House )

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রীসভার এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে মাননীয় মুখ্যমন্ত্রীর বিধানসভা এলাকায় জেলাপরিষদের নির্বাচনে লতিকাদেবী নির্বাচিত হন। আপনি জানেন যে জেলা পরিষদে নির্বাচিত প্রতিনিধি মানে দুটো প্রতিনিধিতে একটা বিধান সভার সদস্য। জ্যোতি বসুর যতই জনপ্রিয়তার কথা বলুন, অর্ধেক হল লতিকা রায়ের। উনি কালিপুর স্কুলের শিক্ষিকা। সম্প্রতি যেহেতু উনি জেলা পরিষদে নির্বাচিত হয়েছেন নানা রকম অজুহাত দেখিয়ে, ১৫০ টাকার একটা বিলের ব্যাপারে নিয়ে সামান্য অজুহাত দেখিয়ে তাও সেটাতে কোন জোচ্চুরীর অভিযোগ নয়, কোন চুরীর অভিযোগ নয়, এ্যাড হক কমিটি যেটা জোর করে সরকার করে দিয়েছে, কেন তাকে জানান হয়েনি, এই অজুহাতে তাকে সাসপেন্ড করা হয়েছে। স্যার এর নাম কি গণতন্ত্র?

একজন শিক্ষিকা যেহেতু তিনি নির্বাচিত সদস্য এবং মাননীয় মুখ্যমন্ত্রীর এলাকা থেকে নির্বাচিত হয়েছেন, তিনি শিক্ষকতা করে জীবীকানির্বাহ করেন এবং তিনি শুধু পরিচিত নন, সুপরিচিত এবং সুশিক্ষিকা হিসাবে পরিচিত, সেহেতু তাকে এই ভাবে সাসপেণ্ড করে রাখা হয়েছে, একজন কলমিলের লোককেও এই ভাবে সাসপেণ্ড করা যায়না। কোন জোচ্চুরীর অভিযোগ নয়, কোন চুরীর অভিযোগ নয়, শুধু একটা রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়ে এই শিক্ষিকা লতিকা দেবীকে সাসপেণ্ড করা হয়েছে। আমি এর প্রতিকারের জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি।

**শ্রীনির্মল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে জরুরী বিবেচনা করে আজকে এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রী, পৌরমন্ত্রী এবং পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

ভারতের প্রাক্তন প্রধান মন্ত্রী প্রয়াত রাজীব গান্ধীর শোচনীয় হত্যাকান্ডের পরে কলকাতার বিভিন্ন রাজপথে এবং ফুটপাতে রাজ্য সরকারের এবং কলকাতা পৌরসভার বিনা অনুমতিতে বেআইনী ভাবে তার নামে যে সমস্ত বেদী ও মূর্ত্তী বসানো হয়েছে, জনস্বার্থে সেই বেদীগুলি, স্মৃতিস্তম্ভগুলি অবিলম্বে তুলে ফেলার ব্যবস্থা করা হোক। আমি এই বিষয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা উল্লেখ করতে চাই যে পশ্চিমবঙ্গে প্রদেশ কংগ্রেসের বর্তমান সভাপতি এবং এই হাউসের বিরোধী দলের নেতা, তিনি গত ১।৬।৯১ তারিখে কলকাতার মাননীয় মেয়রের কাছে চিঠি লিখেছেন মেয়রের চিঠির উত্তরে।

"Dear Mayor,

Your letter dated 30th May, 1991 was awating my return from Sagar late last night.

We had already taken up in hand the matter mentioned by you. I would however like to have the list that your officers are preparing so that we can have the whole issue examined thoroughly and in its entirety.

I would request you earnestly not to take any action either by your self or through the Police. Calcutta, particularly its youth, is in a highly emotional state, and I am sure you will remember, that only the other day, when Rajiv Gandhi came here he became one with the people of the City specially its youth for the whole of the evening of the 6th till the early hours of the morning of the 7th.

We assure you that as far as the Congress is concerned we will see that things are done peacefully and in accordance with law. I shall be expectantly waiting for the list mentioned by you,

Thanking you,

Yours Sincerely,

Sd/- Siddhartha Sankar Ray.

President, W.B.P.C.C."

**Shri Sibdas Mukherjee :** ( Not Present )

**Dr. Nirmal Sinha :** ( Not Present )

**Smt. Sabitri Mitra :** ( Not Present )

**শ্রী মহঃ নিজামুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরী বিষয়ে পৌরমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি অকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসে ১৯৮০ সালে একটা আইন পাশ হয়েছিল, সেটা হচ্ছে কলকাতা ঠিকা টেনেন্সি অ্যাক্ট, ১৯৮০, ১৮ই জানুয়ারী ১৯৮২ সালে রাষ্ট্রপতির স্বাক্ষর হয় এবং সেদিন থেকে সেই আইন চালু হয়েছে।

[12.20 - 12.30 p.m.]

সেই আইনের মাধ্যমে বস্তীর মানুষকে আমরা অনেক সুযোগ সুবিধা দিয়েছি, তার মধ্যে একটা সুবিধা ছিল যারা বস্তি বাড়ির মালিক, তারা পাকা বাড়ি তৈরী করতে পারবে, এই অধিকার তাদের আমরা দিয়েছিলাম। আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই, এই হাউজে ১৯৫৬ সালে কংগ্রেস আমলে একটা বিল আনা হয়েছিল, সেই বিলের নাম ছিল ক্যালকাটা স্লাম ক্লিয়ারেন্স বিল। এখান থেকে আলোচনা করে সেটা পাশ করা হয়েছিল। কিন্তু যে ভাবে আনা হয়েছিল সেই ভাবে পাশ হয়নি। আমরা তখন বলেছিলাম, এটা বস্তী উজাড় বিল। আমরা বস্তী রেখে বস্তীর উন্নয়ন হোক সেটা আমরা চেয়েছিলাম। তার জন্য আমাদের বস্তী ফেডারেশনের পক্ষ থেকে দাবী করেছিলাম। এই বস্তী ফেডারেশন ১৯৫৬ সালেও কায়েম ছিল, এই ফেডারেশন গঠন করেছিলেন তখনকার নির্বাচিত মাননীয় বিধানসভার সদস্যরা, যার মধ্যে গনেশ ঘোষ প্রভৃতি নেতা ছিলেন, তাঁরা এই ফেডারেশনের জন্য কাজ করেছেন। আমরা তখন কলকাতা কর্পোরেশনকে বলেছিলাম, বস্তীর মালিকরা বাড়ি তৈরী করতে পারছে না। আপনারা বস্তী বিল্ডিং রুলস্ করুন। তারপর বামফ্রন্ট সরকার আসার পর, সরকার এবং মেয়র এই বিষয়ে ব্যবস্থা করেন। কিন্তু আগের আইনের কিছু ত্রুটি থাকার জন্য কলকাতা শহরে বেআইনী বাড়ি তৈরী করার প্রবণতা দেখা যাচ্ছে এবং অনেক বেআইনী বাড়ি হচ্ছে। এই ক্ষেত্রে প্রোমোটাররা সুযোগ নিয়ে বাড়ি তৈরী করছে। কলিন্স স্ট্রীটে এই রকম ধরনের একটা বেআইনী বাড়ি ভেঙে পড়ে এবং সেই দুর্ঘটনায় ৫২ জন মারা গিয়েছিল এবং ১০০ জনের বেশী আহত হয়েছিল। অমি সেই জন্য বলছি একদিকে শক্ত হাতে আইন তৈরী করা দরকার, তেমনী পৌরমন্ত্রী এবং নগর উন্নয়ন মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে তাঁরা দেখেন যাতে আইনগত ভাবে বাড়ি তৈরী হয় এবং বিল্ডিং প্ল্যান স্যাংশন তাড়াতাড়ি দিয়ে দেওয়া যায়।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকার একটি স্কুল সম্পর্কে আপনার কাছে জানাতে চাইছি বারুই পুর পাঁচ নং ওয়ার্ডের। এখানে অর্থমন্ত্রী তাঁর বাজেট বইতে নানা পরিসংখ্যান দিয়ে দেখাতে চান যে কত উন্নতি তিনি করেছেন। কিন্তু আমি বলছি, একটা স্কুল, তার কোন অস্তিত্ব নেই, এইরকম একটি স্কুল সরস্বতী বিদ্যালয় কিন্তু সেই স্কুলের জন্য চারজন শিক্ষক নিয়োগ করা হয়েছে আমাদের পাঁচ নং ওয়ার্ডে। তার পাশেই বিণাপানি পাঠশালা বলে একটা স্কুল আছে, সেখানকার ছাত্রছাত্রীদের নিয়ে এসে ইন্সপেক্সন করিয়ে সেই সরস্বতী স্কুলের এ্যাপ্রুভ্যাল দিয়ে দেওয়া হলো। ওখানে যে চার জন শিক্ষক নিয়োগ করা হয়েছে, তার মধ্যে একজন হচ্ছে সাট্টার প্যাড লেখেন, সে একজন নোন প্যাড রাইটার, এই রকম একজন লোককে শিক্ষক করে দেওয়া হয়েছে। এমন লোককে নিয়োগ করা হয়েছে যিনি একজন ওখানকার সি. পি. এম নেতার ভাই। এইরকম জিনিস গোটা রাজ্যে চলছে। সি পি এম এর রাজত্বে এল সি এস রা যা খুসি করছে। শিক্ষার যোগ্যতা না থাকা সত্বেও, একটা ক্ষেত্রে তিন বছরের এক্সপিরিয়েন্সকে এগারো বছর দেখিয়ে মার্কসবাদী কমুনিষ্ট পার্টির লোককে ঢোকানো হচ্ছে। এই ভাবে শিক্ষা ব্যবস্থাকে ধ্বংস করা হচ্ছে, এর ফলে একটা অরাজকতার সৃষ্টি হচ্ছে।

**শ্রীবন্ধু মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৪.৭.৯১ তারিখ সন্ধ্যা ৭টার সময় বলরামপুর শহরে পুরুলিয়ার জেলা পরিষদের সদস্য শ্রীহৃষিকেশ মণ্ডল নিজের দোকানের মধ্যে কংগ্রেসী গুণ্ডাদের অতর্কিত আক্রমনে গুরুতর আহত

হন। তিনি এখন হাসপাতালে মৃত্যুর সংগে লড়াই করছেন। অথচ এখন পর্যন্ত ঐসমস্ত গুণ্ডাদের গ্রেপ্তার করা হয়নি। আমি এই ঘটনার তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং দোষীদের অবিলম্বে গ্রেপ্তার করার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি যদি অবিলম্বে তাদের গ্রেপ্তার না করা হয় তাহলে গোটা পুরুলিয়া জেলায় খুবই অশান্তির সৃষ্টি হবে। সেই জন্যই আমি বিষয়টির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নমস্কার।

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ওয়াটগঞ্জ থানায় পুলিশ লক আপে, পুলিশের হেফাজতে শঙ্কর মল্লিক নামে এক ব্যক্তির মৃত্যু হয়েছে। স্যার, বামফ্রন্ট সরকারের আমলে গত ১৪ বছরে পশ্চিম বাংলায় পুলিশ হেপাজতে ১৫০ জনেরও বেশী ব্যক্তির মৃত্যু হয়েছে। ইদ্রিস হত্যার এনকোয়ারী রিপোর্ট-এর পর আমরা আশা করেছিলাম ঐ হত্যার পটভূমিকায় পুলিশ লক আপে ডেথ্ কমবে। কিন্তু এখনো এই জিনিস ঘটছে। স্যার, আমি স্বরাষ্ট্রমন্ত্রীর এই ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষন করে তাঁকে অনুরোধ করছি যে, তিনি এ বিষয়ে একটু নজর দিন। কারণ কোন গণতান্ত্রিক ব্যবস্থায় পুলিশ হেফাজতে মৃত্যু কখনই মেনে নেওয়া যায় না। আমি আশা করব বিষয়টির প্রতি রাজ্য সরকার যথাযথ গুরুত্ব দেবেন এবং ভবিষ্যতে যখন পুলিশ হেফাজতে কোন ব্যক্তির মৃত্যু ঘটবে তখন ভারপ্রাপ্ত পুলিশ কর্মচারীদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন, কড়া মনোভাব গ্রহণ করবেন। এই জাতীয় ঘটনা যাতে বেশী ঘটতে না পারে তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন।

**শ্রী নিশিকান্ত মেহতা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৩ তারিখ আমার বিধানসভা কেন্দ্র আরসার ঘাটালি গ্রামে ঝাড়খন্ড মুক্তি মোর্চা নামক গুন্ডা বাহিনীর গুণ্ডারা বেশ কয়েকটি বাড়ি ঘরে আগুন লাগায় এবং লুঠ করে। স্যার, গতকাল আমি ঘটনাস্থলে গিয়েছিলাম। ঐ এলাকার যে সমস্ত ট্রাইবালদের ঘরে আগুন দিয়েছে এবং লুঠ করেছে তারা আজকে সব কিছু হারিয়ে গাছের তলায় পড়ে আছে। এমন কি তাদের কাছে খাবার-দাবার পর্যন্ত কিছু নেই। অবিলম্বে তাদের জন্য উপযুক্ত ত্রাণ ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অবিলম্বে ওখানে ত্রাণ সামগ্রী পৌঁছবার ব্যবস্থা করুন।

**শ্রীদ্বিজেন্দ্র নাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার. আমার এলাকা কুমারগঞ্জ আত্রেয়ী নদীর তীরে অবস্থিত একটি প্রাচীন গ্রামীন এলাকা। কিন্তু এখানে বিগত কয়েক বছর ধরে নদীতে ভাঙ্গন শুরু হয়েছে। ফলে অতীতের একটি ডাক-বাংলো ইতিমধ্যেই নদী গর্ভে চলে গেছে। অতীতেব একটি থানা বর্তমানে সরকারী রেজিষ্ট্রি অফিস হয়েছে, সেটিও ভাঙ্গনের মুখে। একটি হায়ার সেকেণ্ডারি স্কুল বিপদের সম্মুখীন। এলাকার উত্তর অংশের অবস্থা খুবই খারাপ। সেখানে একটি প্রাচীন ক্লাব ছিল যার সঙ্গে চট্টগ্রাম স্বাধীনতা সংগ্রামের অন্যতম যোদ্ধা প্রয়াত অম্বিকা চক্রবর্তী মহাশয়ের যোগ ছিল এবং তিনি এ অঞ্চল থেকেই এখানে নির্বাচিত হয়ে এসেছিলেন, সেই অঞ্চলটি ধ্বংস হতে চলেছে। অমি এ বিষয়ে পূর্বে একাধিকবার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম, তিনি আমাকে স্থানীয় ইঞ্জিনিয়ারদের সঙ্গে যোগাযোগ করতে বলেছিলেন। স্থানীয় ইঞ্জিনিয়ারদের নোটিশে বহুবার বিষয়টি আনা সত্বেও বিষয়টির প্রতি গুরুত্ব দেওয়া হয়নি।

[12.30 - 12.40 p.m.]

এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে অনতিবিলম্বে ঐ নদীর ধার বাঁধিয়ে ঐ গ্রামকে রক্ষা করা হয় এবং ভূমিক্ষয় ও জনপথ রক্ষা করা হয়।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ জরুরী বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রতুয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত মালতিপুরের খেমপুর অঞ্চলে চরণমনি জুনিয়র হাইস্কুল আছে। সেখানে অষ্টমশ্রেণী পর্যন্ত পড়ানো হয়। ছাত্র-ছাত্রীরা দুর থেকে এসে

এখানে পড়াশুনা করে। অষ্টম শ্রেণী পর্যন্ত পড়াশুনা করার পর উচ্চতর শিক্ষালাভের আর কোন সুযোগ নেই। ছেলেরা সাইকেল করে বা হাঁটা পথে অনেক দুর পর্যন্ত গিয়ে পড়াশুনা করে কিন্তু মেয়েদের পক্ষে সেটা সম্ভব হচ্ছে না। যে সমস্ত শহর স্কুলগুলিতে হোস্টেল আছে সেখানে ভর্তি হওয়ার সুযোগ তাদের হচ্ছে না। তাই অমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, অবিলম্বে ঐ চরণমনি জুনিয়ার হাইস্কুলটিকে হাইস্কুলে পরিণত করা হোক।

**শ্রী বিমল কান্তি বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য দপ্তরের কুচবিহার জেলা প্রশাসন এবং এফ সি আইয়ের চরম গাফিলতির ফলে কুচবিহারে রেশন ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়ার মুখে। নিয়ম ওঁরা মানেনা, অনিয়মই নিয়ম হয়ে গেছে। ফলে গত ৩ সপ্তাহ ধরে সেখানে চিনি নেই। মহরমের আগে যে এ্যনহ্যানস্‌ড কোটা দেওয়ার কথা সেটা দেওয়া তো দূরের কথা, এক দানা চিনিও ঐ এলাকার মানুষ পেলেন না। সাধারণভাবে যে নিয়ম আছে সেটা হচ্ছে, এফ সি আই প্রতি সপ্তাহে স্টক পজিশন জানিয়ে দেবেন, সেই অনুসারে ফুড ডিপার্টমেন্ট তার রিকোয়ারমেন্ট ইনডেন্ট করবেন। কিন্তু কোন জানাবার ব্যবস্থা নেই। এফ সি আই জানাবার প্রয়োজন বোধ করেননি। কিন্তু যখন খুশি তাঁরা কোটা তুলছেন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে এম আর ডিলাররা কোটা পাচ্ছেন না। সাধারণভাবে নিয়ম হচ্ছে, বুধবার দিন করে মাল দেবার কথা, সেটা শুক্রবারও হয়ে যায়। রবিবার হাফ ডে, এরফলে সাধারণ মানুষ মাল পায় না। আমি বলতে চাইছি, এইভাবে সমস্ত মাল নয়-ছয় করা হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর প্রত্যক্ষ হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী শিবদাস মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার সদর শহর কৃষ্ণনগরে শক্তিনগর হাসপাতাল আছে। ঐ হাসপাতালটি ৫০০ শয্যা বিশিষ্ট হাসপাতাল। এই হাসপাতালে কোন ওষুধ নেই। রোগীরা গত ২৭ জুন বৃহস্পতিবার ওষুধের অভাবে অনশন করেছিল। সেইসময় ডি এম ও তাদের আশ্বাস দিয়েছিলেন যে ওষুধ ঠিকমত পাওয়া যাবে। এই আশ্বাস পেয়ে রোগীরা অনশন প্রত্যাহার করেছিল এবং খাদ্য গ্রহণ করেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, ঐ শক্তিনগর হাসপাতালে কোন এক্স-রে প্লেট নেই, সেখানে কোন এক্স-রে হচ্ছে না। এক্স-রে না হওয়ার জন্য দিনের পর দিন রোগী রা ফিরে যাচ্ছে। ডাক্তার প্রেসক্রিপশান করা সত্বেও রোগীদের চিকিৎসা হচ্ছে না। ঐ হাসপাতালে স্যালাইন নেই, রোগীরা যদি স্যালাইন কিনে দেয় তবে তাদের চিকিৎসা হয় তা না হলে হয় না। সরকারী হাসপাতালে স্যালাইনের অভাবে চিকিৎসা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাপের কামড়ে মানুষ মারা যাচ্ছে, তারও কোন ওষুধ পাওয়া যাচ্ছে না। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী খাড়া সরেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলার বালুরঘাটে প্রায় ৫টি থানার জলবাহিত আন্ত্রিক এবং কলেরায় প্রায় ৩/৪ মাস সেখানকার প্রাথমিক হাসপাতাল এবং বালুরঘাট সদর হাসপাতাল পর্য্যন্ত কোন স্যালাইন বা অন্যান্য ওষুধপত্র না থাকায় ১০০ জন মারা গেছে এবং এক হাজারেরও বেশি লোক আক্রান্ত হয়েছে। তাই যাতে সেখানে অবিলম্বে ওষুধ সরবরাহ করে সুচিকিৎসার ব্যবস্থা করা হয় তার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাণিক আচার্য্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দু-চারটি কথা বলতে চাই। বর্ধমানের কুলটীর অর্ন্তগত বরাকর স্বাস্থ্য কেন্দ্রের অবস্থা শোচনীয়। ১৫টি শয্যাবিশিষ্ট, সেখানে মহিলাদের কোন ল্যাট্রিন নেই, আলো প্রায়ই থাকেনা। কারণ ওয়ারিং নষ্ট হয়ে গেছে, ওয়ারিং নষ্ট হওয়ার ফলে আলো থাকেনা। ল্যাট্রিন না থাকায় মহিলাদের মাঠে যেতে হয়। সেখানে অবিলম্বে আলো এবং ল্যাট্রিনের ব্যবস্থা করা দরকার। ট্যাবলেট ছাড়া কোন ওষুধ পাওয়া যায় না। আসানসোল মহকুমা হাসপাতালেও চরম অবস্থা, সেখানে একটা বেডে ৩ জন রোগী থাকে, এক্স-রে আউট অফ অর্ডার থাকে সব সময়ে। ওষুধ পত্র পাওয়া যায় না এবং অবস্থা দিনের পর দিন আরও খারাপ হয়ে যাচ্ছে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী:** ( উপস্থিত ছিলেন না। )

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সবাই জানেন যে ১৯৭৭ সাল থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার অধিষ্ঠিত হওয়ার পর থেকে একটা জনমুখী শিক্ষার প্রবর্তন হয়। তার ফলস্বরূপ গ্রামে গ্রামে অনেক স্কুল স্থাপিত হয় এবং মফস্বলের গরীব ছেলেমেয়েদের লেখাপড়ার সুবিধার জন্য কিছু কিছু কলেজও স্থাপিত হয়। সেইরকম ফালাকাটায় একটা কলেজ স্থাপিত হয়েছে এবং সেই কলেজে দীর্ঘ ১০ বছর ধরে ছাত্র ছাত্রীরা কৃতিত্বের সঙ্গে রেজাল্ট করছে। কিন্তু দুর্ভাগ্যবশতঃ সেখানে শুধু কলা বিভাগ আছে, সেখানে যাতে বিজ্ঞান এবং বাণিজ্য বিভাগ চালু করা হয় এবং তার সাথে সাথে কিছু কিছু বিষয় অনার্স সাম্মানিক কোর্স চালু করা হয় — কারণ ক্ষেত মজুর বা আধিয়ার ঘরের ছেলেমেয়েদের — আর্থিক কারণে যাদের পড়াশোনা হয় না — তারা এতে বিশেষ উপকৃত হতে পারে। আমি সেজন্য আপনার মাধ্যমে এদিকে একটু দৃষ্টি দেবার জন্য মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

[12.40 - 12.50 p.m.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বীরভূম জেলায় সরকারী হাসপাতালগুলিতে ওষুধপত্র পাওয়া যাচ্ছে না, বাইরে থেকে ওষুধ কিনে নিতে হচ্ছে। গত বছর বর্ষাকালে ঐ জেলায় আন্ত্রিক রোগ মহামারী রূপে দেখা দিয়েছিল। এবারেও দেখা দিয়েছে, কিন্তু প্রকোপ বেশী নয়। তবে এখন থেকেই যদি ওষুধগুলি সরবরাহ করা না হয় তাহলে পরে হয়ত সরকার বিব্রত হতে পারেন। আমার অনুরোধ, অতি সত্বর প্রয়োজনীয় ওষুধগুলি সরকার সরবরাহের ব্যবস্থা করুন। আপনার কাছে আমার নিবেদন, এই ব্যাপারে কার্যকরী ব্যবস্থা যাতে সরকার নেন সেটা আপনি দেখুন।

**শ্রীমতি মহারাণী কোঙার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন আংশিক ভাবে এখানে ওখানে বৃষ্টি হচ্ছে। তারমধ্যেই চাষীরা ধানগাছ পুঁতছে। কিন্তু ডি ভি সি কর্তৃপক্ষ পঞ্চায়েতের কাছে একটা সার্কুলার পাঠিয়েছে যে সার্কুলারে বলা হয়েছে জল দেওয়া হবে না। মন্তেশ্বর এবং মেমারীতেও সেই সার্কুলার এসে গেছে। এরফলে চাষীরা মারা যাবে, মাঠের ধান তারা তুলতে পারবে না, ফলে সঙ্কট আরো ঘনীভূত হবে। এই সঙ্কট থেকে যাতে চাষীদের মুক্ত করা যায় সেদিকে দৃষ্টি দিতে আমি সেচমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী আবু আয়েস মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষন করছি। আমরা সকলেই জানি যে, বিগত ২৪শে জুলাই কেন্দ্রীয় সরকার জনবিরোধী কৃষকবিরোধী যে বাজেট পেশ করেছেন তাতে জিনিষপত্রের দাম বাড়বে। সবচেয়ে উল্লেখযোগ্য বিষয় হল, তার পরদিন থেকে কৃষকদের কাছে যাতে আর সার বিক্রি করা না হয় গুদাম থেকে তারজন্য "বেনফেড" নির্দেশ পাঠিয়েছে। কিন্তু ঐ সার ভর্তুকিপ্রাপ্ত সার। ঐ সারের জন্য তারা ভর্তুকিও পেয়ে গেছে। মজুত করা সার। আমার অনুরোধ, কৃষি এবং কৃষকের স্বার্থে এই চাষের মরশুমে ঐ ভর্তুকিপ্রাপ্ত মজুত সার যাতে কৃষকদের নির্ধারিত দরে অবিলম্বে বিক্রি করবার ব্যবস্থা হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে গুরুত্বপূর্ণ একটি বিষয়ে উচ্চশিক্ষামন্ত্রী এবং প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি, ভারত পথিকৃত রাজা রামমোহনের রায়ের রাধানগরে সম্পত্তির উপর দীর্ঘদিন ধরে একটি পর্যটনকেন্দ্র গড়ে তোলার জন্য আবেদন করা হয়েছিল, কিন্তু খুবই দুঃখের বিষয়, কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার, কেউই বিষয়টির উপর গুরুত্ব দেননি। তারজন্য তাঁর সেইসব অবশিষ্ট সম্পত্তি বর্তমানে এলাকার লোকজন ভোগ করছে। অবশেষে ১৯৬০-৬১ সালে ঐ সম্পত্তি উচ্চশিক্ষা দপ্তরের কাছে হস্তান্তর করা হয়েছিল এবং হুগলী ডিস্ট্রিক্ট প্রাথমিক স্কুল বোর্ডকে রক্ষণাবেক্ষণের দায়িত্ব দিয়েছিলেন তারা। কিন্তু যেহেতু উন্নয়ণের কোন কাজকর্ম সেখানে হয় নি তারজন্য

পরিশেষে তার দায়িত্ব হুগলী জেলা পরিষদ গ্রহণ করেছে। এখনও পর্যন্ত যে সাত একর ৭৯ শতক সম্পত্তি যা তাদের হাতে রয়েছে, উচ্চশিক্ষা বিভাগের হাতে আছে, সেই সম্পত্তিও যাতে হুগলী জেলা পরিষদকে হস্তান্তর করা হয় তার জন্য আপনার মাধ্যমে অনুরোধ রাখছি।

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনা র মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২শে জুলাই একদল সমবায়ী বাস্তুকার ২৫।২৭, নেতাজী সুভাষ রোডস্থ পি ডব্লু ডি, সি এম ডি এ ডিভিসন-৩ নির্বাহী বাস্তুকারের দপ্তরে দরপত্র দাখিল করতে গেলে কায়েমী স্বার্থবাহীগণ কর্তৃপক্ষের উপস্থিতিতে তাদের গণপ্রহার করে। এই গণপ্রহারের ফলে দুজন বাস্তুকার রক্তাক্ত অবস্থায় কলিকাতা মেডিক্যাল কলেজে চিকিৎসিত হন। নির্ব্বাহী বাস্তুকার মহাশয় পুলিশের নিকট কোন অভিযোগ করেন নাই এবং আহত বাস্তুকার গন হেয়ারস্ট্রীট থানায় ২২.৭.৯১ তারিখে ১৯৩৫ নং ডায়েরী করা সত্ত্বেও পুলিশ অদ্যাবধি কোন এফ. আই. আর দায়ের করে নাই বা কাহাকেও গ্রেপ্তার করে নাই। এই প্রসঙ্গে পশ্চিমবঙ্গ ইঞ্জিনিয়ার্স কো-অপারেটিভ ফেডারেশান বিভাগীয় মন্ত্রী মহোদয়ের নিকট অভিযোগ জানাইয়াছেন। তথাপি অদ্যাবধি কোন সুরাহা হয় নাই। তাই অমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি এই কায়েমী স্বার্থান্বেষী গুণ্ডাদের অবিলম্বে গ্রেপতার করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মারফত একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার স্বাস্থ্যমন্ত্রী এবং জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সানডে পত্রিকায় ২১ থেকে ২৭ শে জুলাই সংখ্যায় সারা পশ্চিমবাংলায় আরসেনিক পয়জেনিং সম্পর্কে একটা রিপোর্ট বেরিয়েছে। গত ৭ বছর ধরে পশ্চিমবাংলার ৫ টি জেলায় উত্তর এবং দক্ষিণ২৪-পরগনা, নদীয়, মুর্শিদাবাদ কয়েক লক্ষ মানুষ আরসেনিক বিষক্রিয়ায় ক্ষতিগ্রস্ত হয়েছে এবং আরসেনিক বিষক্রিয়া হচ্ছে পানীয় জল থেকে। তলার গ্রাউণ্ড ওয়াটার লেভেল যদি বেশী উপরে থাকে তাহলে স্যালো টিউবওয়েল করে দেখতে পাচ্ছি জলের সাথে আর্সেনিক মেশানো জল উঠে আসছে। আর্সেনিক মেশানো জল হওয়ার ফলে প্রথমে সেই এলাকার মানুষের পায়ের তলা কালো হয়ে যাচ্ছে এবং পরে সারা শরীর কালো হয়ে যাচ্ছে এবং পারমানেন্ট স্পট হয়ে যাচ্ছে, অনেকে হাঁটতে পারছে না, অনেকে প্রায় প্যারালিসিস হয়ে যাচ্ছে। কয়েকজন আবার স্কীন ক্যানসারে এ্যাফেকটেড হচ্ছেন। এটা জানা যাচ্ছে যে ৭ বছর আগে প্রথম ধরা পড়ে যে আর্সেনিক পয়জেনিং হচ্ছে এই সমস্ত এলাকায়। তখন সরকার সঙ্গে সঙ্গে কিছু ব্যবস্থা নেয়। যদিও এটা সরকারের দায়িত্ব নাকি জেলা পরিষদের দায়িত্ব সেই নিয়ে তখন একটা ঝগড়া ছিল। পরবর্তীকালে রাজীব গান্ধী একটা টেকনোলজী মিশন তৈরী করেছিলেন পানীয় জলের জন্য। সেখানে একটা কমিটি তৈরী করা হয়েছিল যাতে G.S.I., All India Institute of Hygiene and Public Health, School of Central Ground Water Survey, School of Tropical Medicine, Central Ground Water Board, Centre for Studies for Men and Environment এই রকম সব সদস্যরা ছিলেন। ওঁরা ৪ বছর সমীক্ষা করে একটা ভলুমিনাস রিপোর্ট দিয়েছেন। রিপোর্টে যেটা আছে যতদূর আছে যতদুর জানি মূল ব্যাপার হল টিউবওয়েল সিংক করা হয়েছে এমন টিউবওয়েলের জলে আর্সেনিক আছে কিনা সেটা দেখার জন্য প্রতি জায়গায় রিজিওন্যাল ল্যাবোরেটরি করা দরকার। এই রিজিওন্যাল ল্যাবোরেটরী মানেই যে বেশী খরচ তা নয়, ল্যাবোরেটরীর জন্য ৫ হাজার টাকা খরচ করতে হবে। এই রকম গ্রামে এর আগে কয়েকটি টিউবওয়েল সিংক করা হয়েছে। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় ৪০-৫০ ভাগ জায়গায় লোক পাইপ ওয়াটারের জল পায় বাকি টিউবওয়েলের জলের উপর নির্ভর করে থাকতে হয়। ফলে জেনেশুনে আর্সেনিক কনটেমিনেটেড জল ব্যবহার করতে হচ্ছে এবং এর ফলে একটা বিরাট সংখ্যক জনগণ ক্ষতিগ্রস্থ হচ্ছে বলে আমি মনে করি। টেকনোলজি মিসন যে রিপোর্ট জমা দিয়েছে সেটা বিধানসভায় পেশ করা হোক। আর্সেনিক পয়জেনিং জল ব্যবহার করে কয়েক লক্ষ মানুষ যে ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের ব্যাপারে সরকার গুরুত্ব দিন।

**শ্রীমনোহর তিরকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

উত্তরবঙ্গে সমস্ত চা বাগান সংলগ্ন ফরেষ্ট ভিলেজ এবং বিভিন্ন জায়গা যেখানে জনবসতি আছে সেই সমস্ত জায়গা পঞ্চায়েতের বাহিরে থাকে। ফলে সরকারী কোন সুযোগ সুবিধা তারা পায় না। যে সমস্ত উন্নয়ন মূলক পরিকল্পনা সরকারে আছে এই সমস্ত এলাকা পঞ্চায়েত ভুক্ত যদি না করা যায় তাহলে কোন দিন এখানে উন্নতি হবে না।

[12.50 - 1.00 p.m.]

উন্নতি করার কোন রাস্তা থাকছে না। এই চা-বাগান এবং ফরেষ্ট এলাকা থেকে কোটি কোটি টাকা রাজস্ব আদায় হওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত কোন সুযোগ সুবিধার ব্যবস্থা করা হচ্ছে না। এর ফলে বিভিন্ন রকম অসন্তোষ, বিচ্ছিন্নতাবাদী মনোভাবাপন্ন বক্তব্য প্রকাশ পাচ্ছে। এইজন্য আমার দাবী, আপনার মারফৎ সরকার'এর কাছে দাবী যে, চা-বাগান এবং ফরেষ্ট ভিলেজে যেখানে আশি থেকে নব্বুই শতাংশ মানুষ এস সি এবং এস টি সম্প্রদায়ভুক্ত এবং বিভিন্ন অর্থনৈতিক দিয়ে পিছিয়ে পড়া মানুষকে সাধারণ মানুষের সঙ্গে যত তাড়াতাড়ি মেনস্ট্রীমে আনা যায় এবং পঞ্চায়েত এলাকায় এনে উন্নতির সুযোগ করে দেওয়া যায় সেই ব্যবস্থা করে দেওয়া হোক।

## STATEMENT UNDER RULE 346

Statement of Shri Santi Ghatak, Minister-in-Charge, Labour Department on the death of Shri Bholanath Karmakar, an Insured Person under the ESI Scheme in NRS Medical college and Hospital on the 24th June, 1991.

**Shri Santi Ghatak :** Mr. Speaker, Sir,

On the matter mentioned by the Hon'ble Member, Shri Sadhan Pandey on Monday, the 22nd July, 1991 I am making the following statement on the death of Shri Bholanath Karmakar, and insured person under the E S I Scheme.

Shri Bholanath Karmakar aged 47 years was admitted in Sealdah ESI Hospital with haematuria i.e. blood in Urine and dysuria i.e. difficulty in passing urine on the 13th June, 1991 at about 9.45 A.M. At the time of admission his pulse rate was 112 per minute, blood pressure was 154/104 mm of Hg. abdomen was tense, urinary bladder full and the lower abdomen was acutely tender.

On the 14th June three bottles of B positive blood were obtained from the Blood Bank, ESI Hospital, Manicktola. On medical advice two bottles of blood were transfused on the 14th June 1991. The transfusion was uneventful. On the 17th June, 1991 there was no haematuria and the urine was clear. On the 20th June, 1991 cystoscopy was performed from which the Medical Officer suspected that the patient was suffering from cystitis and prostatitis i. e. inflammation of the urinary bladder and the prostate gland.

After cystoscopy the patient again developed haematuria. On the 22nd June, 1991 transfusion of the third bottle of blood drawn from the Blood Bank

on the 14th June, 1991 was started. Injection Phenargan (25mg) was administered before starting the transfusion. Soon the patient showed signs of shock. Transfusion was immediately stopped. At 2.40 P.M. the Emergency Medical Officer on duty attended the patient when pulse was feeble and blood pressure could not be recorded. The patient was examined and attended to by Medical Officers at 4.50 P.M. 6.20 P.M. 9.20 P. M. on the 22nd June, 1991 and at 3.05 A.M. 7.21 and 8.20 A.M. on the 23rd June, 1991. The patient had by this time developed severe oliguria i. e., acute shutdown of urinary output. The blood pressure was 60/50 mm of Hg. and he vomitted blood-mixed vomitus.

The Sugeon-on-call examined the patient and the provisional diagonosis was acute renal failure; he advised transfer of the patient to the SSKM Hospital for dialysis. This opinion was confirmed by the Medical Specialist.

The patient was sent to SSKM Hospital in the Sealdah ESI Hospital Ambulance along with patient's relations. The ambulance driver came back and reported that the patient was admitted in NRS Hospital as no bed was available in SSKM Hospital. Thereafter the ESI Hospital Sealdah had no news about the patient.

I have directed my Department to hold an enquiry into the matter by a Committee of Exparts and to submit a report with their recommendation at the earliest.

## STATEMENT UNDER RULE 346

Statement made by Shri Prasanta Kumar Sur, Minister-in-Charge, Health and Family Welfare on 29.7.1991 in connection with the case mentioned by Shri Sadhan Pandey, M.L.A. on 22.7.91 regarding death of Bholanath Karmakar at Sealdah E. S. I. hospital.

**Shri Prasanta Kumar Sur :** Mr Speaker Sir,

The patient Bholanath Karmakar of 19, Goabagan Street was admitted at Sealdah E.S.I. Hospital on 13.6.91 with history of Haematuria.

Following complications after Blood Transfusion of 22.6.91 at E.S.I. Hospital, Sealdah, the patient was referred to Emergency R.M.O., Nephrology Unit, SSKM Hospital on 23.6.91 in an Ambulance.

Records of SSKM Hospital showed that there was no bed lying vacant in Nephrology Unit on that date and time and accordingly, the patient was advised to attend other State Hospitals.

Ultimately, the patient's escorts brought the patient to N.R.S. Medical College Hospital where he was admitted on 23.6.91 at 5-51 P.M. at M.M.D. Ward under Unit IV. The treatment was started immediately and the patient was examined from time to time and treatment was given as per condition required. No blood transfusion was given at N.R.S. Medical College Hospital.

In spite of all efforts, the patient expiered on 24. 6..91 at 4-25 P.M. and as per death certificate issued from N.R.S. Medical College Hospital, the cause of death is acute Renal Failure in a case of mismatched blood transfusion.

It is not possible to comment on cause of death without elaborate investigations by the Medical Experts on which the Hon'ble Labour Minister made a statement just now.

**Mr. Speaker :** Both these satatements will circulated.

## ZERO HOUR

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপমার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং জলসরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এটি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়। আজকের আনন্দবাজারে একটি খবর বেরিয়েছে যে মালদহ জেলার ৫টি ব্লকে বহু নলকূপে আর্সেনিক দূষণ জলে পাওয়া গেছে। এর আগে আমি বহুবার আবেদন করেছিলাম যে এতে বহু গ্রামের লোক আক্রান্ত হচ্ছে। কিন্তু দুঃখের বিষয়ে যে তারপরেও কোন ফলো আপ করা হয় নি। আমার বিধানসভাতে গত ৬ বছরে ২৩১ জন মারা গেছে। তার অধিকাংশ লোকই মারা গেছে ক্যানসারে। এরফলে ওখানকার লোকে খুব আতঙ্কিত হয়ে পড়েছে। জনস্বাস্থ্য থেকে একটি নির্দেশ দেওয়া হয়েছে টিউবওয়েলের পাইপ ৭৫ ফুট ডিপ করতে হবে কিন্তু অধিকাংশ ক্ষেত্রে এই টিউবওয়েল বসানোর ক্ষেত্রে দেখা যাচ্ছে যে মাত্র ৪০ ফুট নীচে এই পাইপ বসানো হচ্ছে। আমার অনুরোধ মাননীয় মন্ত্রী এই ব্লকগুলো একটু পরীক্ষা করে দেখার ব্যবস্থা করুন। এই যে রেডিও এ্যাকটিভ প্রতিক্রিয়ার ফলে ক্যানসার হচ্ছে। এখানে সেই বিষয়ে একটু অনুসন্ধান করুন। এবং হরিশচন্দ্রপুর ব্লকে যে ৪০ ফুট টিউবেল বসানো হচ্ছে এটা বন্ধ করার অনুরোধ করছি। এই যে ৫টি ব্লকে ওই আর্সেনিক পাওয়া গেছে নলকূপগুলো থেকে সেই নলকূপগুলো সিলড্ করে দেওয়া হোক এবং জলসরবরাহের ক্ষেত্রে তদন্ত কমিটি করার কথা সাজেস্ট করছি এবং একজন এক্সপার্টকে দিয়ে এই কমিটি গঠন করা হোক, কারণ এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়।

**মিঃ স্পীকার :** Shri Satya Ranjan Bapuli, please. ( Not present )

**শ্রী লক্ষ্মণ বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাণ্ডবেশ্বর থানায় ছড়া গ্রামে হরিপুরে বেশ কিছু জমিতে কিছু গরীবমানুষ বসবাস করছিল। তারা যথাযথ ভাবে আবেদন করেছিল জমির জন্য এবং অনুমোদনও পেয়েছে এবং তাদের সার্টিফিকেট গত ২৬ তারিখে অর্থাৎ ২৬.৭.৯১ তারিখে দিয়েছে ভূমি কর্মাধ্যক্ষ বিডিও অফিস, জে এল আরও অফিসের অফিসাররা সার্টিফিকেট বিলি করার জন্য তাদের ডাকেন। কিন্তু হরিপুর গ্রামপঞ্চায়েত প্রধান, তিনি কংগ্রেসী প্রধান, তিনি তাঁর কিছু গুণ্ডাবাহিনী নিয়ে সেখানে সার্টিফিকেট বিলি বন্ধ করার জন্য হুমকি দিচ্ছেন। তারা বলেছেন যে এখানে যদি সার্টিফিকেট বিলি করা হয় তাহলে তাদের খুন করা হবে।

[1.00 - 1.10 p.m.]

সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি ওদের ঐ পঞ্চায়েত বিভিন্ন ধরণের যে দুর্নীতি রয়েছে কংগ্রেসের প্রধানের নামে এটাকে তদন্ত করা হোক, এবং সমাজ বিরোধীদের দ্বারা সেখানে সার্টিফিকেট দেওয়া বন্ধ করা হয়েছে — খুন করার হুমকি দিচ্ছে তাদের অবিলম্বে গ্রে প্তার করা হোক এবং শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার কেন্দ্রের ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট প্রেস আলিপুরের অবস্থার দিকে দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কয়েক বছর ধরে বামফ্রন্ট সরকার এককালের এশিয়ার প্রেস, সেই বি. জি. প্রেসকে ধ্বংসের দিকে ঠেলে দিচ্ছেন। সরকারের সমস্ত গুরুত্বপূর্ণ কাজ যেমন গেজেট, মিল্ক কার্ড, রেশন কার্ড, লটারীর টিকিট, বিধানসভার বাজেট সেইগুলি সেখানে করতে না দিয়ে এখন আধা সরকারি প্রেসে ও অন্য সরকারি প্রেসে যেমন শিল্প বার্তা, সরস্বতী প্রেস এবং বেসরকারি প্রেসে করতে দিয়ে একে পঙ্গু করে দিচ্ছেন অত্যন্ত সুপরিকল্পিত ভাবে। এবারের লোকসভা ও বিধানসভা নির্বাচনে বি.জি. প্রেসকে ব্যালট পেপার ছাপানোর কাজ মাত্র ৮টি লোকসভা ও ৫৬ টি বিধানসভার দেওয়া হয়েছে। নির্দিষ্ট সময়ের অনেক আগেই প্রেস তাঁর কাজ শেষ করে দিয়েছেন। এছাড়া রোপা'৯০-র এরিয়ার টাকা যখন সব সরকারি কর্মচারীরা পেয়ে গেছেন সেখানে বি. জি. প্রেস এখনও পায়নি। একমাত্র সরকার যখন বিপদে পড়ে তখনই ওভারটাইম দিয়ে কাজ করে নেয়, কিন্তু এই প্রেসটি ছিল সরকারের সিকিউরিটি প্রেস, কিন্তু সেখানে প্রয়োজন না পড়লে কাজ করায় না, খুব প্রয়োজন পড়লে তখন ওভার টাইম দিয়ে তারা কাজ করাচ্ছেন। কিন্তু অন্যান্য যে সমস্ত কাজ যেমন কলেজের প্রশ্নপত্র সেইগুলিরও অন্য প্রেসে ছাপানো হচ্ছে। তাই এখানকার ইউনিয়নের প্রতিনিধিরা বলেছে সরকারের প্রেস থাকতে এটাকে পঙ্গু করে দেবেন না, কিন্তু সরকার এটাকে ইচ্ছাকৃতভাবে ধ্বংস করে দিচ্ছে, তাই ব্যাপারটি দেখার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে যে কয়লা ক্ষেত্রগুলি আছে সেখান থেকে পশ্চিমবঙ্গ সরকার ১১ কোটি টাকা রয়ালটি বাবদ এবং ২৮০ কোটি টাকা সেস বাবদ পেতেন। এটা প্রকাশিত সংবাদপত্রে আমরা দেখেছি যে হাইকোর্টে এবং সুপ্রীম কোর্টে একটা মামলা হয় সেখানে সেস বেআইনী ঘোষিত হয়েছে এবং ২৮০ কোটি টাকা থেকে প্রতি বছর পশ্চিমবঙ্গ সরকার বঞ্চিত হয়। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ এবং বিহারের তরফ থেকে ক্ষতিপুরণ দেওয়ার জন্য আবেদন করা হয়েছিল তাতে কিন্তু রয়ালটির ১১ কোটির জায়গায় ১৮০ কোটি টাকা করা হয়েছে। আগেতে ২৮০ কোটি টাকা আর ১১ কোটি টাকা মিলে ২৯১ কোটি টাকার জায়গায় আমরা এখন পাচ্ছি রয়ালটি বাবদ ১৮০ কোটি টাকা অর্থাৎ ১১১ কোটি টাকা লস হচ্ছে। স্যার, কাগজ এখানে যা দেখাচ্ছে রয়ালটি বাবদ ১১ কোটির জায়গায় ১৮০ কোটি টাকা করা হয়েছে — এটা একটা বনানজা। কিন্তু ইতিমধ্যেই আমাদের ৮৯-৯০ তে ১১১ কোটি টাকা লোকসান হয়েছে। কাগজ আরো বলেছে যে নরসিমা রাওয়ের সরকার বন্ধু সরকারকে পেতে চলেছে, কিন্তু হিসেবে আমরা ১১১ কোটি টাকা লোকসান করছি, তাই বন্ধু সরকারের বক্তব্য থেকে আমরা প্রকৃত হিসাবটা জানতে চাই।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় স্পীকার মহোদয়, এই কংগ্রেসের বর্তমান অবস্থা যা দাঁড়িয়েছে সেই ব্যাপারে আমি একটি বিষয়ে অলোচনা করছি। বিষয়টা হচ্ছে ১৫ই জুলাই কিছু কংগ্রেসি জুয়ারীদের নিয়ে কারবার আরম্ভ করেছে। এটা সাগরদ্বীপের একটা ঘটনা। এটা সর্বাঙ্গ সত্য আমি জানি। ১৫ই জুলাই বেশী দিনের ঘটনা নয়, কংগ্রেসিরা নির্বাচনে হেরে যাওয়ার পরে এখানে জুয়ারীদের নিয়ে ব্যবসা আরম্ভ করে দিয়েছে। আমাদের রুদ্রনগরে মিনি মার্কেট আছে, সেখানে জুয়ারীরা ব্যবসা আরম্ভ করে দিয়েছে। গ্রামবাসীদের পাশে যে দোকানদার আছে তাঁরা প্রতিবাদ করে এবং প্রতিবাদ করবার পরে তাঁদের ধরে ফেলে। তারপর ক্ষমা চায় এবং চলে যায়। পরবর্তীকালে সন্ধ্যাবেলাতে সেদিনকেই ওখানে লোকজন কম ছিলো সেই অবস্থায় একজন দোকানদারকে ভীষণভাবে প্রহার করে এবং তাঁকে হাসপাতালে ভর্তি হতে হয়। তারপরের ঘটনা কংগ্রেসীরা পরিকল্পিতভাবে

গ্রার একটা চক্রান্ত করে আর একটা জায়গাতে, সেখানেও তাঁরা গুণ্ডামি করে এবং প্রতিবাদও হয়। কিন্তু সেখানেও একজন উনডেড হয়ে ডায়মন্ডহারবার হাসপাতালে ৯ দিন ভর্তি আছে। এর ফলে জনসাধারণ প্রতিবাদ করেছে। কংগ্রেসীদের তরফ থেকে সেখানে মিটিং করা হয়েছে এবং মিটিংয়ে জুয়াড়িদের সমর্থন করেছে। আমি এই জন্য প্রতিবাদ জানাচ্ছি এবং অবিলম্বে প্রতিকারের দাবী জানাচ্ছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্যণ করতে চাইছি। আমরা সবাই নিশ্চয় দেখেছি এবং আমরা সবাই উৎকণ্ঠিত যে, কাবেরী নদীর জল বন্টন নিয়ে কর্ণাটক এবং তামিলনাড়ু এই দুই রাজ্যের মধ্যে বিরোধ এমন একটা পর্যায়ে পৌছেচে যে, আমাদের দেশের সবার পক্ষে উৎকণ্ঠার কারণ হয়েছে। আপনাদের নিশ্চয় স্মরণ আছে যে পাঞ্জাব বিতর্কের ক্ষেত্রে নদীর জলের বন্টনের একটা বিষয় ছিল। অনুরূপভাবে গঙ্গা নদীর জল বন্টন নিয়ে বিহার ও উত্তরপ্রদেশ পরিকল্পনাহীনভাবে, যেভাবে গঙ্গা নদীর জলকে ব্যবহার করা হচ্ছে তাতে ভবিষ্যতে বিহার এবং উত্তরপ্রদেশের সাথে আমাদের পশ্চিমবঙ্গের সঙ্গে অনুরূপভাবে বিরোধ তৈরী হতে পারে। আপনার মাধ্যমে আমার বক্তব্য যেটা, আমরা দেখছি, গোটা দেশের নদীগুলি নিয়ে বিভিন্ন রাজ্যগুলির মধ্যে অপ্রাসঙ্গিক এবং অপ্রয়োজনীয় বিরোধ তৈরী হচ্ছে। জাতীয় ঐক্যের স্বার্থে আমাদের কেন্দ্রীয় সরকারের উচিৎ নদীর জল বন্টন নিয়ে একটা দীর্ঘমেয়াদী নীতি যাতে নেওয়া হয় এবং যাতে রাজ্যগুলির মধ্যে এই ধরণের বিতর্ক এবং এই ধরণের তিক্ততা যাতে তৈরী না হয় সেই বিষয়ে কেন্দ্রীয় সরকারের উচিৎ একটা দীর্ঘমেয়াদী দৃষ্টিভঙ্গী ঘোষণা করা। গঙ্গার জল বন্টন নিয়ে বিহার এবং উত্তর প্রদেশ সরকারের সাথে পশ্চিমবাংলা সরকারের এবং অন্য রাজ্যগুলির মধ্যে যাতে বিতর্ক না হয় সেটা দেখা উচিৎ।

**শ্রী নটবর বাগদী:** মাননীয় স্পীকার স্যার, আমি পুরুলিয়া জেলার একটা গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বান্দোয়ান, মানবাজার, ঝালদা প্রভৃতি অঞ্চলে প্রচন্ড পরিমাণে গ্রানাইট আছে। মহারাষ্ট্র এবং তামিলনাড়ুতে এই গ্রানাইট বাইরে পাঠিয়ে প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করেছে। টাটা এবং টোডি কোম্পানী এই গরীব আদিবাসী লোকের জমিগুলি দালালের মাধ্যমে ১০০।২০০ টাকা বিঘে কিনবার ধান্ধা করছে। আমাদের রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার এখনো কোনো প্রচেষ্টা নেয়নি। কিন্তু সোনাটার ব্যাপারে রাজ্য সরকার ১৯৮২ সাল থেকে চেষ্টা করছেন। গ্রানাইট তোলবার কাজ বেসরকারী সংস্থার হাতে চলে যেতে পারে। কারণ কেন্দ্রীয় সরকার নয়া শিল্পনীতির ঘোষণা করেছেন। গরীব আদিবাসীদের জমি যাতে ফড়িয়া এবং দালালদের হাতে না যায় এটা দেখবার জন্য আমি অবিলম্বে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

[1.10 - 1.20 p.m.]

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি জেনেছি সল্টলেকে ৩৪ নং টেলিফোন এক্সচেঞ্জের কেবল প্রায়ই চুরি হয়ে যাচ্ছে এবং এই নিয়ে বহুবার আমরা অফিসারের কাছে কমপ্লেইন করেছি। তারা আমাদের বলছে আমরা একবার রিপেয়ার করার পরই আবার কেবল চুরি হচ্ছে। এই অবস্থায় আজ দু'মাস ধরে আমার নিজের টেলিফোনটিও আউট অফ অর্ডার হয়ে পড়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি যাতে পুলিশ এই কেবল চুরির ব্যাপারটার দিকে একটু নজর দেয়।

**শ্রী ননী কর:** মাননীয় স্পীকার স্যার, আমি আজকে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আজকে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের শততম মৃত্যুবার্ষিকী। আমাদের দেশের অনেক কংগ্রেস নেতা মনে করেছিল ভারতবর্ষে ১৯৬০ সালের মধ্যে সবাই লেখাপড়ার আঙিনায় চলে আসবে এবং এটা কনসটিটিউশানেও লেখা আছে। কিন্তু তা তো হয়নি। আজ ১৯৯১ সালে দাঁড়িয়ে আমাদের ভাবতে হচ্ছে যাতে পশ্চিমবাংলায় সমস্ত জেলায় সর্বাত্মক শিক্ষার ব্যবস্থা করা যায়। বিদ্যাসাগর শুধুমাত্র একজন সমাজসংস্কারক, শুধুমাত্র একজন বিধবা বিবাহের প্রবর্তকই ছিলেন

না, বাংলা ভাবাকে প্রতিষ্ঠা করার এবং বাংলাভাষাকে সকলের মুখে জুগিয়ে দেওয়ারও তিনি ব্যবস্থা করেছিলেন। তিনি যখন মারা যান তখন আমি আপনি কেউই এখানে ছিলাম না, বা তখন তাকে স্মরণ করার জন্য বিধানসভাতেও কোন ব্যবস্থা ছিল না। বহু বিষয় নিয়ে আপনার চেয়ার স্মরণ করে, তাই আমি আপনাকে অনুরোধ করব — আইনতঃ যদি কোথাও না আটকায় বা এরা যদি বাধা না দেয় — তাহলে আপনি আজকে বিদ্যাসাগরকে স্মরণ করে কিছু বলুন। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গণশিক্ষা প্রসারের জন্য সর্বতোভাবে প্রচেষ্টা নিয়েছে। তাই বিদ্যাসাগরের মৃত্যু শতবার্ষিকীতে আপনি যদি কিছু বলেন তাহলে আমাদের এই বিধানসভার গৌরব বৃদ্ধি পাবে ও আমাদের দেশের একজন মহান মানুষ সম্পর্কে সারা বিশ্ব জানতে পারবে।

**মিঃ স্পীকার :** ডাঃ আবেদিন, আপনি কি এই ব্যাপার নিয়ে কিছু বলবেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমার নিজের ধারণা, আজকে বামফ্রন্ট সরকার যেভাবে পশ্চিমবাংলায় শিক্ষানীতি পরিচালিত করছেন তাতে এখানে গণশিক্ষার কোন সম্ভাবনা নেই, যা ছিল তাও উবে গেছে সর্বভারতীয় প্রতিযোগিতায় রেজাল্ট দেখে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটা জিনিষ দেখুন সর্বভারতীয় ক্ষেত্রে এক হাজার আই. এ. এস, এক হাজার আই. পি.এস হত আগে, আর তখন আমাদের সেই সংখ্যাটা ছিল ২৫ পারসেন্ট। এত প্রতিযোগিতার মধ্যেও আমরা ২৫ পারসেন্ট পেতাম। কিন্তু বর্তমানে আমাদের সেই সংখ্যাটা এসে দাঁড়িয়েছে ১০ টায়। আগে এত প্রতিযোগিতার মধ্যেও আমাদের রাজ্য থেকে ২৫ পারসেন্ট পাশ করত, কারণ তখন পশ্চিমবঙ্গে শিক্ষার মান উন্নত ছিল। সুতরাং এই অবস্থায় আপনাদের মুখে বিদ্যাসাগরের কথা মানায় না। আপনি কেন একথা বললেন আমি তা বুঝলাম না। কারণ আপনি তো আপনার নিজের পরিচয় জানেন। আপনাকে তো অনেকে খুনি কর বলে জানে। আপনি ১৯৭২ সালটার কথা একবার স্মরণ করুন, তখন আপনি অনেক সুকীর্তি করেছেন। যাই হোক আমরা আপনাদের পূর্ণ সহযোগিতা করতে চাই।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ননী বাবুর প্রস্তাব খুব ভাল প্রস্তাব, আমি মনে করি ওনার প্রস্তাব কার্যকরী করা উচিত। কিন্তু প্রস্তাবটা সবচেয়ে বেশী কার্যকরী হতে পারত যদি তাঁর চটি দুটো ওঁদের জন্য প্রয়োগ করার ব্যবস্থা করতে পারতেন।

**Mr Speaker :** The Hon'ble member Shri Nani Kar has raised the question of remembering late Vidyasagar on his death centenary. In West Bengal, these are done by actions, not by passing only resolution or by saying some good words. I am sure that West Bengal has drawn up a programme to commemorate the death centenary of Vidyasagar and we, on our behalf, the entire people of West Bengal, join hands to commemorate him through action. The good work started by him is still incomplete - attainment of fuel literacy - in so far as the people of the State and this country is concerned. Some work has been done but lot has to be done. The best thing that we can really do is to complete the unfinished work left by him.

With these words, I commemorate him in reminding all to complete the unfinished work left during his life time.

## General Discussion on Budget

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের বাজেট নিয়ে আলোচনা শুরু হয়েছে এবং আগের দিন বাজেটের আলোচনায় কেন্দ্রীয় বাজেট এবং রাজ্য বাজেট উভয়েই এখানে আলোচিত হয়েছে। আমি

মূলত আমার বক্তব্যকে রাজ্য বাজেটের মধ্যে সীমাবদ্ধ রাখতে চাই। মাননীয় অসীম বাবু ঘাটতিশূন্য ভারসাম্যমূলক বাজেট করেছেন, আমরা প্রথমেই বলি যে বাজেটে উন্নয়ন থাকে না সেই বাজেটে ঘাটতিও থাকবে না, উন্নয়ন না থাকলে ঘাটতির প্রশ্ন আসে না। তাই এটাকে ঘাটতিশূন্য বাজেট না বলে যদি এটাকে উন্নয়নহীন ঘাটতিশূন্য বাজেট বলতেন তাহলে এই বাজেটের প্রতি সঠিক বিশেষণ প্রয়োগ করা হত। আমরা জানি ১৯৯০-৯১ সালের বাজেটকে ঘাটতিশূন্য দেখান হয়েছিল কিন্তু ঘাটতিশূন্য দেখানর পর তারপর অতিরিক্ত ব্যয়বরাদ্দ অনুমোদন করিয়ে নেওয়া হয়। ১৯৯০-৯১ সালের ব্যয়বরাদ্দের জন্য ৪১২ কোটি ১৭লক্ষ ৩৮ হাজার ৩২৪ টাকা বরাদ্দ করা হয়েছিল। মাননীয় অসীমবাবু ঘাটতিশূন্যের ব্যাপারে বলেছিলেন বিভিন্ন দপ্তরের রিসোর্স মোবিলাইজেশন বেশী ছিল, সেজন্য ঘাটতি ছিল না। কিন্তু কথার চাতুর্যে একবার মূল বাজেটকে ঘাটতিশূন্য দেখিয়ে পরে কয়েক শো কোটি টাকা অতিরিক্ত ব্যয়বরাদ্দ এই পশ্চিমবঙ্গের বিধানসভায় পাশ করিয়ে নিলেন। অতীতে কংগ্রেস আমলে এটা হয়েছে, অসীম বাবুর আমলেও হয়েছে, কিন্তু অসীমবাবু সুকৌশলে ঘাটতিশূন্য দেখাতে পারেন, অন্যরা সেটা দেখাতে পারেন না, সেক্ষেত্রে তাঁর দক্ষতা অনেক বেশী। আমরা মনে করি এই বাজেট ডাইরেকশানলেস, এই বাজেটে কোন স্ট্রাইকিং এ্যাঙ্গেল নেই। কেন্দ্রে একটা বাজেট পেশ হয়েছে, তা নিয়ে পক্ষে বিপক্ষে আলোচনা সমালোচনা হয়েছে মানুষের মধ্যে কিন্তু চতুরদিক দেখে আমার যেটা মনে হয়েছে, এই বাজেটের প্রতি মানুষের আকর্ষণ খুব কম। আমি প্রথমে বলি এর আগেও দেখেছিলাম যখন বিশ্বনাথ প্রতাপ সিং কেন্দ্রে প্রধানমন্ত্রী ছিলেন তখন যখন পেট্রোল ডিজেলের দাম বাড়ান হয়েছিল তখন অসীমবাবু একটা বিকল্প প্রস্তাব পাঠিয়ে ছিলেন বিশ্বনাথ প্রতাপ সিং এর কাছে।

[1.20 - 1.30 p.m.]

পেট্রল, ডিজেলের দাম কমিয়ে কিভাবে বাজেটে আবার সমতা ফিরিয়ে আনা যায় এবং অসীমবাবুর এই বিকল্প প্রস্তাব পরবর্তীকালে মধুদণ্ডবতের কাছে দেওয়া হয়েছিল, তিনি যখন কলকাতায় এসেছিলেন। কিন্তু আমরা দেখলাম অসীমবাবু, জ্যোতিবাবুর বিকল্প প্রস্তাব কেন্দ্রের বন্ধু সরকারের প্রধানমন্ত্রী ভি. পি. সিংহ ছেঁড়া কাগজের টুকরিতে ফেলে দিলেন। ঐ বিকল্প প্রস্তাবের প্রতি কেন্দ্রীয় সরকার কোন গুরুত্ব দেন নি। পরবর্তীকালে পি ভি নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী হলেন তখন আবার জ্যোতিবাবু বিকল্প প্রস্তাব পাঠালেন। অল্টারনেটিভ প্রপোজাল পাঠানোর জন্য এই সরকার বিখ্যাত হয়ে গেছে। আমরা দেখলাম প্রধানমন্ত্রী পি ভি নরসিমা রাও এবং অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং ক্যাটিগোরিক্যাল জ্যোতিবাবুর এই অল্টারনেটিভ প্রপোজাল সম্বন্ধে কি বললেন এবং নরসিমা রাওয়ের কাছে পাঠানো দ্বিতীয় বিকল্প প্রস্তাবের মধ্যে আমরা এমন কিছু সারবত্তা দেখতে পেলাম না, যা নিয়ে কেন্দ্রীয় সরকার কিছু ভাবতে পারে। ভি পি সিংহের কাছে পাঠানো বিকল্প প্রস্তাব যেমন গুরুত্ব বহন করেনি তেমনি মনমোহন সিং-এর কাছে পাঠানো দ্বিতীয় বিকল্প প্রস্তাবও একই ভাবে বাতিল হয়ে গেল এবং মনমোহন সিংকে বলতে হয়েছে, এই বিকল্প প্রস্তাবের কোন গুরুত্ব কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। সেই জন্য আমি আপনার কাছে অনুরোধ করব এবারে আপনারা আর কোন তৃতীয় বিকল্প প্রস্তাব পাঠাবেন না। আবার যদি বিকল্প প্রস্তাব পাঠান তাহলে আমাদের পশ্চিমবাংলার মুখে চুনকালি পড়বে। এই অল্টারনেটিভ প্রপোজাল, বিকল্প প্রস্তাব পাঠাবার প্রয়োজন নেই। এবারে আমরা দেখলাম বাজেটের মাত্র ৪ দিন আগে মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রীর কাছে একটি চিঠি লিখলেন। তিনি সেখানে বললেন পশ্চিমবাংলার জমে থাকা ১৮ টি প্রকল্প যেন কেন্দ্রীয় সরকার তাদের বাজেটের মধ্যে অর্ন্তভুক্ত করেন। মুখ্যমন্ত্রী কবে চিঠি লিখলেন? ২০ তারিখে, আর বাজেট ছিল ২৪ তারিখে। ২০ তারিখ শনিবার তিনি চিঠি লিখছেন, আর ২১ তারিখ রবিবার পড়ে যাচ্ছে। ২২/২৩ তারিখ নাগাদ প্রধানমন্ত্রী চিঠি পাবেন, আর ২৪ তারিখে কেন্দ্রীয় বাজেট। তাহলে পশ্চিমবঙ্গের ১৮ টি জমে থাকা প্রকল্প কেন্দ্রীয় সরকারের বাজেটে কি ভাবে অর্ন্তভুক্ত হবে? একে পাগলামির সঙ্গেও তুলনা করা যায় না। এটা কি হচ্ছে? এই ১৮টি প্রকল্প নিয়ে যদি আদৌ কোন উদ্যোগ থাকতো তাহলে মুখ্যমন্ত্রীর উচিত ছিল এই ১৮টি প্রকল্প নিয়ে আমাদের বিরোধী দলের নেতা পশ্চিমবঙ্গ বিধানসভায় যে প্রস্তাব দিয়েছিলেন, একত্রে দিল্লী গিয়ে এই সম্পর্কে সরকারকে অবহিত

করা - সেটা তিনি করতে পারতেন। আমরা দেখে আশ্চর্য্য হয়েছি সেদিন জ্যোতিবাবু যা করলেন সেটা গিমিক, ষ্টান্ট ছাড়া আর কিছু নয়। এটা মানুষকে বিভ্রান্ত করা এবং অন রেকর্ড রেখে দেওয়া ছাড়া আর কিছু নয়। বাজেটের আগে পশ্চিমবঙ্গের জমে থাকা ১৮টি প্রকল্প নিয়ে আমরা যে চিঠি দিলাম সেই চিঠি সময় মত কেন্দ্রীয় সরকারের কাছে পৌঁছতে পারলে, এই নিয়ে আরো তৎপরতা দেখাতে পারলে হয়ত কেন্দ্রীয় সরকারের বাজেটের মধ্যে একে অর্ন্তভুক্ত করার খানিকটা সুযোগ পাওয়া যেত। স্যার, এবারে আমি অসীমবাবুর বাজেট বক্তৃতায় আসছি, স্যার, ৩৮নং অনুচ্ছেদে অসীমবাবু প্ল্যান বাজেট সম্বন্ধে বলেছেন ১৪৮৬ কোটি টাকা কিভাবে বিতরণ করবেন। বাজেট এ্যাট এ গ্লান্স যে বই আপনি প্রকাশ করেছেন তার পাবলিকেসন নং ৯-এ একটা আপনার ষ্টেটমেন্ট আছে। ৯নং-এ আমরা দেখছি বিদ্যুতের জন্য এবারে খরচ করবেন মোট বাজেটের ৩০.৫ %। আপনারা ১৯৮৮/৮৯ সালের বাজেটে বরাদ্দ ছিল ৩৪.২ %। আপনি এই ব্যয়টাকে কমিয়ে আনলেন এবারে ৩০.৫%। অর্থাৎ আপনার কথায় মনে হচ্ছে পশ্চিমবাংলায় বিদ্যুতের ফুলঝুরি চলছে, বিদ্যুতের কোন অভাব নেই. আমি তাই আপনার কাছে দাবী করছি, আপনি বিদ্যুতের বরাদ্দ বাড়ান এবং পাওয়ার এ্যালিটমেন্টটা ৩০.৫% থেকে বাড়িয়ে ৩৪.২% -এ নিয়ে যান। এবার আমি এডুকেসন, শিক্ষা খাতে আসি। এবারের বাজেটে আপনি বরাদ্দ করেছেন ৬.৯% এডুকেসনে। কিন্তু গতবারে এই এডুকেসনে আপনার বরাদ্দ ছিল ৭.৩%। অর্থাৎ আপনাদের শ্লোগান ছিল শিক্ষায় বাড়াও, আর পুলিসে ব্যয় কমাও। কিন্তু আজকে দেখতে পাচ্ছি শিক্ষা খাতে ব্যয় কমে যাচ্ছে, আর পুলিসে ৭.৩৮% বাড়িয়ে শিক্ষাতে কমিয়ে আনলেন।

এর পর আমি হেলথ এ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে যাব। বামফ্রন্ট সরকার শ্লোগান দিয়েছেন Health for All by 2000 AD আর এখানে বরাদ্দ করেছেন ২.৭ ভাগ। প্ল্যান বাজেটে ২.৭ ভাগ বরাদ্দ করে Health for All by 2000 AD কখনও পৌঁছানো যায় না। তাই আমি মনে করি স্বাস্থ্য খাতের জন্য বাজেট বরাদ্দ আরো বৃদ্ধি করা প্রয়োজন। স্যার, হেলথ ইনফরমেশান ইন ইনডিয়াতে টেবিল নং ৪.৪- এ বলা হচ্ছে, Per capita (Public Secter) Expenditure on Health (Medical and Public Health) and Family Welfare during 84-85 and 86-87. এ পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে নিচে। অর্থাৎ হেলথের ক্ষেত্রে প্ল্যান বাজেটের বরাদ্দ যদি আরো না বাড়ান তাহলে আমি মনে করি পশ্চিমবঙ্গে স্বাস্থ্যের ক্ষেত্রে পরিস্থিতি আরো অবনতির দিকে যেতে বাধ্য। তাই আমি বলব, বিদ্যুতের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে প্ল্যান বাজেট সম্পর্কে সিদ্ধান্ত পুনর্বিবেচনা করুন। এর পর আমি ৩৯ নং অনুচ্ছেদে আসবো। এই অনুচ্ছেদে আপনি বেকার সমস্যা নিয়ে বলেছেন। আজ পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা ৪৯ লক্ষের কাছে পৌঁছেছে। আপনি নিশ্চয় জানেন, ইকনমিক রিভিউতে আপনি রেজাল্ট দেখেছেন, ১৯৭২ থেকে ৭৬, সিদ্ধার্থবাবুর আমলে এ্যাভারেজ প্লেসমেন্ট ছিল ২০ হাজার ৭২০, আর ১৯৭৭ থেকে ৮৯ পর্য্যন্ত এ্যাভারেজ প্লেসমেন্ট হয়েছে ১২ হাজার ৭৩৮। অর্থাৎ আপনাদের এ্যাভারেজ প্লেসমেন্ট কমে গিয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে লোক নেবার কথা এখানে আপনারা মাঝে মাঝেই বলেন। দপ্তরের বাইরে বুদ্ধদেববাবুকে দাঁড়িয়ে তা বলতে হচ্ছে। কিন্তু আমি জানি, ১৮ বছর ধরে এমপ্লয়মেন্ট একসচেঞ্জের কার্ড আছে, একটা ডাকও পায়নি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে। অর্থাৎ পশ্চিম বাংলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে রাজ্যসরকারের চাকরি দেওয়ার এই যে দাবী, এই দাবীর সঙ্গে কোনমতেই আমরা একমত নই. আমরা মনে করি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেওয়ার কথা যেটা বলছেন সেটা প্রহসন ছাড়া আর কিছু নয়। সুতরাং আমি বলব, পশ্চিমবাংলায় এমপ্লয়মন্টে এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেবার প্রশ্ন আপনাদের অধিকতর গুরুত্ব দিয়ে বিবেচনা করতে হবে। তার পর আমি আপনার বাজেটের আর একটি বক্তব্যে আসবো। ৪৬ নং প্যারাতে যে কথা আছে, বাজেট এ্যাট এ গ্লান্স-৪৬ নং প্যারাতে লিখছেন Details of revenue recipts. State excise, sales tax, taxes on goods and passengers -- state excise আপনি ১৬৬ কোটি টাকা থেকে বাড়িয়ে করতে চাইছেন ১৯৯ কোটি টাকা, ২০ পারসেন্ট ইনক্রিস, সেলস ট্যাক্স, ১২৬০ কোটি টাকা থেকে বাড়িয়ে ১৪৯২ কোটি টাকা, ১৮ পারসেন্ট ইনক্রিস, অন গুডস এ্যান্ড প্যাসেঞ্জারস, এনট্রি ট্যাক্স, ১৩০ কোটি থেকে বাড়িয়ে

১৫৭.৬৮ কোটি টাকা অর্থাৎ ২১ পারসেন্ট ইনক্রিস। আপনি আপনার বাজেটে বলেছেন যে রাজ্যসরকারের যে করগুলি আছে তা সংগ্রহ করার কাজে আরো জোর দেওয়া হবে। আপনি বলছেন একটাতে ২০ পারসেন্ট, সেলস ট্যাক্স ১৮ পারসেন্ট, ট্যাকসেসান অন গুডস এ্যান্ড প্যাসেঞ্জারে ২১ ইনক্রিস করবেন। আপনাকে আমি জিজ্ঞাসা করি, আপনার কি এমন ইনফ্রাষ্টাকচার আছে যে ইনফ্রাষ্টাকচারের উপর ট্রাষ্ট ও ডিপেন্ড করে আপনি এই পারসেনটেজে রেভিনিউ রিসিপ্ট বাড়িয়ে নিয়ে যেতে পারবেন? আমার মনে হয় আপনি যে প্রতিশ্রুতি দিয়েছেন, যে যে খাতে আপনি রাজ্যের রাজস্ব আদায় করবেন বলে এই হাউসকে আশান্বিত করেছেন আপনার সেই প্রতিশ্রুতি বাস্তবের সঙ্গে মিলবে কিনা সে সম্পর্কে আমার যথেষ্ট সন্দেহ আছে। কারণ যে ইনফ্রাষ্ট্রকচারের উপর রাজ্যসরকার দাঁড়িয়ে আছে সেই ইনফ্রাষ্ট্রাকচারের পরিপ্রেক্ষিতে এই রেভিনিউ রিসিপ্ট আদায় হয়ত সম্ভবপর নাও হতে পারে।

[1.30 - 1.40 p.m.]

এরপরে আমি ৬৫ নং অনুচ্ছেদে আসছি। এখানে আপনি বারবার করে প্রথমেই একটা আশংকা প্রকাশ করেছেন যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে কেন্দ্রীয় প্রকল্পগুলির সঙ্গে ইউনিট ট্রাষ্ট ইত্যাদি প্রশ্নে আপনার সঙ্গে একটা ডিফারেন্স হচ্ছে এবং আপনি বলেছেন যে অনেক ক্ষেত্রে পরিকল্পনাগুলি করা হয়েছে যোজনা কমিশিনের সঙ্গে রাজ্যের ১৯৯১-৯২ সালের পরিকল্পনার ক্ষেত্রে সম্পদ সংগ্রহের কথাবার্তা স্থির হওয়ার পর এর প্রতিবাদ করে স্বল্প সঞ্চয়ের প্রকল্পগুলিতে সমহারে সুদের হার বৃদ্ধি ও আয়কর ছাড়ের প্রস্তাব রেখে কেন্দ্রীয় মন্ত্রীসভাকে সম্প্রতি জানাই। এবারে কেন্দ্রীয় সরকার স্বল্প সঞ্চয়ের প্রকল্পগুলির ক্ষেত্রে সুদের হার বৃদ্ধির কিছুটা আশ্বাস থাকলেও করের ছাড়ের সুবিধার কোন উল্লেখ নেই। যেদিন বাজেট বক্তৃতা আপনি পেশ করেছেন সেদিন রাত্রিবেলা প্রনব মুখার্জী দিল্লী থেকে এর প্রতিক্রিয়া জানিয়ে বলেছেন যে রাজ্যের পরিকল্পনা খাতে কেন্দ্রীয় বরাদ্দ কমানোর কোন সম্ভবনা নেই। এই কথা প্রনব বাবু সেদিন রাত্রে জানিয়ে দিয়েছেন রাজ্যবাসীকে দেশবাসীকে এবং তিনি এটাও বলেছেন যে এই নিয়ে সংশয়ের কারণ নেই। সুতরাং কেন্দ্রের সহায়তার যে পাওনা সেই পাওনা আপনি নিশ্চয়ই পাবেন, আপনার এই আশংকা থাকার কোন কারণ নেই। কিন্তু আপনি সেই প্রশ্নে না গিয়ে বক্তৃতার শেষ অনুচ্ছেদে যদি না হয় তাহলে কি করবেন সেটা শুনিয়ে দিয়েছেন। আপনি বলেছেন যে যদি আঘাত আসে তাহলে মাননীয় সদস্যগণ, আপনাদের মাধ্যমে এই রাজ্যের সকল মানুষকে আবেদন করবো যে প্রতিবাদ করে মাথা তুলে আমাদের অধিকার আদায় করতে, আমাদের সকলের স্বার্থ রক্ষা করতে বঞ্চনার বিরুদ্ধে মাথা তুলে দাড়ানোর এই রাজ্যের প্রকৃত ইতিহাস অর্থাৎ আপনি একটা আন্দোলনের হুমকি দিয়েছেন, এই বাজেট বক্তৃতা করতে এসে একটা রাজনীতির ছোঁয়া, একটা গন্ধ লাগিয়ে দিয়েছেন। আপনি কেন্দ্রের বঞ্চনা, কেন্দ্র বঞ্চনা করছে ইত্যাদি এই সম্পর্কে মাঝে মাঝে বক্তৃতার সঙ্গে বারে বারে রাখেন। আমি আপনাকে একথা বলতে চাই যে কেন্দ্র যদি সত্যি বঞ্চনা করে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যদি সেটা আসে তাহলে আমরা আপনার সঙ্গে কণ্ঠ মিলিয়ে প্রতিবাদ করবো, এই বিষয়ে কোন দ্বিমত নেই। কিন্তু তার আগে কেন্দ্রের সঙ্গে এই প্রশ্নে আরো পরিষ্কার কথা বলে নিলে আমার মনে হয় ব্যাপারটা ভাল হত।

এবারে আমি অন্য প্রসঙ্গে যাচ্ছি। পশ্চিমবঙ্গে বিভিন্ন ক্ষেত্রে ভারতবর্ষের তুলনায় কোথায় পিছিয়ে আছে তার একটা তালিকা দিচ্ছি। রুরাল ইলেকট্রিফিকেশানের কথা আমরা আগেও বলেছি। এবারেও বলছি যে রুরাল ইলেকট্রিফিকেশান পশ্চিমবঙ্গে হয়েছে ৬৯ পারসেন্ট। অর্থাৎ আমি যদি দেখি প্রোগ্রেস ইন ইলেকট্রিফিকেশান - রিপোর্ট আপটু দি মান্থ অব মার্চ ১৯৯১ তাহলে আমি দেখবো যে অন্ধ্রপ্রদেশে ১০০ পারসেন্ট হয়েছে। বিহারে হয়েছে, গোয়ায় হয়েছে, মধ্যপ্রদেশে হয়েছে, মিজোরামে হয়েছে, উড়িষ্যায় হয়েছে, মহারাষ্ট্রে হয়েছে, সেখানে ১০০ পারসেন্ট অতিক্রম করে গেছে। আর সেখানে পশ্চিমবঙ্গে গ্রামীন বিদ্যুৎ আমাদের ইলেকট্রিফিকেশানে অব ভিলেজেজ হয়েছে ৬৯ পারসেন্ট। এর পরে আসছি ন্যাশান্যাল স্যাম্পেল সার্ভে অব ইন্ডিয়ার থেকে দু'একটা উদাহরন দিচ্ছি এবং যেটাতে আপনাদের সরকারের নিশ্চয়ই কৃতিত্ব দাবী করেনা. ন্যাশান্যাল স্যাম্পেল সার্ভেতে পার্সেন্টেজ অব পার্সনস ইউজিং ট্যাপ এ্যাজ এ মেজর সোর্সেস অব ড্রিংকিং ওয়াটার - এখানে অল ইন্ডিয়া এভারেজ

১৬.০৭ পারসেন্ট। আর ওয়েস্ট বেঙ্গলে ৭.০৬ পারসেন্ট। আর্বান এরিয়াতে দেখছি অল ইন্ডিয়া এ্যাভারেজ হচ্ছেয ৭২.৪৩ পারসেন্ট। ওয়েস্ট বেংগলে হচ্ছে ৫৯.৩ পারসেন্ট। পার্সেন্টেজ অব পার্সনস স্টেইং ইন ইলেকটি-ফ্রায়েড বিল্ডিংসে অল ইন্ডিয়া এ্যাভারেজ হচ্ছে ২৫.৯০ পারসেন্ট, সেখানে ওয়েস্ট বেংগলে হচ্ছে ৫.৫৩ পারসেন্ট। আর্বান এরিয়াতে হচ্ছে ৭৩.২৯ পারসেন্ট, ওয়েস্টবেঙ্গলে হচ্ছে ৫৯.৩১ পারসেন্ট। ইনটেক অব ক্যালোরী অল ইন্ডিয়া এ্যাভারেজ হচ্ছে ৮১.০৯ পারসেন্ট। আর ওয়েস্টবেঙ্গলে এ্যাভারেজ হচ্ছে ৬০.৩৯ পারসেন্ট। পার ক্যাপিটা পার ইনটেক অব ক্যালোরীস - অল ইন্ডিয়া এ্যাভেরজ হচ্ছে ৮৯.০৯ পারসেন্ট, ওয়েস্ট বেঙ্গলে এ্যাভারেজ হচ্ছে ৬০.৩১ পারসেন্ট। সুতরাং এগুলি আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ভয়ংকর কিছু উন্নয়ণের নজির বা তার সূত্র বহন করেনা। আপনাকে আর একটা বড় কথাবলি সেটা হচ্ছে রাজ্যের হচ্ছে রাজ্যের ফুড প্রোডাকশনের প্রশ্নে। ফুড প্রোডাকশনেব ক্ষেত্রে আমি আপনাকে রিপোর্ট দেখাচ্ছি, পার ক্যাপিটা স্টেট ওয়াইজ প্রোডাকশন অব ফুড গ্রেন্স, ১৯৮৯-৯০, আমি যদি তার একটা রিপোর্ট আপনার কাছে দেখাই যে এরিয়া এ্যান্ড পপুলেশন ওয়াইজ প্রোডাকশন (পার ক্যাপিটা)— অন্ধ্রপ্রদেশ যেখানে ২১০, হরিয়ানা ৫৯৭, মধ্যপ্রদেশ ২৫৮, পাঞ্জাব ৮৬৩, রাজস্থান ২৫৩ এবং উত্তর প্রদেশ ২৭৫, সেখানে পশ্চিমবাংলা হচ্ছে ১৮১.৯। পার ক্যাপিটা স্টেট ওয়াইজ প্রোডাকশন অব ফুড গ্রেন্স এর ক্ষেত্রে আপনারা কী ভাবে পিছিয়ে আছেন, এটা আপনি নিশ্চয়ই বলবেন। আপনারা বলছেন ১ কোটি ১৮ লক্ষ কী ২০ লক্ষর মত আমরা উৎপাদন করলাম। এই কথা বলে বিভ্রান্ত করলেন, অথচ পার ক্যাপিটা স্টেট ওয়াইজ প্রডাকশন অব ফুড গ্রেন্স এর ক্ষেত্রে পশ্চিমবাংলার পরিস্থিতি আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে, সেই কথা আপনাকে মনে করিয়ে দিলাম. এবার আসুন পার ক্যাপিটা কনজাম্পশন ইন ইলেকট্রিসিটি। এটা যদি আমরা স্টেট ওয়াইজ দেখি, তাহলে আমরা দেখবো যে গুজরাটে এটা ৩৭২.৭৫, হরিয়ানায় ৩০৬.১৭, কর্ণাটকে ২০৬.৭০, মহারাষ্ট্রে ৩৪৭.১২, পাঞ্জাবে হচ্ছে ৫৬৯.১৯, তামিলাড়ু ২৪৯ আর সেখানে পশ্চিমবাংলায় ১৩৪.৮৯। এটা কিলোওয়াট আওয়ারের হিসাবে। এখন পার ক্যাপিটা কনজাম্পশন অব ইলেকট্রিসিটি কিলো ওয়াট আওয়ারে দেওয়া হয়। আজকে বিদ্যুৎ সম্পর্কে আর একটা হিসাব দিলাম, আশা করি এই সম্পর্কে আপনার জবাব পাবো। আজকে শিল্প পরিস্থিতি নিয়ন্ত্রণহীন হয়ে পড়েছে। কেন্দ্রীয় শিল্প নীতি যা ঘোষিত হয়েছে, তার পটভূমিতে আপনারা তার সুযোগ নিতে পারেন নি। আপনারা সেই সুযোগ নেবার চেষ্টা করতে পারতেন। সেই বিষয়ে এখানে কিছু বললেন না। আমাদের কিছু বলার নেই কিন্তু একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে সহাবস্থান আপনারা করছেন। পশ্চিমবাংলায় টাটার সঙ্গে আপনারা হাত মিলিয়েছেন, বিড়লাদের সঙ্গে হাত মিলিয়েছেন, গোয়েঙ্কাদের সঙ্গে হাত মিলিয়েছেন, বীরেশ সা দের সঙ্গে হাত মিলিয়েছেন এবং তাদের সঙ্গে হাত মিলিয়ে কাজ করছেন। আপনারা যৌথ উদ্যোগে হলদিয়া পেট্রোকেমিক্যাল করছেন। আজকে আপনাদের আমরা বারবার বলতে চেয়েছি তিন হাজার কোটি টাকার প্ল্যান - আমরা হাউজে বারবার বলবার চেষ্টা করেছি যে হলদিয়া হোক আমরাও চাই, কিন্তু এই হলদিয়া থেকে কী প্রডাকশন আমরা পাবো? ইথিলিন, প্রপিলিন এবং বুটাডাইন। এছাড়া ডাউন স্ট্রিমে পাবো এল, ডি, এম., এল. পি. সি, এস. ডি. পি এবং পলি প্রপিলিন। হলদিয়া পেট্রো কেমিক্যাল সম্পর্কে যে কথা সৌগত রায় আগের দিন বলেছেন, আপনার যে উৎপন্ন বস্তু অর্থাৎ যেটা প্রডিউস করবো, ১৯৯৫ সালে তার মার্কেট থাকবে কী না সেটাই প্রশ্ন। এই প্রসঙ্গে ডি পি কাপুরের রিপোর্ট আপনি দেখেছেন কী না জানি না, তিনি বলেছেন আমাদের দেশে অনেকগুলো পেট্রোকেমিক্যাল প্রজেক্ট গড়ে উঠছে, যেমন গান্ধার প্রজেক্ট, তারপর আই, পি সি এল., নসলি যেটা মফৎলাল করছে, এছাড়া রিলায়েন্স পেট্রো কেমিক্যালস রয়েছে। এছাড়াও গোয়েংকারা মাদ্রাজে করছেন। এই ভাবে পেট্রো কেমিক্যালস ভারতবর্ষের অনেকগুলো জায়গায় হচ্ছে, কোথাও কোথাও হয়ে গেছে। তাদের সঙ্গে হলদিয়া যোগ হলো। এতগুলো পেট্রোকেমিক্যালসের প্রডাকশন এবং মার্কেট ডিমাণ্ড দুটো এ্যাট পার যদি না থাকে তাহলে ১৯৯৬ সালের পর মার্কেট কী হতে পারে, তা আজকে বিচার করে দেখতে হবে। এই সমস্ত বড় বড় প্রজেক্ট কোথাও টাটা, কোথাও বিড়লা, কোথাও গোয়েংকা, কোথাও আমবানি, কোথাও বীরেন সা- রা করছে। ইথিলিন, প্রপেলিন, বুটাডাইনের কী মার্কেট সেই সময় থাকবে ১৯৯৫ সালে, সেটা বিচার করে দেখতে হবে। আপনারা যখন হলদিয়ার অনুমতি পেলেন তখন টাটা, বিড়লা, গোয়েংকারা আপনার ঘরের সামনে ঘোরাঘুরি

করছিল এবং আপনিও তখন খুব ব্যস্ত ছিলেন তাদের নিয়ে। আপনি তো তাদের প্রস্তাব দিতে পারতেন যে তোমরা এক একটা প্রকল্প করো তার সঙ্গে আমাদের এক একটা বন্ধ কারখানার দায়িত্ব তোমাদের নিতে হবে, সেই কারখানা তোমাদের খুলতে হবে।

[1.40 - 1.50 p.m.]

টাটা যদি হলদিয়া পেয়ে থাকে তাহলে টাটাকেই বলতে হবে, তুমি মেটাল বক্স খোলার দায়িত্ব নাও। অর্থাৎ একটা বড় প্রজেক্ট কাউকে দিলে পলিয়েস্টার ইয়ার্ণ কাউকে দিলে তাকে বলতে হবে, আর একটা বন্ধ হয়ে আছে এমন কারখানা খোলার দায়িত্ব তোমাকে নিতে হবে। এটা করতে পারলে, এটা হবে একটা বৈপ্লবিক পদক্ষেপ, অলটারনেটিভ পদক্ষেপ। ভি পি সিং-এর কাছে বা পি ভি নরসিমারও-এর কাছে অল্টারনেটিভ প্রোপজাল না দিয়ে, শিল্পপতিদের কাছে দিন। যে শিল্পপতিদের সঙ্গে আপনাদের এত দহরম মহরম তাদের কাছে এই প্রস্তাব দিন যাতে রাজ্যের প্রকৃত উপকার এই ভাবে আপনারা বন্ধ জুট মিল গুলো খোলার ব্যবস্থা করতে পারেন। এই অলটারনেটিভ প্রোপজাল ডাউন-স্ট্রিম প্রোজেক্টেও শিল্পপতিদের দিতে পারেন, হলদিয়া পেট্রো-কেমিক্যালস প্রজেক্টের ডাউন-স্ট্রিমের ক্ষেত্রে তবে আপনারা হলদিয়া পেট্রো-কেমিক্যালস নিয়ে মানুষকে বিভ্রান্ত করছেন। আমরা বার বার আপনাদের বলছি, হলদিয়া প্রজেক্টে দেড় লক্ষ মানুষের চাকরি হতে পারে না, কিন্তু আপনারা বলছেন, দেড় লক্ষ মানুষের চাকরি হবে। আমরা প্রকাশ্যভাবে বলছি হলদিয়ার মূল প্রজেক্টে ২ হাজারের বেশী মানুষের চাকরী হতে পারে না। আপনারা বলছেন, ডাউন স্ট্রিম প্রোজেক্টে দেড় লক্ষ মানুষের চাকরি হবে। আমরা বলছি, আপনারা এ বিষয়ে একটা শ্বেতপত্র- হোয়াইট পেপার - প্রকাশ করুন। আমাদের দাবী হলদিয়া প্রজেক্টে ডাইরেক্ট এমপ্লয়মেন্ট ক্যান নট একসীড্ মোর দ্যান ২,০০০। আমরা আমাদের দলের পক্ষ থেকে বার বার আপনাদের কাছে একথা বলছি, কিন্তু আপনারা আমাদের কথা মানছেন না। আমাদের বক্তব্য, আপনারা মানুষকে চাকরির মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে ভাঁওতা দিচ্ছেন। আমরা নির্বাচনের আগে একথা বলেছি, আবারও বলছি। শিল্প সংস্থা গুলিকে সঠিকভাবে গড়ে তুলে পথে পরিচালনা করার মত ইনফ্রাস্ট্রাকচার আপনাদের এ্যাডমিনিসট্রেশনের নেই। আপনাদের হাতে পড়ে হলদিয়া পেট্রো-কেমিক্যালসের অবস্থা কি হবে জানি না! আপনাদের একটা স্টেটমেন্ট থেকে পশ্চিমবাংলার একটা চিত্র আমাদের কাছে প্রকাশ পেয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতেই আমাদের আশংকা হলদিয়া প্রজেক্টেরও যেন ১২-টা না বাজে। বাজেট পাবলিকেশন নং - ৭ সেখানে Statement showing financial results of important schemes of Government involving transactions of a commercial or semicommercial nature for the year 1991-92.

এই বইতে কি আছে? এটা আমাদের কোন বই নয়, এটা আপনারাই প্রকাশ করেছেন। রাজ্য সরকারের অধীন যেসমস্ত কমার্শিয়াল, সেমি-কমার্শিয়াল প্রতিষ্ঠান গুলি আছে সেগুলির লাভ ক্ষতির একটা হিসাব দিয়েছেন। ২০টি প্রতিষ্ঠান, গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই, ইণ্ডাষ্ট্রিয়াল এস্টেট, বারুইপুর; ইণ্ডাষ্ট্রিয়াল এস্টেট, কল্যাণী; টুরিষ্ট বাসেস, ক্যালকাটা; মেকানাইজড ব্রিক ফ্যাকটরি; দুর্গাপুর মিল্ক স্কীম, ইপিক্যাক্ ক্যালটিভেশন স্কীম ইত্যাদি করে ২০টি সংস্থার নাম দিয়েছেন যার মধ্যে তিনটি মাত্র অল্প প্রফিটে চলছে, বাকি ১৭টিই লসে চলছে। এর থেকেই আপনাদের বুঝতে হবে যে, রাজ্য সরকারের হাতে পড়লে শিল্প সংস্থার কি অবস্থা হয়। এই সমস্ত সরকারী সংস্থা গুলির এই অবস্থার পরে আর আপনাদের মুখে বড় কথা সাজে না। আমাদের ধারণা এখানে আপনারা শিল্পের কোন ইনফ্রাস্ট্রাকচারই গড়ে তুলতে পারেন নি। এখানে কোন ইনফ্রাস্ট্রাকচার নেই। ইনফ্রাস্ট্রাকচার না থাকার ফলে আজকে রাজ্যের অর্থনীতিতে এই ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এরপর যখন ডিপার্টমেন্টওয়াইজ আলোচনা হবে তখন আমরা আলোচনা করতে পারব, প্রতিটি দপ্তরের অবস্থা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে। এই প্রসঙ্গে আমি আপনাকে অনুরোধ করছি, আপনি প্রতিটি ডিপার্টমেন্টের ক্ষেত্রে মান্থলি সিস্টেম অব অডিট রিপোর্ট ইনট্রোডিউস করুন. পারফরমেন্স অডিট ইন ইচ ডিপার্টমেন্ট, এটা যদি করতে পারেন তাহলে বুঝতে পারবেন যে কাজের অগ্রগতি কতটা হচ্ছে, না হচ্ছে। আপনারা যদি কতগুলি পজিটিভ সিদ্ধান্ত নিতে পারতেন তাহলে ১৪

বছর ক্ষমতায় থাকার পর বিরোধীদের বক্তৃতা শুনে হ্যা-হ্যা করে চিৎকার করতে হত না। এখনো কতগুলি পজিটিভ সিদ্ধান্ত নিন এবং সেগুলির প্রতি গুরুত্ব দিন। মান্থ মেন্টেন্ পারফরমেন্স মান্থলি সিস্টেম অফ অডিট রিপোর্ট, এ বিষয়ে পজিটিভ সিদ্ধান্ত গ্রহন করুন। সাথে সাথে ইচ্ ইমপরটেন্ট ডিপার্টমেন্ট শুড্হ্যাভ ফাইনানসিয়াল এ্যাডভাইসর। প্রতিটি গুরুত্বপূর্ণ দপ্তরে একজন করে অর্থনৈতিক উপদেষ্টা রাখুন। কারণ আপনার একার পক্ষে সব দপ্তরের অর্থনীতি দেখা সম্ভব নয়। আমরা কাগজে পড়ছি অর্থমন্ত্রীর বিরুদ্ধে রাজ্যের বিভিন্ন মন্ত্রী ক্ষেপে উঠেছেন। সুতরাং আপনার একার পক্ষে সমস্ত দপ্তর দেখা সম্ভব নয়, কাজের চাপ বাড়ছে। সেই জন্য আমি আপনার কাছে বলছি, প্রত্যেক ডিপার্টমেন্টে এক জ ন করে ফিনানসিয়াল এ্যাডভাইসার দিন। এই ব্যবস্থা দিল্লীতে আছে। আমাদের পশ্চিমবাংলায় যদি এই ব্যবস্থা চালু করা যায় তাহলে পশ্চিমবাংলার ইনফ্রাস্ট্রকচার এবং এর অর্থনৈতিক কাঠামো অনেকবেশী শক্তিশালী হতে পারে। দপ্তবের ক্ষেত্রে ফিনানসিয়াল এ্যাডভাইসারের কথা তো বললাম। একবার ভিজিলেন্স কমিশনের ব্যর্থতার কথা আপনাকে আমি বলেছিলাম। ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল এই ১০ বছর পর্যন্ত ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেশ করলে না। আপনি জানেন, এই পশ্চিমবাংলায় একজন এস পির বিরুদ্ধে ভিজিলেন্স বসেছিল। সেই এস পিকে বামফ্রন্ট সরকার ডিরেকটর জেনারেল করেছে। সেই ডিরেকটর জেনারেল রিটায়ার করে বি জে পিতে যোগদান করে নির্বাচনে অংশ গ্রহন করেছিলেন।

(চিৎকার)

শুনুন, ঐ এস পিকে আমরা এ্যাপয়েন্টমেন্ট দিইনি। আই পি এস পাশ করলে এ্যাপয়েন্টমেন্ট পায়। যা জানেন না, তাই নিয়ে কথা বলেন কেন। আপনারা নির্লজ্জের মতন তাকে ডিরেকটর জেনারেল করলেন। সেই এস পি-র এগেনেষ্টে ভিজিলেন্স শুরু হয়ে গেল অমনি একটা সরকার তাঁকে ডিরেকটর জেনারেল অফ পুলিস করে দিলেন নির্লজ্জের মতন। লজ্জা করে না? যেহেতু আপনাদের তাঁবেদারী করতো সেহেতু ভিজিলেন্স কমিশন দেখেও তাকে ঐ পদে বসালেন চিরকাল তাঁকে ব্ল্যাকমেল করার জন্য। আপনাদের প্রশাসনের মধ্যে ঘুন ধরেছে। এই ধরনের উচ্চপদে অধিষ্ঠিত ব্যক্তি - ১০ বছর ধরে ভিজিলেন্স কমিসনের রিপোর্ট রয়েছে, ১৯৮০ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত - সেই রিপোর্ট পেশ করতে পারেননি, এর থেকে লজ্জা আর কি হতে পারে। ভিজিলেন্স কমিশন ১৯৯০ সাল পর্যন্ত প্রাথমিক তদন্তের পর ১৩৭৮টি ক্ষেত্রে রেকমেনডেশন দিয়েছিল। আপনারা মাত্র ১৫ জনের ক্ষেত্রে পানিশমেন্ট সুপারিশ করেছেন। এরজন্য আপনাদের আমার করুণা করতে ইচ্ছা করে। ১৯৮৩ সালে আপনারা রিপোর্ট অফ দি এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসকমিটি বসালেন। সেই কমিটিতে কারা কারা সদস্য ছিলেন? সদস্য ছিলেন ডঃ অশোক মিত্র, সদস্য ছিলেন শ্রী সোমনাথ চ্যাটার্জী, সদস্য ছিলেন শ্রী রথীন্দ্রনাথ সেনগুপ্ত। ওঁরা ৯১টি রেকমেনডেশন করেছিলেন প্রশাসনের বিভিন্ন পোষ্টের ব্যাপারে। আজকে আপনার কাছে জানতে চাই, আমার প্রত্যাশা ছিল আপনাদের তৈরী কমিটির রেকমেনডেশন-এর অনেকগুলি রেকমেনডেশন আপনি মানবেন, কিন্তু আপনি একটা রেকমেনডেশনও ওঁদের থেকে গ্রহন করলেন না। আপনার কাছে আমার অভিযোগ, আপনি বাজেট বইতে ঘাটতি-শূণ্য বাজেট রাখতে চান, কিন্তু মাঝেমাঝে মন্ত্রীদের জন্য প্রেস্ড করার দাবী যখন দেখি তখন আমার আশংকা জাগে। আপনার চা-আপ্যায়নের জন্য খরচ দেখি ১ কোটি ৮০ লক্ষ টাকা, রাজভবনের জন্য ৯৩ লক্ষ টাকা, রাজভবন সাজাবার জন্য ৪০ লক্ষ টাকা। এইসবের মধ্য দিয়ে আপনি বাজেট ঘাটতিশূণ্য দেখাতে পারছেন কি করে তা আমি জানি না। এবার আমি পরবর্তী পর্যায়ে আসতে চাই। পশ্চিমবাংলার গোটা ব্যাপারটা একটা এ্যাড-হক এ্যারেঞ্জমেন্টের মধ্য দিয়ে চলছে। আমলা নির্ভরশীল প্রসাশন এই পশ্চিমবাংলার বুকে মাথায় চেপে বসেছে। তাই আমি মনে করি যখন ভারতবর্ষের ক্ষেত্রে গোটা বাজেট এবং শিল্পনীতি ঘোষিত হয়েছে সেই শিল্পনীতি সম্পর্কে আমাদের এখানে অনেকে সমালোচনা করেছেন।

[1.50 - 2.00 p.m.]

আমি আপনাদের কাছে বলতে চাই যে শিল্প নীতি এখানে ঘোষিত হয়েছিল সেই সম্পর্কে অনেকে জেনে অনেকে না জেনে অনেক কথা এখানে বলেছেন। কিন্তু আমাদের কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির মধ্যে কোন কোন

ক্ষেত্রে আমাদের বিরোধিতা সেই সম্পর্কে আপনাদের কাছ থেকে শুনতে চাই কারণ কেন্দ্রীয় নূতন শিল্প নীতি মূলতঃ ব্যাবসা গুলির কথা বলা হয়েছে, একচেটিয়া ও সীমাবদ্ধ ব্যবস্থা নিয়ন্ত্রণ মনোপলিজ এ্যান্ড রেসট্রিকটিভ ট্রেড প্র্যাকটিস অর্থসম্পদ বিরোপ করা হয়েছে, আবশ্যিক লাইসেন্স ব্যবস্থা প্রত্যাহার করতে বলা হয়েছে। নির্দিষ্ট কয়েকটা ক্ষেত্রে ছাড়া সরাসরি বিদেশী পুঁজি বিনিয়োগের সীমা ৫১ শতাংশ সরকার সংস্থা গুলিতে আর বে-সরকারী, ৮টি গুরুত্বপূর্ণ সরকারী ক্ষেত্র ছাড়া শিল্পের শেয়ার বাজার ছাড়ার উদ্যোগকে নিয়ন্ত্রন মুক্ত করে দেওয়া হয়েছে। অর্থাৎ এই শিল্প নীতির সঙ্গে আজকে যে সুযোগ এসেছিল, যে শিল্পনীতি আজকে দেশের বাজারে খুলে গিয়েছিল আপনারা যদি একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে সহাবস্থানের মধ্যে এ দেশে শিল্প স্থাপন করার চেষ্টা না করতেন মাননীয় জ্যোতিবাবু যদি মাঝে মাঝে বিদেশের এন আর আই-কে আহ্বান না করতেন তাহলে আমরা বুঝতাম যে নিজেদের মধ্যে থেকে একটা দেশের কাঠামোর মধ্যে থেকে কাজ হয়েছে। আজকে বেশী করে মাননীয় জওহরলাল নেহেরুর নাম বার বার করে মনে পড়ে। আপনারা বিভ্রান্ত করতে চেষ্টা করেছেন। আজকে আপনাদের মাননীয় জওহরলাল নেহেরুর প্রতি এত ভক্তি, শ্রদ্ধা, তাঁর নীতির প্রতি এত বিশ্বাসের কথা আমাদের আগে জানা ছিল না। কোন একটি সংবাদপত্র থেকে আর্টিকল সংগ্রহ করে আপনারা বার বার এই কথা বলেছেন কংগ্রেসীরা তার থেকে সরে যাচ্ছে। জওহরলাল নেহেরুর শিল্প নীতির কথা বার বার বলেছেন কিন্তু এটার মধ্যে একটা বেসিক এ্যাপ্রোচ আছে। সেই বেসিক এ্যাপ্রোচ যদি সত্যিই নিতে পারা যায় - পশ্চিমবঙ্গে শিল্পের আজকে নাভিশ্বাস ওঠার অবস্থা। যেখানে ২১ হাজার ছোটশিল্প বন্ধ হয়ে যাচ্ছে, বহু ভারী শিল্প বন্ধ হয়ে যাচ্ছে সেখানে শিল্পের নাভিশ্বাস থেকে মুক্ত করতে গেলে আজকে এই খোলা বাজারের সুযোগ যদি আপনারা গ্রহণ করতেন তাহলে আমার মনে হয় এই বাজেটের প্রশ্নে আপনাদের সুদূরপ্রসারী দৃষ্টিভঙ্গীর পরিচয় দিতে পারা যেত। আরও দু-একটি বিষয় আপনাদের বলব যে, কেন্দ্রীয় বাজেটের সমালোচনা আপনারা করেছেন। সমালোচনার সুযোগ কোথায়? কেন্দ্রীয় বাজেটের কথা যদি বলি - কেন্দ্রীয় বাজেটে পেট্রল, ডিজেল ও সারের জন্য আমরা নিশ্চয়ই চিন্তিত। আমাদের বিরোধী দলের মাননীয় নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় সে কথা বলেছেন, তিনি উপরে বলবার জন্য প্রস্তুত। দাম বেড়েছে সিগারেট, এয়ারকন্ডিসন মেশিন, রঙীন টি. ভি, ভি. সি. আর, ভি. সি. পি, রেফ্রিজারেটর। এর সঙ্গে সাধারণ মানুষের অসুবিধার প্রশ্নে যেটুকু চিনি ও সারের উপর থেকে ভর্তুকী তুলে দেওয়া, সে বিষয়ে আমরা বলেছি। এই বিষয়ে আমি বলছি যে, পেট্রলের প্রশ্নে ভি পি সিং মহাশয়ের সরকারের যে মূল্যবৃদ্ধি হয়েছিল সেদিন তো আপনাদের প্রতিবাদ করতে দেখিনি। নির্লজ্জের মত মাথা নীচু করে বসে ছিলেন। আর দাম কমেছে আপনাদের বাজেট বক্তৃতায়, তাই আজকে বলব ৩টি কথা আপনাদের বাজেটে নেই। ওয়ার্ক কালচার, প্রোডাকটিভিটি এবং প্রফিটিবিলিটি এই তিনটি কথা নেই। এই ৩টি ছাড়া কোন শিল্প হয় না। ওয়ার্ক কালচার প্রোডাকটিভিটি এবং প্রফিটিবিলিটি এই ৩টিকে বাদ দিয়ে একটা শিল্প কোন রাজ্যে হতে পারে না। আজকে আমাদের বিশ্বাস এই বাজেট কোন ভাবেই মানুষের উন্নতির কথা বহন করে না এই রাজ্যে। একটা হতাশা ব্যঞ্জক বলে আমি মনে করি। কেবলমাত্র কতকগুলি কথার ফুলঝুরি হিসাবের কথা মাত্র। ভবিষ্যতে আরও অনেক বেশী উদ্বেগের সৃষ্টি করবে এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্রীধর মালিক:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এই বাজেটকে পরিপূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই বাজেট বিবৃতির মধ্যে মাননীয় অর্থমন্ত্রী যেভাবে সমস্ত বিষয়গুলি উত্থাপিত করেছেন তা সত্যি একটি উল্লেখযোগ্য ঘটনা। এই বাজেট বিবৃতির মধ্যে দিয়ে একদিকে তিনি আমাদের দেশের বর্তমান অর্থনৈতিক পরিকাঠামো, অর্থনৈতিক অবস্থা সম্পর্কে সচেতন করেছেন, অন্যদিকে কোন পরিপ্রেক্ষিতে এই বিবৃতি, এই বক্তব্য তিনি উত্থাপন করেছেন, সেটা বলেছেন। এটা একটা শিক্ষণীয় বিষয়। কিছুক্ষণ আগে সুদীপ বাবু বক্তব্য রাখছিলেন, কিন্তু শুনে মনে হল তাঁর বক্তব্যে সার বস্তু কিছু নেই। কিছু কিছু বিষয়ে এই হতে পারে, ঘাটতি শুন্য বাজেট বললে মানুষের মধ্যে কোনরকম আলোড়ণ আর দেখা দেয় না - এসব কথা তিনি বললেন। কিন্তু বামফ্রন্ট সরকারের চৌদ্দ পনেরো বছরের যে কার্যক্রম তার মধ্যে দিয়ে এটা অন্ততঃ পশ্চিমবঙ্গের মানুষ বোঝেন যে, দেশের বর্তমান পরিস্থিতিতে এই বাজেট সাধারণ মানুষের মঙ্গল সাধনই করবে। এ-বিষয়ে তারা আশাবাদী এবং

সে সম্পর্কে তাদের মনে কোন সন্দেহ নেই। শুধু কতগুলো টেকনিক্যাল বিষয় উত্থাপন করে, কৌশলগত কথাবার্তা বলে বাজেটের বিরোধিতা করা। কাজেই এই বক্তব্যের মধ্যে কোন সারবত্তা আছে বলে মনে হয় না। যে সমস্ত তথ্য এবং বক্তব্যের মাধ্যমে এই বাজেটকে আমরা আরো বেশী কল্যাণমুখী করে তুলতে পারি, আমার মনে হয়, সেইরকম কিছু তিনি বলতে পারেননি। এই প্রসঙ্গে আমি বলতে চাই, যে পরিকাঠামোর মধ্যে দিয়ে আমরা চলছি সেই পরিস্থিতির পরিপ্রেক্ষিতেই আমাদের এই বাজেট। এটা প্রথমতঃ আমাদের অনুভব করা প্রয়োজন। আমরা দেখেছি, ভারতবর্ষের শাসকশ্রেণী যারা দীর্ঘদিন ধরে দেশ শাসন করছেন, আইন থাকা সত্বেও তারা জোতদারদের কাছ থেকে জমি নিয়ে নেননি, ফলে গ্রামের মহাজনার দিনের পর দিন স্ফীত হয়ে উঠেছে এবং সেই সঙ্গে বিদেশী পুঁজির দিনের পর দিন প্রসার ঘটেছে আমাদের দেশে। আর বর্তমানে যে শিল্পনীতি, তারফলে দেশের শিল্পসমূহ আজকে ব্যক্তিগত মালিকানাধীনে যাবার অবস্থায় পৌঁছেছে। আজকে রাজ্যের হাতে যে অধীক ক্ষমতা, অধীক অর্থ থাকা দরকার এবং সে সম্পর্কে যে পরিকল্পনা গ্রহণ করা পয়োজন - এই মূল দৃষ্টিভঙ্গী সম্পর্কে কেন্দ্রীয় সরকার উদাসীন। এ-সম্পর্কে তাঁরা কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেন নি। এ-সম্পর্কে কেন্দ্রীয় সরকার স্বৈরতান্ত্রিক এবং কৌশলগত নীতি গ্রহন করেছেন। আজকে দেশের সংগৃহীত রাজস্বের দুই- তৃতীয়াংশই জমা পড়ছে কেন্দ্রীয় সরকারের অর্থভান্ডারে। এইরকম একটা অবস্থার মধ্যে দিয়েও আমাদের রাজ্যের খেটে খাওয়া সাধারণ মানুষ, মধ্যবিত্ত, ছোট ব্যবসায়ী, সরকারী কর্মচারী এবং অন্যান্য সব মানুষ, তাঁদের স্বার্থ সুন্দরভাবে কর্মসূচীর মধ্যে দিয়ে এগিয়ে চলেছে। আর এই দৃষ্টিভঙ্গী নিয়ে চললে, এই দৃষ্টিভঙ্গীর দ্বারা পরিচালিত হলে কাজ করা যায়, দেশের মঙ্গল হয় তাতে। এই দৃষ্টিভঙ্গী সঠিকভাবে কার্যকরী করবার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার হলেন একমাত্র সরকার যাঁরা সারা ভারতবর্ষের মধ্যে একটা নজীব সৃষ্টি করেছেন। ভারতবর্ষ একটা কৃষিপ্রধান দেশ। এই দেশে যদি ভূমি সংস্কার না হয়, কৃষকরা যদি জমি না পায়, তাহলে দেশের উন্নতি হতে পারে না। এক্ষেত্রে বামফ্রন্ট সরকারের ভূমিকা উল্লেখযোগ্য। আমরা লক্ষ্য করে দেখেছি, এই সময়ের মধ্যে এই সরকার ২৭ লক্ষ একর জমি ভূমিহীণ কৃষকদের মধ্যে বিলি করতে পেরেছেন।

[2.00 - 2.10 p.m.]

১৪ লক্ষের মতো বর্গাদার-এব আজকে জমি রেকর্ডেড রয়েছে। আজকে দ্বিতীয় ভূমিসংস্কার বিল পাশ হয়েছে বহু দিন অপেক্ষা করার পর। এর ফলে প্রায় ৪০ লক্ষ বিঘা জমি নূতন করে খাস জমি পাওয়া যাবে এবং সেই গুলি গরীব কৃষক এবং প্রান্তিক কৃষকদের মধ্যে বিলি করা হবে। বিরোধী বন্ধুদের বলি ভারতবর্ষে যদি ভূমিসংস্কার না হয়, কৃষিতে উন্নতি যদি না হয় তাহলে কি অর্থনৈতিক পরিকাঠামো গড়ে উঠতে পারে, দেশের সম্পদ সৃষ্টি হতে পারে? আমার কাছে একটি পরিসংখ্যান আছে সেটা আপনাদের কাছে তুলে ধরতে চাই। আমরা এই পরিসংখ্যান থেকে পরিষ্কার ভাবে লক্ষ্য করেছি পশ্চিমবাংলায় যে মোট কৃষি জমি তার ৬০ শতাংশ জমির মালিক হচ্ছে ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী। সারা ভারতবর্ষে এই ক্ষেত্রে অনুপাত হচ্ছে ২৯ শতাংশ। অর্থাৎ পশ্চিমবাংলার ক্ষেত্রে ৬০ শতাংশ জমির মালিক হচ্ছে প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষী সেই ক্ষেত্রে সারা ভারতবর্ষে অন্যান্য রাজ্যকে মিলিয়ে যেটা দাঁড়ায় তা হল ২৯ শতাংশ জমির মালিক হচ্ছে ওই ক্ষুদ্র চাষী এবং প্রান্তিক চাষী। পশ্চিম বাংলার ক্ষেত্রে নথিভুক্ত বর্গাদারকে যুক্ত করলে এই অনুপাত দাঁড়ায় ৭০ শতাংশ। সেই জন্য পশ্চিমবাংলা অর্থনৈতিক পরিবর্ত্তন ঘটাতে পেরেছে বলে আমি মনে করি। এটা আর বিতর্কের বিষয় নয়। এই সময়ের মধ্যে আমরা যদি গ্রামে-গঞ্জে লক্ষ্য করি তাহলে দেখবো গ্রামের গরীব কৃষক, প্রান্তিক কৃষক, ক্ষেতমজুর, ভূমিহীন চাষী এদের যথেষ্ট অবস্থার উন্নতি হয়েছে। এর দ্বারা প্রমান হয় যে অর্থনৈতিক উন্নয়ন ঘটেছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠিত হয় তখন চারিদিক থেকে চিৎকার উঠেছিল জমির মালিকদের থেকে জমি কেড়ে নিয়ে যদি ক্ষুদ্র চাষী এবং প্রান্তিক চাষীদের দ্বারা চাষ করানো হয় তাহলে উৎপাদন বৃদ্ধি হতে পারে না। কিন্তু আমরা যখন প্রথম এসেছিলাম তখন খাদ্য উৎপাদন হতো ৭৬ লক্ষ টন। ভূমিসংস্কার করে, বর্গাদার এবং ভূমিহীন চাষীদের জমি দিয়ে মজুরী বৃদ্ধি করে বিভিন্ন রকম ভাবে ভাগচাষী, প্রান্তিক চাষী এবং গরীব কৃষকদের সাহায্য সহযোগীতা করে

খাদ্য শস্যের উৎপাদন ১ কোটি ১৮ লক্ষ টনে নিয়ে যাওয়া হয়েছে। এটা হলো কি করে? মাননীয় রাজ্যপালের ভাষণের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর আলোচনার সময় বিরোধী দলের নেতা যে বক্তব্য রেখেছেন তাতে বলেছেন - আমার শোনার যদি কোন ভুল না হয়ে থাকে - আমাদের এখানে উৎপাদন নাকি তুলনা মূলক ভাবে খারাপ। স্যার, আমি এখানে একটা পরিসংখ্যান আপনার সামনে তুলে ধরতে চাই।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** কোন কাগজ থেকে এই তথ্য দিচ্ছেন?

**শ্রী শ্রীধর মালিক ঃ** গণশক্তি কাগজ থেকে বলছি। আমি যে তথ্য দিচ্ছি সেটা দিল্লীতে আপনাদের কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য। কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষা থেকে যেটা বার হয়েছে সেই রিপোর্ট এখানে দেওয়া হয়েছে, এটা গণশক্তি কাগজের মতামত নয়। এখানে বলা হচ্ছে কৃষিতে উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা ভাল স্থান পেয়েছ। কেন্দ্রীয় সরকারের ১৯৯০-৯১ সালের অর্থনৈতিক সমীক্ষায় এই তথ্য পাওয়া গিয়েছে যেটা বর্তমান সংসদে পেশ করা হয়েছে তাতে দেখা যাচ্ছে ষষ্ঠ যোজনার তুলনায় সপ্তম যোজনা কালে কৃষি উৎপাদনের গড় হার পশ্চিমবাংলায় ২৫ শতাংশ, হরিয়ানায় ২৪ শতাংশ, পাঞ্জাবে ২৩ শতাংশ, বিহারে ২১ শতাংশে এবং উত্তরপ্রদেশ ১৮ শতাংশ উৎপাদন বেড়েছে। এই হচ্ছে আমাদের নজীর। তাই আমি বলতে চাই, যে কথা বারে বারে বোঝাতে চাচ্ছি, কেন্দ্রীয় সরকারের তথ্য থেকে এই কথা প্রমানিত হচ্ছে যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর এই ১৪-১৫ বৎসরে যে কর্মসূচী নেওয়া হয়েছে সেই কর্ম সূচীর মধ্যে দিয়ে অগ্রগতি ঘটেছে এবং উৎপাদন বেড়েছে।

স্যার, আমি এবারে অন্য একটি দিকে যাই। আমাদের পঞ্চায়েতী ব্যবস্থার ক্ষেত্রে দেখুন, পশ্চিমবাংলা হচ্ছে একটি মাত্র রাজ্য সারা ভারতবর্ষের মধ্যে যেখানে ব্যাপক অগ্রগতি ঘটেছে। আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পর্যন্ত এটা স্বীকার করে গেছেন। সল্টলেকে যখন কনভেনশান হয়েছিল, কনফারেন্স হয়েছিল তখন তিনি স্বীকার করে গেছেন যে পশ্চিমবাংলা হচ্ছে একমাত্র রাজ্য যেখানে পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে গ্রামাঞ্চলে-এর মানুষের উন্নয়ন ঘটেছে। তিনি স্বীকার করেছেন যে উন্নয়নের জন্য যে পরিকল্পনা ছিল সেই পরিকল্পনা হচ্ছে সঠিক পরিকল্পনা। তিনি যদিও অন্যদিক দিয়ে কথা বলতে চেয়েছিলেন, তবুও আমি বলবো যে ব্যক্তিগত ভাবে অন্যান্য বেশ কয়েকটি রাজ্যের কথা জানি। সেখানে আমরা যখন কমিটির সঙ্গে টুর করতে গিয়েছি তখন দেখেছি যে সেখানে ত্রি-স্তর পঞ্চায়েতী ব্যবস্থা আমাদের এখানকার মত যেমন, গ্রামের মানুষের সহযোগিতায় উৎপাদনকে এগিয়ে নিয়ে যাওয়া, মানুষের চিন্তা-ভাবনাকে বাস্তবে রূপায়িত করার জন্য যে সঠিক পরিকল্পনা দরকার তা সেখানে হয়নি। এগুলো ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলার পঞ্চায়েতী ব্যবস্থাতেই হয়েছে এবং আজকে তা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য গ্রহণ করতে চলেছে। কৃষি ব্যবস্থা এবং অন্যান্য যে সমস্ত উন্নয়নের ক্ষেত্র আছে, সেখানে পঞ্চায়েতের যে বিরাট একটা সাহায্য, সহযোগিতা রয়েছে, এই সমস্ত বিষয়ে বিরোধী পক্ষের সদস্যদের একবারও বলতে শুনলাম না। তাঁরা যখন বক্তব্য রাখেন তখন পঞ্চায়েতের এই সমস্ত উন্নয়নমুখী কার্যকলাপের কথা বলতে শুনি না। আমরা পশ্চিমবাংলার মানুষ হিসাবে নিশ্চয় এটা তাঁদের কাছে আশা করিনি। এই যে উন্নতি ঘটেছে - নিশ্চয়ই সবটা দোষমুক্ত নয় - তারমধ্যে দোষত্রুটি থাকতে পারে, তবে উন্নতি যে ঘটেছে তার উল্লেখ না করে কেবলমাত্র বিরোধিতার জন্যই বিরোধিতা কেন? এখানে যে ব্যবস্থাপনার মধ্যে দিয়ে আজকে গ্রাম বাংলায় এই রকম উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে তা বিরোধী সদস্যরা বললেন না। এজন্য আমরা দুঃখিত। কয়েকদিন আগে সৌগতবাবু অভিযোগ করছিলেন নিরক্ষরতার ব্যাপারে, এটা লজ্জার কথা। আমাদের দেশ আজ ৪৪ বছর হলো স্বাধীনতা পেয়েছে। আমরা এই সময়ের মধ্যে কী কারণে দেশের মানুষের নিরক্ষরতা দুর করতে পারিনি? দেশের মানুষ যারা বুকের রক্ত জল করে ফসল ফলাচ্ছে, সেই গ্রামের সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ আজও কেন নিরক্ষরতার অভিশাপের মধ্যে থাকে? তাদের জন্য আপনারা তো এত বছর ক্ষমতায় ছিলেন, কি করেছেন? কি পরিকল্পনা নিয়েছেন? আমরা গর্বিত - বর্ধমানে এবং মেদিনীপুর জেলায় আমরা পরিকল্পনা গ্রহনের মাধ্যমে - যদিও এখনও একশো ভাগ সফল হতে পারিনি, দাম্ভিকতার কথা বলতে চাই না - যেখানে ৫০-৬০ শতাংশ মানুষ যারা নিরক্ষর, যুগ যুগ ধরে অন্ধকারে ছিল, আলোর মুখ দেখতে পায় নি, তাদের অন্ধকার থেকে মুক্ত করা হয়েছে।

তারা আজ নতুন করে জগৎকে বুঝতে পারছে আজকে তাদের মধ্যে চিন্তা চেতনার উন্মেষ ঘটেছে। এটা কি আমাদের অপরাধ? বলুন, এটা কি আমাদের অপরাধ? কৈ, আপনারা তো একবারও একথা বললেন না। আমরা এরজন্য দুঃখিত। সৌগতবাবু, আপনাকে বিশেষ ভাবে বলতে চাই, আপনি নিজে একজন শিক্ষক, আপনার কাছে আমরা কি এটুকু আশা করতে পারিনা? মানুষের মধ্যে সাক্ষরতার এই অভিযানকে আরও সুন্দর কি ভাবে করা যায়, নিরক্ষর মানুষের মধ্যে কি করে সাক্ষরতার অগ্রগতি ঘটানো যায় সে সম্বন্ধে কি আপনার মুখ থেকে, একজন শিক্ষক হিসাবে, আমরা আশা করতে পারিনা? আমাদের এখানকার শিল্পক্ষেত্রের অবস্থা কি তা নিয়ে অনেক বলেছেন। কিন্তু কি ঘটনা কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ব্যাপারে তা আমরা শুনলাম না। ওঁরা বললেন কর্পোরেশনের সঙ্গে গাঁটছাড়া বেঁধেছে। ১৯৭৮ সালে কেন্দ্রীয় সরকারের হলদিয়া পেট্রো কেমিকেলস-এর জন্য টাকা দেবার কথা ছিল, কোন টাকাই - পরবর্তী পর্যায়ে তাঁরা যখন ক্ষমতায় আসেন তখন সেই টাকা দিলেন না পশ্চিমবাংলাকে। তাহলে বলুন, শিল্প গড়ে উঠবে কি ভাবে? ১৯৬৫ সালের পর থেকে এই পশ্চিমবাংলায় বড়, মাঝারী শিল্প গড়ে ওঠেনি। এই অবস্থায় হলদিয়া পেট্রোকেমিকেলস্ হচ্ছে। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে, যেখানে সুযোগ নেই, ১৯৭৬ সালে, ৬ লক্ষ ৩০ হাজারের মত ক্ষুদ্র শিল্পের উপরে মানুষ নিযুক্ত ছিল, সেখানে আজ তা ২২ লক্ষ ৮১ হাজারে এসে দাঁড়িয়েছে। ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্পের উপরে এই যে অবস্থা এটা কি আমাদের এ্যাচিভমেন্ট নয়? পশ্চিমবাংলায় নতুন করে শ্রমদিবস সৃষ্টি হচ্ছে- যেমন কৃষিতে ১৯৯০-৯১ সালে যে শ্রমদিবস সৃষ্টি হয়েছে তা হচ্ছে ১৩ কোটি ৮৩ লক্ষ দিন নতুন করে শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে। আপনাদের সময়ে বছরে গ্রামের মানুষের কাছে তিন মাসের বেশী কাজ ছিল না এবং মজুরী পাঁচ টাকার বেশী ছিল না। আজকে বছরে গ্রামের মানুষ নয়-দশ মাস কাজ পায়। গ্রামের মানুষ আজ কুড়ি-পঁচিশ টাকা মজুরী পায়। এই রকম অবস্থা এখানে সৃষ্টি হয়েছে।

[2.10 - 2.20 p.m.]

আমাদের দেশের এটা একটা গর্বের বিষয় এবং পশ্চিমবঙ্গের গ্রামে-গঞ্জে আজকে যে সফলতা এসেছে তা অভাবনীয়। মানুষের মনে আজকে সফলতাবোধ এসেছে। এই বিষয়ে বিরোধীপক্ষ থেকে তো কেউ বললেন না, শুধু আপনারা এখানে তথ্য দিয়ে একটা বুদ্ধিমত্তার পরিচয় দেবার চেষ্টা করেছেন। আসলে এখন আপনারা সবদিক থেকে পিছিয়ে গেছেন বলে জনগণকে একটু ভাঁওতা দেবার চেষ্টা করছেন। আপনারা বিদ্যুতের কথা বললেন, মাননীয় সুদীপবাবু রুর‍্যালে কত হয়েছে আরবানে কত বিদ্যুৎ হয়েছে জিজ্ঞাসা করেছেন। এর প্রতি উত্তরে আমি যদি জিজ্ঞাসা করি ১৯৭২ সালে আপনাদের রুর‍্যালে এবং আরবানে কত উৎপাদন হয়েছে? আপনাদের সময়ে অনুপাতে ১৯৯১-৯২ সালে অনেক বেশী বিদ্যুৎ উৎপাদন হয়েছে। আপনাদের সময়ে কি অবস্থা ছিল তার একটা তথ্য আমি তুলে ধরতে চাই। মাননীয় সুব্রতবাবু মন্ত্রীত্বকালে তিনি নিজে বিদ্যুৎমন্ত্রী হিসাবে কি জবাব দিয়েছিলেন তিনি নিজে সেটা জানেন না। সেই সময়ে বিদ্যুতের ক্ষেত্রে যে অবস্থা ছিল সেটা একটু পড়লেই জানা যাবে। আমরা দেখলাম একটা সময়েতে এমন একটা অবস্থা ছিল যে রাজ্যের বিদ্যুৎ সংকটের কারণ অনুসন্ধানের জন্য সিদ্ধার্থ রায় কর্তৃক নিয়োজিত বর্মন কমিশনের প্রতিবেদন লিপিবদ্ধ সমূহ যা শ্রী এ বি এ গনিখান চৌধুরী ১৯৭৫ সালে ২৮শে জুলাই বিধানসভায় পেশ করেন. তার বক্তব্য ছিল লোডশেডিং এরফলে ১৯৭২ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত চট, ইঞ্জিনিয়ারিং সহ বিভিন্ন শিল্পে উৎপাদন ব্যাপকভাবে ব্যহত হয়েছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৪ সনের প্রথম তিনবারে বিদ্যুৎ বিচ্ছিন্নতার ফলে ১ লক্ষ ৪২ হাজার ৫০০ টন চট উৎপাদন হয়নি। এর মূল্য ৫৮ কোটি ৮ লক্ষ টাকা। বিদ্যুৎ বিচ্ছিন্নতার ফলে ১৯৫২ এ ৪২ হাজার টন চট উৎপাদিত হতে পারেনি। এর দাম ১৫ কোটি ৫০ লক্ষ টাকা। আর ১৯৭৩ সালে চট শিল্পের উৎপাদনের ক্ষতি ৪২ হাজার ৫০০ টন। ১৯৬০-৬১ থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত ১৬ বছরে যেখানে মাত্র ১০৫২ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছিল সেখানে ১৯৭৭ সালে বিদ্যুৎ উৎপাদন হয়েছে ১৫২৬। আর ১৯৭৩ সালে লোডশেডিংয়ের জন্য ইঞ্জিনীয়ারিং শিল্প ৫০ লক্ষ টাকা ক্ষতি হয় ১৯৭৪ সালে প্রথম তিনমাসে এই শিল্পের ক্ষতির পরিমাপ ৩৪ লক্ষ টাকা। আমি বিগত বছরগুলির হিসাব দিচ্ছি তাহলে বুঝতে পারবেন বিদ্যুতের অবস্থার উন্নতি হয়েছে না অবনতি হয়েছে। ১৯৬০-

৬১ সালে ৫৭২.৭ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে ১৯৭০-৭১ সালে ১৫৩০.২ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়ে.ছিল ১৯৭৬-৭৭ সালে ১৬২৫.০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছিল, ১৯৭৭-৭৮ সালে ১৬৩১.০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছিল, ১৯৭৯-৮০ সালে ১৮২৫.৩ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছিল। ১৯৮৪-৮৫ সালে ২৮৮৩ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছিল। ১৯৯০-৯১ সালে ৩৭৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে অর্থাৎ এই সময়ের মধ্যে ২ হাজার ২১ মেগাওয়াট এর মত বিদ্যুৎ উৎপাদন হয়েছে। সুতরাং পশ্চিমবঙ্গে যা করেছি আমরা তা আপনারা করতে পারেন নি, আমরা মানুষের চাহিদা যতটা পরিমাণ মেটানো যায় তার চেষ্টা করেছি। তাছাড়া সরকারী সংস্থা, বেসরকারী সংস্থা, পৌরসভা এবং জেলা পরিষদের মাধ্যমে আমরা চেষ্টা করেছি কি করে বিদ্যুতের চাহিদা মেটানো যায়। আমাদের সর্বদা চেষ্টা কি করে বিদ্যুৎ রক্ষা করা যায় এবং এর সাথে সদব্যবহার হয় তার আমরা চেষ্টা করছি। ১৫ ভাগের মত বিদ্যুৎ ব্যবহার করা হয় মাইনর ইরিগেশানে। ১৯৭৮ সালে যখন বন্যা হয় তখন সেচের খুব ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছিল। সেই সময়ে ডিপটিওয়েল এবং সাবমারসিবিল এ্যাণ্ড স্যালো টিউবেল ছিল ২৫ পারসেন্ট এখন সেটা বেড়ে ৭৫ পার্সেন্ট হয়েছে। কংগ্রেসী আমলে সেচের ক্ষেত্রে কিছু ব্যবস্থা নেওয়া হয়নি। বিগত আমলে অর্থাৎ কংগ্রেস আমলে মান সিংহর যে রিপোর্ট বেরিয়েছিল সেই রিপোর্ট যদি কার্য্যকর করা হোত তাহলে ইরিগেশানের এতো ক্ষতি হত না। আমাদের এখানে জল দিয়ে সেচের ব্যবস্থা হয় না। কারণ যখন জল বেশি হয় তখন আমাদের দেশে বন্যা হয় এবং যখন জল না থাকে তখন খরা হয়। তাই বিকল্প ব্যবস্থা হিসাবে আমাদের স্যালো টিউবেল, এবং ডিপটিউবেল দিয়ে সেচব্যবস্থা করতে হয়। তারজন্য বিদ্যুতের দরকার লাগে। পশ্চিমবঙ্গের বিদ্যুতের মাধ্যমে জল দিয়ে ২০ ভাগের মত নতুন করে জমিতে সেচের ব্যবস্থা হয়েছে, যার কোনটাই আপনারা করেন নি। সুতরাং এই তো হচ্ছে আপনাদের সময়ের অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পশ্চিমবঙ্গ সরকার সঠিকভাবেই তার উন্নয়নের জন্য চিন্তা করছে। আজকে সেই বিষয়ে উল্লেখ করতে গিয়ে বলছি যে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন সেটি একটি সর্বনাশা বাজেট, এই সর্বনাশের দিকে দেশকে কায়েম করছে। এরফলে আজকে দেশের সার্বভৌমত্ব খুন হচ্ছে। আমাদের দেশের দুশো বছরের যে চিত্র, সে স্বাধীনতা সংগ্রাম করে আমরা দেশকে রক্ষা করেছি সেই দেশকে আজকের পুঁজিপতিরা গ্রাস করার চেষ্টা করছে এবং রক্তাপ্লুতো করে এই দেশের ঐতিহ্যকে বিলুপ্ত করার চেষ্টা করছে। তাদের মেজাজের উপরে শিল্পের ক্ষেত্রে এবং জিনিষের ক্ষেত্রে দাম বাড়ছে এবং তাদের মর্জিতে বেকারী বাড়ছে। তাঁদের মতের উপর আমদানী রপ্তানী হবে, এই জিনিষ কখনই মেনে নেওয়া যায়না। আমাদের দেশে অগণিত সম্পদ আছে, সেই সম্পদ যদি আমাদের দেশের শিল্পের কাজে লাগাতে পারি তাহলে নিশ্চয় ভারতবর্ষে আজকে নূতন শিল্পের জোয়ার সৃষ্টি করতে পারে। সেই পরিস্থিতিতে আজকে কেন্দ্রীয় সরকার বিদেশী সাম্রাজ্যবাদের যে পদলেহন করার নীতি নিয়েছেন সেই নীতির বিরুদ্ধে আপনাদের কাছে আহ্বান করি সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ এগিয়ে রুখে দাঁড়াক, এই বলে এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন আমি ওনাকে বলব উনি বাজেট সম্পর্কে নূতন করে আশা দিতে পারেনি। এবং এটা অন্তত বাস্তব সম্মত হয়নি বলে এই বাজেটে বিরোধিতা করছি এবং যে সমস্ত এ্যামেন্ডমেন্ট দিয়েছি কাটমোশানে আশাকরি তার কিছু কিছু আপনি বিবেচনা করবেন। এর আগে আমাদের পক্ষ থেকে অনেকেই বক্তব্য রেখেছেন এবং প্যারাগ্রাফ-ওয়াইজ মোটামুটি আমাদের দলের পক্ষ থেকে যা বলা দরকার তা বলা হয়েছে আমি তাঁর সঙ্গে কিছু সংযোজন করব। এবং বিশেষ একটি বিষয়ে বলব যে অন্দোলনের সঙ্গে আমি যুক্ত। স্যার এটা ঠিক যে সমগ্র ভারতবর্ষে একটা অর্থনৈতিক সংকট চলছে এবং তাঁর সাথে নূতন ভাবে ঘনীভূত হয়েছে ভারতবর্ষের যে অর্থনৈতিক অবস্থা তার সঙ্গে অনেকটাই যুক্ত আমাদের এশীয়ার রাজনীতি ও অর্থনৈতিক সংকট। যেখানে অর্থনীতির স্থিরতা নেই সেখানে স্বাভাবিক ভাবে ভারতবর্ষের একটা অংশের বাজেট তৈরী করা কঠিন এবং সেটা আরো বেশী ভালভাবে করতে পারলে খুশী হতাম। আপনি কতকগুলি জায়গায় অসত্য বলেছেন বলে মনে করি এর আগেও বলেছি আপনি এটা কেন করেন, এটা যদি একবার আপনি ছাত্রের মত বুঝিয়ে দিতে পারেন তাহলে আমাদের আর বক্তব্য থাকবে না। প্রত্যেকবারে আপনি

একটা করে জিরো বাজেট আনবেন এবং প্রত্যেক বারে শেষে সাপ্লিমেন্টারী বাজেট আনবেন। অথচ লোকের কাছে এটা কেন বলবেন না আমাদের ৪০০ কোটি টাকা সাপ্লিমেন্টারী বাজেট। স্যার, বাজেটটা পুরো পড়লে বুঝতে পারতেন যদি আর কিন্তুতে ভরা। যদি এটা হয় তাহলে ওটা হবে কোনটাই আপনি ইতিবাচক সুরে বলতে পারেননি। যদিও আমি জানি এটা খুব কঠিন কাজ ছিল কারণ যে সময়ে আপনি এটা আনছেন এই ব্যাপারে স্পীকার বলেছিলেন আপনিও বলেছিলেন কেন্দ্রীয় সরকারের বাজেট আসুক তাঁর শিল্পনীতির প্রকাশ হোক তারপর বুঝে নিয়ে আমাদের বাজেট প্রকাশ করব। কারণ কেন্দ্রীয় সরকার তাঁদের যে শিল্প নীতি অমাদের সামনে বিস্তারিত আকারে রেখেছে তাঁর সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গের শিল্পকে বাঁচাবার জন্য সেখানে আমরা খুবই উদ্বিগ্ন সেখানে ৫১ শতাংশ শেয়ার মাল্টিন্যাশানালস কোম্পানীগুলিতে আসবে এটা এ্যানাউন্স করা হচ্ছে। আবার কৃষিক্ষেত্রে আপনি খানিকটা প্রটেকশান করেছেন, আপনি একটা প্যারাতে বলেছেন প্যারা ৪২ তে ক্ষেতমজুর, বর্গাদার, ও দরিদ্র কৃষকদের জন্য বার্ধক্যভাতার ব্যাপারে আপনি ট্রাইবুনাল করবেন, এইগুলি আমি সমর্থন করছি। কৃষিভিত্তিক স্বনির্ভরতা যেটা বলেছেন এটা আপনি অতীতেও করেছেন।

[2.20 - 2.30 p.m.]

কিন্তু মাঝারি এবং বড় শিল্পের সংগঠিত শ্রমিক এবং শ্রমিকের সাথে যুক্ত — প্রচণ্ড আক্রমণ বর্তমান কেন্দ্রীয় সরকারের দ্বারা ঘোষিত হয়েছে তাকে বাঁচাবার জন্য একটা লাইনও বলেন নি। ছাঁটাই আরম্ভ হয়ে গেছে। গত পরশু থেকে এক্সপোর্ট প্রোমোশন কাউন্সিল থেকে ছাঁটাই হয়ে গেছে। দুটো জুট মিল বন্ধ হয়ে গেছে। আজকেও বলতে পারলেন না যে সিন্থেটিক আসবে কি আসবে না। আজকে যদি সিন্থেটিক বাজারে আসে এবং জুট মিল বন্ধ হতে শুরু করে তাহলে আপনি ২০ লক্ষ মানুষকে বাঁচাতে পারবেন না। অনাহারের দিকে ঠেলে দেবেন। সেই ১৯৪৩ সালে যে রকম হয়েছিল মা, ফ্যান দাও, ফ্যান দাও বলে চিৎকার করতে হবে। একবারও জুটের কথা বলছেন না। এক সময় ছিল — উত্তরবঙ্গের জুট উৎপাদন হতো। আজকে দক্ষিণবঙ্গে মিদনাপুর এবং হুগলী জেলাতেও জুট প্রচন্ড উৎপাদন হয়। আজকে যদি সিন্থেটিক আসে তাহলে ডোমেস্টিক মার্কেট ৮০ পারসেন্ট আছে। কিন্তু থাকা সত্ত্বেও হাতছাড়া করে দিতে হবে। আপনি এমন চাকরীর কথা বলেছেন, মাননীয় মন্ত্রিমহোদয় দেখবেন, আপনি নীরবে বলে গেছেন। সব চাকরি যদি দেওয়া যায় তাহলে অন্য দেশ থেকে লোক আনতে হবে। এদেশে আর বেকার খুঁজে পাওয়া যাবে না। হলদিয়ার কথা সুদীপবাবু বলেছেন। বাস্তবে যেটা সম্ভব নয় কে বলছেন জানি না, নির্বাচনের আগে বলেছেন ঠিক আছে কিন্তু নির্বাচনের পর কেন বলছেন যে হলদিয়ার লক্ষ লক্ষ মানুষের চাকরি হবে। এতো সর্বনাশ করছেন। ডানলপের মতন কারখানা, মেটাল বক্সের মতন কারখানা, এম. এম. সি. র মতন কারখানা, আজকে মন্ত্রিমহাশয় রয়েছেন, ৬।৭ বছর বন্ধ রয়েছে। কোনটা করতে পেরেছেন? মেটাল বক্স কারখানায় ৫৪ জন শ্রমিক আত্মহত্যা করে মারা গেছেন। মাঝারি এবং বড় শিল্পকে বাঁচাবার একটা কথাও এক জায়গাতে আছে? এই জিনিষটা সম্পূর্ণভাবে এড়িয়ে গেছেন। পক্ষান্তরে আপনি করছেন কি ? একটা প্রতিদ্বন্দ্বিতা, কিছুটা সংঘর্ষের কথা ঘোষণা করেছেন। কেন্দ্রের সঙ্গে এই সংকটের সময় কোনো বুদ্ধিমান, বিবেকবান মানুষ কেন্দ্রের সঙ্গে সংঘর্ষের পথ নেয়? মন্ত্রি হিসাবে কেউ সংঘর্ষের পথ নেয়? ট্যাডিশানাল ইনডাস্ট্রিয়াল ইউনিটগুলিকে বাঁচাবার চেষ্টা করা উচিৎ ছিলো এবং এর ইঙ্গিত বাজেটে দেওয়া উচিৎ ছিল। সমর্থন কি করে করবো? ৮৫ পারসেন্ট ট্যাক্স আয় করছেন কোথা থেকে ? সেল ট্যাক্স থেকে। একটা কথা আমি আপনার সঙ্গে একমত, সেল ট্যাক্সের যত কোটা ধরেছিলেন সেটা মণিটারিং করতে পেরেছেন। সেল ট্যাক্স আদায় বেটার হয়েছে। প্রত্যক্ষ কর, আমি তো পণ্ডিত নই, কেন বলবেন আপনি প্রত্যক্ষ কর। সব ট্যাক্সই তো আমাদের দিতে হবে। আলটিমেটলি এটা পরোক্ষ কর। অপনি বলছেন প্রত্যক্ষ কর। মানুষের ওপর চাপ পড়বে। প্রত্যেক জিনিষ শাক সব্জি থেকে শুরু করে সব জিনিষের দাম বেড়ে যাবে অটোমেটিক্যালি। আপনার হাতে কি আছে? দুটো জিনিষ আছে। সেল ট্যাক্স ম্যাকসিমাম বাড়িয়েছেন। আপনার কৃতিত্ব কোথায়? রেভিনিউ ইনকাম বাড়াবেন, কিন্তু তারও তো একটা সীমাবদ্ধতা আছে। সেলস ট্যাক্স এক্সপ্লয়েট করছেন। অভিনব অর্থমন্ত্রী! মদের উপর

এটা মণিটারিং করেছেন, একগাদা ট্যাক্সের কথা বলেছেন। কিন্তু যাচ্ছেন কোথায়? কি করছেন কি ? মদের ওপর আরো ট্যাক্স। এতো সেই চীনের আফিং এর যুগে নিয়ে যাচ্ছেন। অ্যাভিনিউজগুলো, আয়ের উৎসগুলো — এই যে অ্যাভিনিউজগুলো দেখাচ্ছেন এইগুলো তো সব লর্ড ক্লাইভের আমলের অ্যাভিনিউজ। বড় কলকারখানাগুলকে বাঁচাবার চেষ্টা করেন নি। আমি আপনাকে অনুরোধ করবো, মদের ক্ষেত্রে যেটা করছেন সেটা মারাত্মক। ইনকামের দিক থেকে, সামাজিক দিকে থেকে সোসিও ইকনমিক কনডিশান বিচার করুন। তাহলে দেখবেন কোন কমিউনিষ্ট পার্টি আপনাকে সাপোর্ট করছেন? হিউজ আকারে মদ খাও আর কেব্‌ল টি. ভি দেখ। একটা সামান্য টাকা দিয়ে কেবল টি.ভি দেখাটাকে আপনারা লিগালাইজড্ করে দিয়েছেন। সামাজিক দিক থেকে টাকাটাই বড় কথা হয়। আপনারা বলেন সামাজিক দৃষ্টিভঙ্গির কথা, রুচির কথা, সংস্কৃতির কথা, চেতনার কথা, বিপ্লবের কথা। আপনারা মদের উপর ট্যাক্স বসিয়ে মদ খাবার জন্য লোককে এগিয়ে দিচ্ছেন। এই দুটো জিনিষ কি কন্ট্রাডিক্ট করছে না? এই অ্যাঙ্গেল থেকে বিচার করে বলছি, এর থেকে ছ' কোটি টাকার বেশি ট্যাক্স আদায় করতে পারবেন বলে আপনি বলেছেন, এতে রাজ্যের মানুষকে কি সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছেন না। আমাদের দেশে এখনও এক শ্রেণীর মানুষ অছে যারা মিনিমাম ২১০০ ক্যালোরী যেটা দরকার সেটা পায়না, তখন তারা হাড়িয়া খেয়ে বেঁচে থাকে। আজকে আপনি হাসনাবাদ, পুরুলিয়া ও বাঁকুড়ায় যান সেখানে দেখবেন হাটের পাশে আর একটা হাট বসে, সেই হাটে মানুষ হাড়িয়া খেতে বসে। সারাদিন পরিশ্রম করার পর এরা হাড়িয়া খায় এবং এইভাবে ওরা মারা যায়, এই জায়গায় আমরা বাস করছি। আপনি ছ' কোটি বড়, মাঝারি, বন্ধ ও রুগ্ন শিল্পের জন্য দিয়েছেন এবং দিয়ে বলেছেন এটা অতিরিক্ত টাকা। তাহলে কি এই ছ' কোটি ছাড়াও আপনি আরো অনেক টাকা দিয়েছেন। এই অতিরিক্তটা কি তা আপনি আমাকে বলে দেবেন। তাহলে এই অতিরিক্ত ছ' কোটি টাকা দিয়ে আপনি কৃষ্ণা গ্লাস, ব্রিটানিয়া কোম্পানি ও স্যাকসিবি ফার্মারসে মিনিমাম মজুরী দিতে পারবেন বা আরও কতগুলি সিক ইন্ডাসট্রি আছে এগুলোকে বাঁচাবার জন্য এগিয়ে যেতে পারবেন। এর দ্বারা আপনি কোন ব্রেক আপ করতে পারবেন না, এই অতিরিক্ত শব্দটা একটা ভেক শব্দ। পি. ডব্লু. ডি-র ক্ষেত্রেও আপনি একই কথা বলেছেন, ওখানে আপনি অতিরিক্ত ১০ কোটি টাকা দিয়েছেন। কত টাকার ওপর আপনি অতিরিক্ত ১০ কোটি টাকা দিয়েছেন এটা আমাদের বিচার্য বিষয় এবং এমনও হতে পারে এই ১০ কোটি টাকা যথেষ্ট হতে পারে এবং এই ব্রেক আপের রাস্তাটা কিছু নয়। আপনি প্ল্যানে সব সময় বলে রেখেছেন যে যদি প্ল্যানে টাকা না পায়, তাহলে ৪০০-৫০০ কোটি টাকার একটা সাপ্লিমেন্টারী বাজেট নিয়ে আসব, আপনারা তৈরী থাকবেন। কাজেই এটা হচ্ছে একটা ওয়ান টাইপ অফ জাগলারি। আমি আশা করি না এই মুহূর্তে আপনি একটা বৈপ্লবিক বাজেট নিয়ে আসবেন, কিন্তু মানুষের নূনাতম যে চাহিদা এবং আনুসঙ্গিক বিষয় সেগুলো দেখাতে পারতেন। কিন্তু আপনি সেগুলি দেখাতে পারেন নি এবং সেটাই হচ্ছে আমাদের মূল আলোচনার বিষয়। আপনি বক্রেশ্বরের কথা বলেছেন, বক্রেশ্বরে আপনি কত কোটি টাকা ডিসবার্স করেছেন। আমরা জানি আপনি ৩০ কোটি টাকা দিয়েছেন, কিন্তু ওখানে আপনার ১৫০ কোটি টাকা দেবার কথা ছিল, আপনি সেটা দিতে পারেন নি। আমি সেদিন টি. ভি -তে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর সাক্ষাৎকার শুনছিলাম, উনি বলছিলেন য়ে বক্রেশ্বরে ভাল করে ইনফ্রাস্ট্রাকচার নেই; দীর্ঘদিন ধরে একটা কম্যুনিকেশান গ্যাপ রয়ে গেছে। কোলাঘাটে কোন্ ইউনিটের কি খবর মন্ত্রিমহাশয় সেটাও ভাল করে জানে না। আমি কোট করে বলতে চাই, উনি বলেছেন — 'পাঁচ বছর আমি বিদ্যুৎ মন্ত্রী থাকতে পারবো কিনা জানি না'। বিদ্যুতের ভয়াবহ অবস্থার কথা উনি নিজে স্বীকার করেছেন, আর আমার আগের বক্তা বিদ্যুৎ সম্বন্ধে বড় বড় কথা বলে গেলেন। বিদ্যুৎ মন্ত্রী নিজে স্বিকার করেছেন ব্যাড ম্যানেজমেন্ট এবং প্রশাসনে প্রচন্ড খারাপ অবস্থা রয়েছে। এই অবস্থায় বিদ্যুৎ মন্ত্রী নিজে কোন প্রতিশ্রুতি দিতে পারছে না, আর উনি এখানে বসে প্রতিশ্রুতি দিচ্ছেন যে আমরা বিদ্যুতের ঢালাও ব্যবস্থা করব। সুতরাং এই সমস্ত জিনিযগুলি আপনি দেখবেন। আপনি আরো দেখবেন স্বনিযুক্ত প্রকল্পের ব্যবস্থা আপনি করেছেন এবং আপনি টাকা দিয়েছেন সেগুলোর বেশীরভাগই ব্যর্থ হয়েছে, ফ্লপ করেছে। আপনি কৃষির উপর নির্ভর করে অ্যাডিশানাল এমপ্লয়মেন্ট দিতে পারবেন বলেছেন। কত হাজার কে আপনি দিতে পারবেন?

[2.30 - 2.40 p.m.]

যে বাজেট আপনি পেশ করেছেন যাঁরা পুরানো সদস্য তাঁদের পড়বার দরকার নেই, যখন বাজেট আসবে তখন কৃষি ভিত্তিক কিছু এ্যাডিসন্যাল এমপ্লয়মেন্টের কথাবলবেন, কিছু কেন্দ্রের কথা বলবেন এবং কেন্দ্রের কাছে যোজনার টাকা না পেলে সাপ্লিমেন্টারী বাজেট নিয়ে আসবেন। আপনি জিরো বাজেট দেখাচ্ছেন, অথচ বাজেটে কোন কনটিনজেন্সি রাখেন নি। যদি খরা বা বন্যা হয় তাহলে আপনি কোন খাত থেকে টাকা নিয়ে আসবেন? আপনি জিরো বাজেট দেখিয়ে পরে সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসেন, সত্যকে গোপন করার প্রবণতা আপনার আছে। আপনি স্পষ্ট করে বলুন মাঝারী এবং বড় শিল্পকে বাঁচাবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আপনি আমদানি রুখবেন বলেছেন, কি করে আপনি আমদানি রুখবেন? আমরা দেখতে পাচ্ছি আমদানি বাড়বে। আজকে ডানলপ বহু জনগণকে কাজ দিতে পারছে না, জেসপ যে কোম্পানী বড় বড় ক্রেন করত আজকে তারা কাজ দিতে পারছে না, প্রো-আমেরিকান ওপেন ইকনমিক মার্কেটে ৫৯ পার্সেন্ট শেয়ারে যেকোন কোম্পানী আসবে তাদের সঙ্গে আমাদের মাঝারি এবং বড় শিল্পগুলি কম্পিটিশানে দাঁড়াতে পারবে? সেখানে অনিবার্যভাবে ছাঁটাই হবে। একদিকে ছাঁটাই, আর অন্যদিকে নতুন চাকরির কোন সুযোগ নেই, এই দুটো যখন আপনাকে আক্রমণ করবে তখন সংগঠিত শিল্পকে আপনি কি করে বাঁচাবেন। আমাদের সামনে এই ভয়ঙ্কর শিল্প নীতিকে মোকাবিলা করার জন্য ঢালাওভাবে প্রাইভেটাইজেসান করবার চেষ্টা করবেন? বিস্কুটের কারখানা চলছে না বলে প্রাইভেটাইজেসান করে দেবেন, কিছু হোটেলে লোকসান হচ্ছে বলে প্রাইভেটাইজেশান করে দেবেন কিন্তু আজকে যদি ব্যাংক পর্য্যন্ত চলে যান, বার্ন, জেসপ, ট্রাডিসন্যাল ইউনিট যেগুলি মডার্নাইজেশান নিউ টেকনোলজির সন্ধিক্ষণে বসে আছে যাদের প্রতিযোগিতার সম্মুখীন হতে হবে তাদের সম্বন্ধে যদি বাজেটের মধ্যে চিন্তা- ভাবনা না থাকে তাহলে এই বাজেটকে কি করে বলব ভাল বাজেট? আশা করব এই সমস্ত বিষয়গুলি বাজেটে উল্লেখ করবেন, কাট মোশান কিছু কিছু নেবেন এবং সুচিন্তিত মতামত রাখবেন। তাই অমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল কান্তি গুহঃ** মাননীয় উপাধক্ষ্য মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমাদের সামনে যে বক্তব্য রেখেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানিয়ে দু-চারটি কথা আমি এখানে রাখতে চাই। আপনি ভূমি সংস্কারের কথা বলেছেন ঠিকই, ভারতবর্ষের মত দেশে যে দেশ বহুদিন বিদেশী শাসনের অধীনে ছিল, সামন্ত তন্ত্র যেখানে তার জাল বিস্তার করেছিল, যে দেশে মধ্যযুগীয় বিপদ উনবিংশ শতাব্দীতে এসে পৌঁছেছে সেই দেশে স্বাধীনতা উত্তরণের পরে তার উন্নয়নের প্রথম পদক্ষেপ হচ্ছে ভূমি সংস্কার। সেই ভূমি সংস্কার সারা দেশে এক সাথে একভাবে হয়নি বলে আজ নানা জটিলতা নানা সমস্যা সৃষ্টি করেছে। আমরা পশ্চিমবঙ্গে থেকে কৃষক আন্দোলনের মধ্য দিয়ে গণ আন্দোলনের মধ্যে দিয়ে শুরু করেছিলাম আমরা সরকারের অপেক্ষায় বসে ছিলাম না সেই দিন। তার পর ১৯৭৭ সালে বাম ফ্রন্ট ক্ষমতায় আসার পর গনআন্দোলন এবং সরকারী হস্তক্ষেপ পদক্ষেপ এই দুটো এক হয়ে ভূমি সংস্কারকে তরান্বিত করেছে। এবং তার সুফল আমরা কিছু পাচ্ছি কিন্তু আপনার বক্তব্যে আপনি যে আত্মসন্তুষ্টির পরিচয় দিয়েছেন এটা একটু বাড়াবাড়ি বলে আমার মনে হয়েছে। ভূমি সংস্কারের সুফল আমরা পেয়েছি, কিন্তু ১৬ আনা করায়ত্ব করতে পারিনি। কোথায় তার বাধা, কোথায় তার ক্রটি এটা কিন্তু আমাদের দেখার প্রয়োজন আছে, যদি পশ্চিমবঙ্গের অর্থনীতিকে আমরা সুদৃঢ় ভিত্তির উপর দাঁড় করাতে চাই। ভূমি সংস্কার হয়েছে, কিন্তু এখানে একটা কমিটি করা দরকার যে, প্রকৃত সেই কৃষক যাদের মধ্যে জমি বন্টন করা হয়েছিল তার কত শতাংশ কৃষক সেই জমির মালিকানা বজায় রাখতে পেরেছে এবং যাদের কাছে জমি গেছে তাবা প্রকৃত চাষী কিনা, কতজন অচাষী, অকৃষক জমি পেয়েছে এটা দেখা দরকার। এটা দেখার পরে যদি ক্রটি বেরয় — যদি দেখা যায় গলদ আছে তাহলে সেটা অচিরেই সংশোধন করার প্রয়োজন আছে। না হলে কাগজে যে রেকর্ড আছে তার উপর ভিত্তি করে যদি ভবিষ্যত পরিকল্পনা তৈরী করা হয় তাহলে ক্রটিমুক্ত কখনই হবে না। ক্ষেত মজুরদের ভরতুকি দিয়ে রেশন দেবার কথা বলা হয়েছে। কিন্তু এখানে পরিষ্কার ভাবে

...লো উচিত ছিল যে, ক্ষেত মজুরদের ভরতুকি দিয়ে রেশন আমরা দিচ্ছি না, আমরা শুধু সস্তা দরে তাদের চাল দিচ্ছি. রেশন বলতে যা বোঝায় — রেশনের মাধ্যমে যা বন্টন করা হয় — আমাদের কৃষক সংগঠনগুলির দাবী ছিল, সাধারন মানুষ যে রেশন পায় ক্ষেত মজুরদের তা দেওয়া হোক। কিন্তু তারা তার থেকে বঞ্চিত হচ্ছে, শুধু চাল পেয়েছে। যে টাকা খরচ হচ্ছে সেই টাকার অঙ্কটা কম নয়। ফলে রাজ্য সরকারের এই সীমিত ক্ষমতার মধ্যে বেশিদিন তাদের এই সাহায্য টেনে নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে না। কিন্তু এটা করা যায়, যদি ক্ষেত মজুরদের জন্য বিশেষ রেশন কার্ডের ব্যবস্থা করা যায়। কারণ, রেশন কার্ড দেখে ক্ষেত মজুরদের যে চাল দেওয়া হয় তা 'ক' শ্রেণীর। তাতে বি. ডি. ও., মাষ্টারমশাইরাও যেমন আছে, তেমনি আবার ক্ষেত মজুররাও আছে। ফলে এই সুযোগ সুবিধা কিন্তু সমাজের অনেক সুযোগ সন্ধানী লোকেরাও নিচ্ছে এবং তারাও এই সুবিধা পাচ্ছে। ফলে ক্ষেত মজুরদের ভরতুকি দিয়ে বেশিদিন চাল দেওয়ার যে সুযোগ ছিল যেটা আমরাই নষ্ট করে ফেলছি। এখনো সময় আছে, সেই মরশুম শুরু হতে, যে মরশুমে ক্ষেত মজুরদের আমরা সাহায্য করতে চাই। সেই ভাদ্র, আশ্বিন, কার্ত্তিক মাসের এখনো দেরি আছে, সরকার এই বিষয়ে সক্রিয় হোন এবং তাদের জন্য এখনই আলাদা রেশন কার্ড যদি চালু করতে পারেন তাহলে ওদের সুবিধাই হবে। আপনার বক্তব্যের শেষে আপনি যেকথা বলেছেন তার সাথে আমি একমত — যদি আমাদের অধিকার থেকে বঞ্চিত করা হয়, কেন্দ্র যদি আমাদের প্রাপ্য মিটিয়ে না দেয় তাহলে পশ্চিমবাংলায় উন্নয়নের জন্য, পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের জন্য আমাদের সবাইকে এক সাথে লড়তে হবে। লড়াই-এর এই মনোভাবকে অনেকে বিচ্ছিন্নতাবাদ বলে মনে করেন এবং অনেকে মনে করেন এটা একটা বিচ্ছিন্নতাবাদ আন্দোলন, একটা দৃষ্টিভঙ্গি এবং শুধু বাঙালীর স্বার্থে আমাদের এই মনোভাবকে [illegible]। কিন্তু সেই কথা সত্য নয়। সারা পশ্চিমবাংলায় আমরা শুধু বাঙালীর জন্য [illegible]। পশ্চিমবাংলায় যারা আছেন, যে সম্প্রদায়, যে গোষ্ঠী, যে ধরনের লোক [illegible] তাদের বাচার জন্য, তাদের অধিকার প্রতিষ্ঠিত করবার জন্য আমরা এই বঞ্চনার বিরুদ্ধে লড়াই করে আসছি এই ইতিহাস শুরু আজকের নয়, মুঘল আমল থেকেই এই ইতিহাস পাওয়া যাবে। বৃটিশ আমলেও সেই ইতিহাসে আছে এবং বিশেষ করে কংগ্রেসের সেই সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের সময় আমরা দেখেছি — কংগ্রেসে আজ যারা ক্ষমতায় তার দলীয় ভাবে, প্রতিষ্ঠানগতভাবে — কিছু কংগ্রেসী নানা দিক থেকে বঞ্চনা করে চলেছেন।

[2.40 - 2.50 p.m.]

তখন থেকে তার বিরুদ্ধে আমরা সোচ্চার। সেই সোচ্চার আজকে অর্থনীতিতে, রাজনীতিতে এসে দাঁড়িয়েছে। কাজেই এরমধ্যে কোন সংকীর্ণতা নেই, এটা সবার বাঁচার কথা। কিন্তু অনুরূপভাবে গঙ্গার উত্তর পারের ৫ টি জেলার কথা যখন আমরা বলি তখন এই কোলকাতা মহানগরীর অনেক বুদ্ধিজীবী মানুষ, তারা উন্নাসিক মানুষ, তারা আমাদের নিন্দা করেন এই বলে যে অপনারা উত্তরবাংলার কথা বলে বিচ্ছিন্নতাবাদীদের হাত শক্ত করছেন। আমরা যারা উত্তরবাংলার মানুষ, আমরা এই পশ্চিমবাংলার সাথেই থাকতে চাই। বিশষ করে ইতিহাস আপনি নিশ্চয় জানেন, আপনি জ্ঞানিগুনী মানুষ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। কুচবিহার জেলার লোক আমরা। কুচবিহার জেলা দেশীয় মহারাজের অধীনে ছিল বৃটিশ আমলে। ইংরেজ চলে যাবার পর যখন টানাটানি শুরু হয়ে গেল যে দেশীয় রাজ্যগুলি যাবে কোথায় তখন এই কুচবিহারের বুকে আন্দোলন হয়েছিল। একদল মানুষ চেয়েছিল আসামের সাথে যাক, আর এক দল মানুষ চেয়েছিল পাকিস্থানে যাক এবং আর এক দল মানুষ চেয়েছিল যে পশ্চিমবাংলার অর্ন্তভুক্ত হোক কুচবিহার। আমরা এই শেষোক্ত দলের মানুষ। আমরা ছাত্র আন্দোলন করেছি আমরা রাজার বিরুদ্ধে আন্দোলন করেছি, করে কুচবিহারকে পশ্চিমবাংলার ভেতরে এনেছি। বাঙালির মূল স্রোতের সাথে, তার সংস্কৃতির সাথে থাকতে চেয়েছি, আমরা বিচ্ছিন্ন হয়ে থাকতে চাইনা। আমরা মনে করেছি সেটা আমাদের আত্মহত্যার সামিল হবে। কিন্তু আজকে যখন আমরা উত্তরবাংলার কথা বলি, আমাদের সেই লড়াই-এর ঐতিহ্যগুলি বলি, আমাদের সেই ঐতিহ্যের কথাগুলি বলি, তখন তা বিকৃত করে কিছু মানুষ বলার চেষ্টা করেন যে আমরা বিচ্ছিন্নতাবাদীদের হাতকে শক্ত করছি। তা নয়। আপনার বিরাট ভাষনের

মধ্যে আপনি উত্তরবঙ্গের প্রতি বঞ্চনা, উত্তরবঙ্গের যে সমস্যা তার কথা কিছু বলেন নি। খালি একটু ছুঁয়ে গিয়েছেন তিস্তা প্রকল্পের কথা বলে। কিন্তু আপনার সরকার উত্তরবঙ্গের জন্য আর্থিক দিক থেকে, রাজনৈতিক দিক থেকে যা করা উচিত ছিল, যা করতে পারেন সেটা কিন্তু আপনি বলেন নি। আপনি জানেন যে আজকের দিনে কোন দেশ গড়ে ওঠে কয়েকটি জিনিষের উপর। তারমধ্যে আছে বিদ্যুত, তারমধ্যে আছে পরিবহণ, যোগাযোগ। সেগুলি যদি না থাকে ঠিক মতন তাহলে কোন জনপদ গড়ে উঠতে পারে না। তা আমরা উত্তরবঙ্গের মানুষরা, কুচবিহারের মানুষরা সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে আছি, আমাদের দেখবার কেউ নেই। আপনারা এখান থেকে আমাদের সেই অসুবিধাগুলি ভোগ করেন না। আগামী ১৫ই আগষ্ট থেকে বোডো ল্যান্ডের দাবীতে আসামে ১ হাজার এক ঘন্টা বন্ধ ডাকা হয়েছে ফলে ১৫ তারিখ থেকে কাঞ্চনজঙ্ঘা চলবে না, কামরূপ চলবে না। আমরা কোথায় দাঁড়িয়ে আছি একবারও আপনারা বলেছেন সে কথা। আপনারা প্রতিবাদ করেছেন? দিল্লীকে চাপ দিয়েছেন, বলেছেন যে এর ব্যবস্থা করো, বিকল্প ব্যবস্থা করো। মহারাজার আমলে যখন ব্রডগেজ হ'ল, দেশ ভাগ হয়ে গিয়েছে, আর পার্বতীপুরের উপর দিয়ে, রংপুরের উপর দিয়ে যাতায়াত করা যাচ্ছে না, তখন বিকল্প রেল লাইনের ব্যবস্থা হয়েছিল। ব্রডগেজের যখন ব্যবস্থা হয়েছিল আসামে যাবার, উত্তরবঙ্গে যাবার তখন কুচবিহার ষ্টেশনে তার ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলা হয়েছিল যে সেখানে ট্রেন ঘোরানো যাবে, লোকোশেড হবে, সব কিছু হবে। কিন্তু কোন অজ্ঞাত কারণে সেটা উঠে গেল। এখন যখনই আসামে গোলমাল হয় ট্রেনগুলিকে নিউ জলপাইগুড়ি পর্যন্ত নিয়ে গিয়ে থামিয়ে দেওয়া হয়। এর ফলে গোটা ডুয়ার্সের মানুষ, গোটা আলিপুর দুয়ার মহকুমার মানুষ, কুচবিহার জেলার মানুষের যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয় যায়। একমাত্র উত্তরবঙ্গ পরিবহন সেখানে আমাদের কিছুটা যাতায়াতের ব্যবস্থা করে দেয়েছেন। কিন্তু যেখানে হাজার হাজার যাত্রীর যাতায়াতের ব্যবস্থা করতে হয় প্রতিদিন সেখানে উত্তর বঙ্গ পরিবহন কতটুকু ব্যবস্থা করতে পারে? রাস্তাঘাটের কথা না বলাই ভাল। আমি এখানে আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে, বর্ষার সময়ে এবং বোরোল্যান্ড আন্দোলনের ফলে আসামে পূর্বভারতের কোন ট্রাক, কোন গাড়ী আমাদের সেই হাইওয়ে দিয়ে যাতায়াত করেনা, ধুবড়ি জেলার ভিতর দিয়ে, কুচবিহার দিয়ে, মেখলিগঞ্জের ভিতর দিয়ে জলপাইগুড়ি হয়ে যাতায়াত করে। তখন একটি মাত্র যে রাস্তা সেটাও কিছুদিন পরে নষ্ট হয়ে যায়। প্রতিদিন ট্রাক সেখানে ফেঁসে যায় যাতায়াত করা যায় না, ঘন্টার পর ঘন্টার মানুষকে সেখানে নাজেহাল হতে হয়। যখন পন্যবাহী ট্রাক পড়ে থাকে বাজারে জিনিষের আকাল হয়, জিনিষের দাম বেড়ে যায়। এই অবস্থার এখনই রাজ্য সরকারের বলা উচিত যে এই ১৫ ই আগষ্ট থেকে এক হাজার এক ঘন্টার যে বন্ধ হবে তখন কামরূপ, কাঞ্চনজঙ্ঘাকে নিউ কুচবিহার পর্য্যন্ত নিয়ে যেতে হবে। সেই ব্যবস্থা করার কথা আমাদের বলতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে, কুচবিহার শহরের সঙ্গে গোটা কুচবিহার জেলার একটি মাত্র যোগাযোগ ব্যবস্থা হচ্ছে, তোর্সা রেলওয়ে সেতু। প্রতিদিন গোলমাল হচ্ছে, যানবাহন জ্যাম হয়ে যাচ্ছে। ঐ ব্রীজের উপরে গাড়ী যদি ফেঁসে যায় তাহলে জেলা শহরের মানুষ যাতায়াত করতে পারে না। কুচবিহারের মানুষ তোর্সায় বিকল্প সেতুর কথা বারবার বলেছে। কিন্তু আপনার বাজেট ভাষণে এই সম্বন্ধে কোন ইঙ্গিত নেই। এই ধরণের ইঙ্গিত থাকলে অমরা খুসী হতাম। তোর্সা রেলওয়ে সেতু দিয়ে যাতায়াতের একমাত্র রাস্তা না রেখে তোর্সায় দ্বিতীয় বিকল্প সেতুর ব্যবস্থা অবিলম্বে করা হবে — এই কথা যদি রাজ্য উন্নয়ন পর্ষদ বা আপনি কিছু ইঙ্গিত দিতে পারেন তাহলে আমরা খুসী হব। আমি আশা করবো যে আপনার বাজেট বক্তৃতার জবাবী ভাষণে আপনি তোর্সার দ্বিতীয় সেতুর কথা অবশ্যই বলবেন।

এবারে আমি আর একটা সমস্যার কথা বলবো। পাট বাজারে উঠছে এবং বাজারে পাটের দাম কমে যাচ্ছে। জে. সি. আই মাঝখানে শুনলাম উঠিয়ে দেওয়া হবে, ওঠান হচ্ছে। আজকে কাগজে দেখেছি যে পূর্ব ভারতে মেঘালয়, আসামে তাদের যে অফিস ছিল সেগুলি বন্ধ করে দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গকে কেন্দ্রীয় সরকার এই মুহুর্ত্তে চটাতে চাননা। কারণ এখানকার এম. পি দের সহানুভূতি এবং সক্রিয় সমর্থন দরকার আছে সেজন্য অতটা সাহস করছে না। কিন্তু চালাকি করে যাচ্ছে। এখন বলছেন বাজার দরে পাট কিনবে। আমি একথা বলতে চাই, মাননীয় অর্থমন্ত্রী পাটের ব্যাপারে হয়ত বুঝবেন না। কিন্তু আমাদের শ্রদ্ধেয় নেতা এবং ভূমি রাজস্ব মন্ত্রী বিনয়কৃষ্ণ

চৌধুরী মহাশয় এখানে আছেন তিনি কৃষক আন্দোলনের হোতা, তিনি কৃষকদের সমস্যার কথা ভাল ভাবে বোঝেন তিনি একথা নিশ্চয়ই বুঝবেন এবং সরকারকে তার পরামর্শ দেবেন এবং সেই ভাবে পরিচালনা করবার চেষ্টা করবেন। আমরা দেখেছি যে সেদিন বস্ত্র মন্ত্রী এলেন এবং তিনি বললেন যে বাজার দরে পাট কিনবো। বাজার দরটা কি? একটা সহায়ক মূল্য থাকে। এতদিন কেন্দ্র থেকে বলা হয়েছে যে সহায়ক মূল্যে বাজার থেকে পাট কিনবে। যদি তার থেকে নিচে নেমে যায় তাহলে কি হবে? সরকার কিনে নেবে? কালকে যদি ৫০ টাকা মন হয়ে যায় তাহলে জে. সি. আই কি সেই দরে পাট কিনবে? তাহলে জে. সি. আইকে রাখার দরকার কি আছে? কোটি কোটি টাকা কর্পোরেশানের খরচ করে লাভ কি হচ্ছে? আর জে সি.আইকে মানতে হলে — আমরা দেখেছি, আমরা এপ্রিলে মিটিং করেছি, জেসি আই এর সঙ্গে আমরা বৈঠকের পর বৈঠক করেছি যে কোন হাটে তারা যাবে, কত পাট কিনবে প্রতি হাটে। প্রধানদের সেইভাবে তৈরী করা হয়েছে, পঞ্চায়েতকে সেইভাবে লিপ্ত করতে বলা হয়েছে। এই সব করতে করতে জুলাই এসে যায়। জুলাইতে উত্তরবঙ্গের পাট ওঠে, কুচবিহারের পাট ওঠে এবং পশ্চিমবঙ্গে আগস্টের শেষাশেষী এসে যায়। কিন্তু এখনও পর্যন্ত এর কোন ব্যবস্থা তৈরী হল না।

[2.50 - 3.00 p.m.]

কোন হাটে কিনবে, কবে কিনবে, কোন জায়গা থেকে কিনবে, কত দরে কিনবে সেটা ঠিক করা দরকার। সবচেয়ে বড় কথা এখানে মাননীয় কৃষিমন্ত্রী অছেন, মাননীয় বিনয় চৌধুরী মহাশয় আছেন, আপনাদের সংশোধন করে নিতে হবে, আমি আজকে খবর নিয়ে দেখেছি, এবার নির্বাচনের পর কৃষি বিপনন ব্যবস্থাকে, মার্কেটিংকে একটা আলাদা মন্ত্রকে পরিণত করা হয়েছে। পাটের ব্যাপারে যে ডাইরেক্টরেট চিরকাল দেখে এসেছি, তাদের লোকজন আছে, জে. সি. আই. যখন বাজারে যায় তখন গ্রেডেশন নিয়ে গোলমাল লাগে। জে সি আই প্রডাকশনের গ্রেডেশন নিয়ে গোলমাল করে পাঁচ নং এর টা ছয় নং বলে, ছয় নং এর টা সাত নং বলে, এই বলে দাম কমিয়ে দিতে থাকে। তখন এগ্রিকালচার মার্কেটিং অফিসার তার গ্রেডেশন ঠিক করে দেন, এই ভাবে একটা কোঅর্ডিনেশানের ব্যবস্থা করা হয়। কিন্তু বর্তমান বছরে এই দপ্তরকে অন্ধকারে রাখা হয়েছে, এদের ডাকা হয়নি। ফলে জে. সি. আই বাজারে নাবলে গ্রেডেশন নিয়ে গোলমাল লাগলে মারাত্মক অবস্থার সৃষ্টি হবে। তারপর যদি কৃষক বোঝে যে পাটের গুণগত ব্যাপার নিয়ে তাদের বঞ্চিত করা হচ্ছে তাহলে ক্ষিপ্ত হয়ে উঠবে। এগ্রিকালচার মার্কেটিং ডিপার্টমেন্টকে এই ব্যাপারে সক্রিয় করা দরকার এবং এই কাজে নামা দরকার। এবং রাজ্য সরকারের পক্ষ থেকে জে. সি. আই. কে বাধ্য করা দরকার। উত্তরবঙ্গে পাট এবই মধ্যে ফড়েদের হাতে এবং ইন্ডিয়ান জুট মিল্‌স এ্যাসোসিয়েশনের হাতে চলে যাচ্ছে। তারা সস্তা দরে পাট কিনতে শুরু করে দিয়েছে। এই ব্যাপার একটা গোলমাল শুরু হয়ে যাবে, সরকারকে যথাশীঘ্র সম্ভব ব্যবস্থা নিতে হবে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, পশ্চিমবঙ্গের পরিস্থিতি, পশ্চিমবাংলার শান্ত পরিবেশ, পশ্চিমবাংলার রাজনীতিকে নানা দিক থেকে টালমাটাল করার ষড়যন্ত্র চলছে। সেখানে আজকে সম্প্রদায়িক শক্তিগুলো মাথা চাড়া দিয়ে উঠছে, নানা ভাবে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। এই সুযোগ তাদের কাছে এসে যাবে এই সম্প্রদায়িক শক্তি গুলো বিশেষ করে বিজেপি তারা সেই সমস্ত ক্ষুধার্থ মানুষের পাশে দাঁড়িয়ে, বাঁচার কথা বলে তারা তাদের বিভ্রান্ত করছে। সুতরাং আমরা যদি আত্ম সন্তুষ্টিতে ভুগি যে আমরা চারবার এসেছি, আমাদের পায়ের তলা শক্ত হয়ে গে, তাহলে ভুল হবে। আমরা এই জিনিস ইষ্টার্ন ইউরোপে দেখেছি, রাশিয়ায় দেখেছি। নীতি যথাযথ ভাবেপ্রয়োগ হয়নি বলে, বুশকে, আমেরিকাকে চোখ রাঙাতে দেখেছি। সেখানকার মানুষ আজকে বিপথে চালিত হয়েছে। তাই প্রত্যেককে ভাল করে দেখতে হবে। ক্ষুধার্থ মানুষের কাছে, দরিদ্র মানুষের কাছে তাদের ক্ষুন্নিবৃত্তির জন্য সঠিক ভাবে যদি নীতি প্রয়োগ না করতে পারি তাহলে আমাদের সর্বনাশ ছাড়া কিছু নেই। সেই জন্য অর্থমন্ত্রীর বক্তব্যের মধ্যে যে মানবতার সুর ফুটে উঠেছে, সাধারণ মানুষকে বাঁচাবার জন্য যে ব্যাকুলতা ফুটে উঠেছে, তাকে সমর্থন করছি এবং তাঁর ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন

আমি তার বিরোধিতা করে এখানে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেট উত্থাপন করার সময় বলেছেন যে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে জনস্বার্থ যতটা রক্ষা করা সম্ভব ততটা রক্ষা করার উদ্দেশ্য নিয়েই তিনি বাজেট রচনা করেছেন। এবং তিনি বাজেট উত্থাপিত করতে গিয়ে কেন্দ্রীয় সরকারের সম্প্রতি উত্থাপিত বাজেটের এবং অন্যান্য কিছু পদক্ষেপের সমালোচনা করেছেন। সম্প্রতি কেন্দ্রীয় সরকার দফায় দফায় টাকার অবমূল্যায়ন ঘটিয়েছে, জাতীয় স্তরে জনস্বার্থ বিরোধী শিল্প নীতি, বানিজ্য নীতি গ্রহণ করেছে ফলে দেশ একটা সংকটের সামনে এসেছে। একথাও তিনি বলেছেন। একথা ঠিক যে, কেন্দ্রীয় সরকারের এই সমস্ত পদক্ষেপ খুবই মারাত্মক। এই পরিস্থিতি মানুষকে একটা মারাত্মক জায়গায় পৌঁছে দেবে। টাকার অবমূল্যায়ন মুদ্রাস্ফীতি ঘটাবে, মানুষের ক্রয় ক্ষমতা কমবে, জিনিস পত্রের দাম বাড়বে। বর্তমানে গৃহীত শিল্প নীতির মাধ্যমে বেকার সমস্যা বৃদ্ধি পাবে, লক আউট, কালোবাজার, ছাঁটাই বৃদ্ধি পাবে। সবই ঠিক কথা। কিন্তু আমি যেটা বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এঁরা বাহ্যত এই সমস্ত জিনিষের সমালোচনা করছেন। বামফ্রন্ট তথা সি পি এম বাহ্যত কেন্দ্রীয় সরকারের এই সমস্ত পদক্ষেপ গুলিকে সমালোচনা করছেন। কার্যক্ষেত্রে একটা বোঝাপড়ার মধ্যে দিয়েই ভারতবর্ষের এত বড় সর্বনাশ হতে চলেছে। এটা সম্পূর্ণ বোঝাপড়ার ভিত্তিতেই সংঘটিত হচ্ছে। স্যার, আপনি জানেন বি জে পি প্রকাশ্যে কেন্দ্রীয় সরকারের এই সমস্ত নীতি সমর্থন করছে। আর বামফ্রন্ট এবং রাষ্ট্রীয় মোর্চা প্রকাশ্যে লোক দেখানো বিরোধিতা করছে। শুধু তাই নয়, বামফ্রন্ট পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর নামে একটা তথাকথিত বিকল্প প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছে, গোটা সংবাদপত্রে যথেষ্ট পাবলিসিটি পেয়েছে। এর অর্থ বামফ্রন্ট তথা সি পি এম তাঁদের ক্যাডারদের বোঝাতে চাইছেন, কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির তাঁরা বিরোধিতা করছেন। এই বিকল্প নীতিটা আজকে তাঁদের কাছে একটা হাতিয়ার। সে হিসাবেই অসীমবাবু জ্যোতিবাবুর বিকল্প নীতির কথা তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে উল্লেখ করেছেন। অথচ আমি এখানে ১,২,৩,৪ করে দেখিয়ে দেব যে, জ্যোতিবাবু এবং অসীমবাবুরা নিজেরাই এই বিকল্প নীতি অনুসরণ করে না। বিকল্প প্রস্তাবে আই. এম এফ এর শর্ত প্রকাশের দাবী করা হয়েছে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের জনবিরোধী শর্তের উল্লেখ করা হয়েছে। আমরা দেখছি ওয়ার্ল্ড ব্যাঙ্কের জনবিরোধি শর্ত মেনে পশ্চিমবঙ্গে লোন নেওয়া হয়েছে। হ্যাঁ, পশ্চিমবঙ্গে একটা দিন ছিল, ১৯৬৯ সালে যখন দ্বিতীয় যুক্ত ফ্রন্ট সরকার এখানে প্রতিষ্ঠিত ছিল তখন আমরা দেখেছিলাম ওয়ার্ল্ড ব্যাঙ্কের চেয়ারম্যান ম্যাকনামারা যখন পশ্চিমবাংলায় এসেছিলেন তখন তাঁর বিরুদ্ধে শ্লোগান দেওয়া হয়েছিল, 'গো ব্যাক ম্যাকনামারা'। সেসময়ে গোটা পশ্চিমবাংলায় বামপন্থী আন্দোলনের একটা নজিরবিহীন ইতিহাস সৃষ্টি হয়েছিল। এখন সে জমানা চলে গেছে -- পশ্চিমবাংলায় '৭৭ সাল থেকে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর সে জমানা চলে গেছে। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে শুরু করে বিভিন্ন আন্তর্জাতিক সংস্থা থেকে ধার করা হচ্ছে, টাকা নেওয়া হচ্ছে। ক্ষুদ্র সেচ থেকে শুরু করে কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ, সর্বত্র এই জিনিষ চলছে। মাছ চাষের জন্য, বনসৃজনের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নেওয়া হচ্ছে। কোন্ জায়গায় নয়? ওয়ার্ল্ড ব্যাঙ্কের শর্ত মেনে টাকা নেওয়া হচ্ছে। আমরা জানি ৫৬০ লক্ষ ডলার ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে সাহায্য নেওয়া হ'ল কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের জন্য।

[3.00 - 3.10 p.m.]

অত্যন্ত জনবিরোধী শর্ত। আমি বিধানসভার অভ্যন্তরে দাবী করেছিলাম কি শর্তে টাকা নেওয়া হয়েছে তা প্রকাশ করা হোক। আমার কোশ্চেনও ছিল, কিন্তু সেই শর্ত আপনারা প্রকাশ করলেন না। এই টাকা নেওয়ার নেপথ্যে যে শর্ত ছিল তার মধ্যে ২টি শর্ত ছিল মারাত্মক। একটা শর্ত ছিল রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে, কলিকাতা রাষ্ট্রীয় পরিবহনে বাসের সংখ্যা বৃদ্ধি করা চলবে না। এটা জনবিরোধী শর্ত আর দ্বিতীয় শর্ত হচ্ছে, বাস পিছু শ্রমিকের সংখ্যা কমাতে হবে। এটাও জনবিরোধী শর্ত। এই শর্তের কথা আপনারা জনসমক্ষে প্রকাশ করেননি। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের নীতি। আপনারা বলবেন প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে। নিশ্চয়ই এর বিরুদ্ধে বলা উচিত। কিন্তু নিজেরা কি করছেন? আপনারা বিভিন্ন সংস্থাগুলিকে প্রাইভেটাইজেশনের দিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। বিদ্যুৎ

উৎপাদন থেকে সুরু করে সমস্ত স্তরে। সি. ই. ইস. সির একটি কেন্দ্রকে আপনারা গোয়েঙ্কার হাতে তুলে দিচ্ছেন না? বিভিন্ন সংস্থাকে এমনি করে আপনারা ব্যক্তিকরণ করার ব্যবস্থা করেছেন। সুতরাং আপনারাও কেই দোষে দুষ্ট। অথচ দিল্লীতে বিকল্প প্রস্তাব পাঠাচ্ছেন, বিভিন্ন প্রযুক্তির ক্ষেত্রে বিদেশী মুদ্রার প্রয়োজনে আমদানী নির্ভরশীল হওয়ার জন্য আপনারা কেন্দ্রের সমালোচনা করছেন, কিন্তু আমি জিজ্ঞাসা করি, হলদিয়া প্রকল্পের ক্ষেত্রে কি বিদেশী মুদ্রার প্রয়োজন হবে না? আপনারা বলছেন এক জিনিস আর করছেন আর এক জিনিস। আপনারা ক্যাপিটাল ইনটেনসিভের সমালোচনা করেছেন। অথচ হলদিয়া পেট্রোকেমিক্যালকে ক্যাপিটাল ইনটেনসিভ ইনডাসট্রি হিসাবে তৈরী করছেন, নট্ লেবার ইনটেনসিভ। আপনারা মূল্যবৃদ্ধির বিরুদ্ধে কেন্দ্রের পরোক্ষ করের সমালোচনা করেছেন অথ চ এই একই জিনিস করে আপনারা কর বসালেন ৬৭ কোটি টাকা। তারমধ্যে মেজর কর হচ্ছে ৫৬ কোটি টাকা যেটা দাম বৃদ্ধি করতে সাহায্য করবে। আপনারা মূল্যবৃদ্ধির প্রশ্নে বলেছেন সারা দেশে মূল্য বৃদ্ধি ঘটবে কেন্দ্রীয় বাজেটের ফলে। তারপর বলেছেন, কৃষি উন্নয়নে খাদ্যশস্য রেকর্ড ফলন এই সমস্ত দাবি করেছেন। ১৯৮৯-৯০ সালে ১১৮ লক্ষ টন খাদ্য শষ্য হয়েছে, ভারতবর্ষের মধ্যে রেকর্ড। এখন আরো ছাপিয়ে গেছে। আমি জিজ্ঞাসা করছি, যেখানে ১১৮ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে সেখানে তার সরকার সরকারী বন্টন ব্যবস্থা জোরদার করবার জন্য কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন কিন্তু রাজ্যের সরকারী বন্টন ব্যবস্থা জোরদার করবে কে? আভ্যন্তরীন সংগ্রহের ক্ষেত্রে আপনারা কি করেছেন? ১ লক্ষ টনও আভ্যন্তরীন সংগ্রহ হচ্ছে না। কার স্বার্থে? অথচ পাশাপাশি দেখলে দেখতে পাই, অন্ধ্রপ্রদেশে যেখানে ৬৫ লক্ষ টন উৎপাদন করে সেখানে তাদের আভ্যন্তরীন সংগ্রহ ১৫ লক্ষ টন আর বামফ্রন্টসরকার পশ্চিমবাংলায় এসে মিল-মালিকদের স্বার্থে জোরদারদের স্বার্থে আভ্যন্তরীন সংগ্রহ করছেন না, শুধু কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন। সুতরাং আপনারাও একই দোষে দুষ্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে জনকল্যাণমূলক কাজের কথা বলেছেন। তিনি বলেছেন, টাকা-পয়সার জন্য জনকল্যাণমূলক কাজ যথাযথভাবে করতে পারছেন না। অথচ আমরা দেখতে পাই ওনার দেওয়া বাজেটের কাগজপত্র থেকে, জনকল্যাণমূলক কাজের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে সীমিত টাকা এসেছে জনস্বার্থের জন্য সেই টাকা ব্যয় করতে পারেননি। তপসিলি সম্প্রদায়ভুক্ত যে সমস্ত মানুষ যারা সমাজে অবহেলিত তাদের জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দ টাকা এই সরকার খরচ করতে পারেননি। আমি আপনাকে দৃষ্টান্ত দিয়ে বলছি, সপ্তম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় তপসিলি সম্প্রদায়ভুক্ত ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে দুপুরবেলা টিফিন দেবার জন্য ১৯৯০-৯১ সালে যেখানে বরাদ্দ ছিল ৭ কোটি টাকা সেখানে রাজ্যসরকার সেই টাকার মাত্র ১ কোটি ২৩ লক্ষ টাকা ব্যয় করেছেন। এই ১৯৯০-৯১ সালের তপশীলি সমপ্রদায়ের প্রাথমিক শিক্ষার অগ্রগতির জন্য যেখানে কেন্দ্রীয় সরকার ২ কোটি টাকা বরাদ্দ করেছিলেন তার অর্ধেকও রাজ্য সরকার এখন খরচ করতে পারেন নি। অবৈতনিক প্রাথমিক স্কুল চালু করতে যেখানে কেন্দ্রীয় সরকার ৮০ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন, এই সরকার সেখানে ৪০ লক্ষ টাকা ব্যয় করেছেন, বাকিটা খরচ করতে পারেন নি, বিনামূল্যে বই দেবার জন্য যে ৮৫ লক্ষ টাকা দিয়েছিলেন তার মধ্যে মাত্র ১৫ লক্ষ টাকা খরচ করেছেন। তারপর পানীয় জলের সরবরাহ, যেখানে ছোট শহরে পানীয় জল সরবরাহের একটা স্কীম নেওয়া হয়েছিল, তপশীলি ভুক্ত মানুষদের জন্য ছোট ছোট শহরে ১ কোটি ৯ লক্ষ টাকা ১৯৯০-৯১ সালের বরাদ্দ করেছিলেন তার মধ্যে মাত্র ৪ লক্ষ টাকা খরচ হয়েছে। আর একটি স্কীম শহরের পাশাপাশি গ্রামাঞ্চল গুলিতে শহরাঞ্চল থেকে পাইপের মাধ্যমে সরবরাহ করার জন্য ৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল তার মধ্যে মাত্র ৪ কোটি ১২ লক্ষ টাকা খরচ হয়েছে। সমাজের অবহেলিত মানুষদের জন্য বরাদ্দ যে টাকা সেই টাকা খরচ করতে পারেন নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি সংস্কারের কথা বলা হয়েছে, তার আগে আমি বলতে চাই পরিকল্পনার বিকেন্দ্রীকরণ সম্পর্কে, যেখানে পরিকল্পনা বরাদ্দ তার ৫০ পারসেন্ট পঞ্চায়েত এবং পৌরসভাগুলির মাধ্যমে তা বাস্তবায়িত করছেন বলে বলা হয়েছে। স্যার, কথাটা শুনতে খুবই ভাল, বিকেন্দ্রীকরণ? পরিকল্পনার এই যে বরাদ্দ হচ্ছে পঞ্চায়েত গুলির মাধ্যমে সেটা কি সত্যই এদের জন্য বরাদ্দ হচ্ছে? তার কতটা অংশ - আপনি জানেন - বাইরে গিয়ে পঞ্চায়েতের মাধ্যমে নয়ছয় হচ্ছে তা বলা যায় না। সেখান অডিট হয় না, মনিটারিং হয়

না। পঞ্চায়েত দপ্তরের যিনি এক্স সচিব মিঃ পারিয়ার তিনি সেদিন বলেছেন যে, জেলাপরিষদগুলি বিশেষ করে পঞ্চায়েতের মাধ্যমে যে টাকা দিচ্ছেন, কোটি কোটি টাকা তার যথাযথ হিসাব তারা দিচ্ছে না। অডিট রিপোর্ট আসছে, সেই রিপোর্ট গুরুত্ব দিচ্ছে না, আগাম টাকা বার বার করে নিচ্ছে। এই রকম পরিস্থিতির সৃষ্টি করছে পঞ্চায়েত গুলির মাধ্যমে। সেখানে কোন এ্যাডভার্স রিপোর্ট থাকে না, হিউম পাইপ এল কোথায় কোন্ প্রকল্পে খরচ হল কিছুই বোঝা যায় না। এটা শুনতে ভাল যে জনগনের জন্য এইভাবে পঞ্চায়েতের হাতে দেওয়া হয়েছে, ক্ষমতার বিকেনদ্রীকরণ হচ্ছে. কার্যতঃ পঞ্চায়েতের মাধ্যমে শাসকদলের আশ্রয়পুষ্ট কায়েমীস্বার্থের আর একটি শ্রেণী যারা জনসাধারণের স্বার্থের পরিপন্থী হিসাবে আজকে কাজ করে যাচ্ছে। আজকে যদি প্রপার মনিটারিং না হয় ক্ষমতার বিকেন্দ্রীকরণ, পরিকল্পনার বিকেন্দ্রীকরণ এর নামে দুর্নীতি হচ্ছে সেই দুনীতির বিকেন্দ্রীকরণ করতে না পারলে তা ফুটো পাত্রে জল ঢালার সামিল হয়ে যাবে। টাকা ব্যয় হচ্ছে, তার কোন অডিট, মণিটারিং হচ্ছে না এটা বিচারের প্রশ্ন। এখানে ভূমি সংস্কারের কথা বার বার বলা হয়েছে. ভূমি সংস্কারের প্রশ্নে এত দাবী করেছেন, কিন্তু মাননীয় বিনয়বাবু উত্তরদিতে পারছেন না কেন যে এখন পর্যন্ত ৩ লক্ষ একরের বেশী - ১০ লক্ষ একর খাস জমি. সরকারের খাস জমি ভূমি হীনদের মধ্যে বিলি হল না কেন - আজ পর্যন্ত তার উত্তর দিতে পারেন নি। আজকে সমস্ত জমি বেআইনী এবং অন্যায়ভাবে বামফ্রন্ট সরকারের জোতদাররা জবর দখল করছেন। ভূমি সংস্কারের কতটা উন্নতি হয়েছে সেটা বিচারের প্রশ্ন। আজকে বেকার সমস্যার কথা বলা হয়েছে, বেকারদের কর্ম-সংস্থানের কথা এবং স্ব-নিযুক্তী প্রকল্পের কথা বলা হয়েছে। আই আর. ডি. পি সেসরু, এস. ই. পি এগুলির কথা বলা হয়েছে, আসলে এগুলির মাধ্যমে স্ব-নিযুক্তির পরিসংখ্যান যা দিয়েছেন তা কতটা বাস্তবায়িত হচ্ছে? অভাবের তাড়নায় স্ব-নিযুক্তি প্রকল্পের টাকা খরচা করে ফেলছে।

[3.10 - 4.15 p.m.]

(Including Adjournment)

এ্যানসিলিয়ারী প্রকল্প হচ্ছে। সেটা ইকোনোমিক্যালি ভায়াবেল কিনা দেখা হচ্ছে। এখন ৫ লক্ষের মত, আগামী বছর ৮ লক্ষ হবে এবং কয়েক বছরের মধ্যে ৪০ লক্ষের মত বেকার চাকরী পাবে। কিন্তু এসবই তথ্যহীন সব ডাটা, স্ট্যাটিসটিকস। বিয়াল মেইন্ডাস্ট্রি - হলদিয়া পেট্রো কেমিক্যালস তাতে ১.৫ লক্ষ, বাঁকুড়া পলিয়েস্টার ইয়ার্নে ১ লক্ষ চাকরীর কথা বলা হচ্ছে। আমি জ্যোতি বাবুকে প্রশ্ন করেছিলাম, হলদিয়া পেট্রো কেমিক্যালসে কত ছেলে নিয়োগ হবে। উত্তরে তিনি বলেছিলেন ১ হাজার। কিন্তু সঙ্গে সঙ্গে অফিসাররা কথা জুগিয়ে দেওয়ায় তিনি তাড়াতাড়ি বললেন, 'না, না, ডাউন স্ট্রীমে আরো চাকরী হবে। ওগুলো হবে ক্যাপিটাল ইনটেনসিভ ইন্ডাষ্ট্রি।' আর আপনারা পশ্চিমবঙ্গের মানুষকে ধোঁকা দিচ্ছেন ১.৫ লক্ষ ১ লক্ষ বলে। এই হচ্ছে আপনাদের অগ্রগতি, কর্মসংস্থানের হিসেব। আর একটা জিনিস মারাত্মক। দেখা যাচ্ছে আপনাদের বাজেটে একটা বিরাট টাকা বিদ্যুৎ কেন্দ্রের জন্য বরাদ্দ হচ্ছে প্রতি বছর দেখছি বিদ্যুৎ খাতে ৩৩ পারসেন্ট বরাদ্দ ধরা হচ্ছে। পশ্চিমবঙ্গের মানুষ ভাবছেন, সরকার কত চেষ্টা করছেন। অথচ যে টাকা বরাদ্দ করা হচ্ছে, কার্যক্ষেত্রে বিদ্যুৎ কেন্দ্রগুলি, পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন অর্থ দপ্তরকে প্রতি মাসে আকুল আবেদন করছে 'আমাদের বরাদ্দ টাকার অন্ততঃ পক্ষে কিছু টাকা পাঠান, নাহলে আমাদের ঠিকাদাররা কিছু করতে চাইছেন না। কাজকর্ম সব বন্ধ হয়ে যাচ্ছে। আমাদের বাজেট বরাদ্দের প্রাপ্য টাকা দিন।' একই অবস্থা বক্রেশ্বরের। সেখানেও বরাদ্দ টাকা পাঠান হচ্ছে না। তাহলে ইট ইজ এ ফ্রড। আমি তো বলবো, অর্থমন্ত্রীর বিরুদ্ধে এরজন্য প্রিভিলেজ মোসন মুভ করা যায়। কারণ তিনি বিধানসভা এবং মানুষকে বলছেন, 'এত টাকা বরাদ্দ করছি', কিন্তু কার্যক্ষেত্রে বাজেট প্রতিশ্রুতি লঙ্ঘন করে টাকা বরাদ্দ করা হচ্ছে ইয়ার আফটার ইয়ার। সরকার এর কি জবাব দেবেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে জিরো ডেফিসিট বাজেটের কথা বলছেন। জিরো ডেফিসিট বাজেট

সম্বন্ধে তিনি বলেছেন, 'এটা থাকবে কি থাকবে না জানিনা।' অন ইফস্ এ্যান্ড বাটস্ - কেন্দ্রীয় সরকার যদি এই টাকা দেন, যদি স্মল সেভিংসয়ে এত টাকা আদায় হয় তাহলে হবে। অথচ বলছেন, 'জিরো ডেফিসিটি বাজেট।' কিন্তু আমরা জনি, পশ্চিমবঙ্গের বাজেট কি। নির্বাচনের আগে অন গোয়িং স্কিম ট্রেজারী থেকে টাকা না পাওয়ায় বন্ধ হয়ে গিয়েছিল, জেলায় জেলায় সার্কুলার আকারে মেসেজ গিয়েছিল স্কুল টিচাররা আগষ্ট মাসে মাইনে পাবে না বলে। এইরকম একটা অবস্থা! সমস্ত উন্নয়নমূলক কাজ বন্ধ হয়ে গেলো। এই রকম একটা পরিস্থিতি আজকে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী বাজেটের সমালোচনা করছেন। মনে হচ্ছে, জনগণের দুর্দশা দেখে আপনাদের প্রাণ গলে যাচ্ছে।......

**(At this stage the House was adjourned till 4.15 p.m.)**

(After Adjournment)

[4.15 - 4.25 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের হাউসের সামনে যে বাজেট বিবৃতি অর্থমন্ত্রী রেখেছেন তার উপর আলোচনা চলছে। এই বাজেটের উপর আলোচনা করতে গিয়ে বিরোধী পক্ষের সদস্যরা তাঁরা তাঁদের দৃষ্টিভঙ্গী থেকে বাজেটের উপর আলোচনা করেছেন এবং বিভিন্ন ভাবে একে সমালোচনা করেছেন। বিরোধী পক্ষের সদস্যরা সমালোচনা করবেন এটা স্বাভাবিক। কিন্তু মূল যেটা আমরা দেখতে পাচ্ছি আজকে আমাদের দেশের পরিস্থিতি যেখানে দাঁড়িয়ে আছে, এই কথা ওনারাও স্বীকার করেছেন, সারা ভারতবর্ষের পরিস্থিতি এমন একটা ভয়াবহ অবস্থায় দাঁড়িয়ে আছে সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই রাজ্যেকে বাজেট পেশ করতে হয়েছে। রাজ্যকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সংকটের মোকাবেলা করতে হবে। এর মধ্যে দাঁড়িয়ে এই বাজেটে একটা আশার আলো তুলে ধরতে পেরেছেন, ডেভলপমেন্টের কথা বলার চেষ্টা করেছেন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলে আমার মনে হয়েছে। এত বকম একটা ভয়ংকর পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে এই বাজেটে যে আশার আলো দেখাতে পেরেছেন এটা বামফ্রন্ট সরকারের প্রগতিশীল দৃষ্টিভঙ্গী এবং অর্থনৈতিক দৃষ্টিভঙ্গীর একটা নামান্তর। উন্নয়নের প্রশ্নে এই ক্ষেত্রে আমি একজন মনীষীর একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই। ইউজিন ডেপথস যে কথা বলেছেন সেটা খুব সহজ কথা এবং বোঝার মতো কথা। তিনি বলেছেন Full opportunity for full development is the inalienable right of all. He who denies it is a tyrant, he who does not demand it is a coward ; he who is indifferent to it is a slave, he who does not desire it is a dead. The earth for all the people, that is the demand.

বিরোধী পক্ষের বক্তাদের বক্তব্য শুনে মনে হয়েছিল এর মধ্যে ওঁরা কোন পর্যায়ে পড়েন। ওঁরা যে ভাবে বক্তব্য রাখলেন, যে ভাবে অনভিজ্ঞদের মতো বক্তব্য রাখলেন রাজ্য সম্পর্কে তাতে মনে হয়েছে তাঁরা পজেটিভ দিক সম্পূর্ণ উপেক্ষা করেছেন। ওনাদের সমস্ত বিষয়ে রাজ্য সম্পর্কে অমনোযোগ এবং ইনডিফারেন্স। তার একটা কারণ আছে। তাঁরা কোন গোষ্ঠির দাসত্ব করছেন সেটা দেখতে হবে। এখানে যে কর্মকান্ড চলছে সেটা উপেক্ষা করা মানে তাঁরা যে কোন গোষ্ঠীর দাসত্ব করছেন সেটা আমাকে স্মরণ করিয়ে দিতে হবে না। ১৯৮১ সালে আই. এম. এফ লোন নেবার সময় - আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেটে ভাষণে বলেছেন - যে শর্ত সাপেক্ষে ঋণ গ্রহন করেছেন তাতে সারা ভারতবর্ষকে আষ্টে-পিষ্ঠে বেঁধে ফেলেছে। তার ফলশ্রুতি হিসাবে এমন একটা অবস্থায় দাঁড়িয়ে নুতন করে আই. এম. এফ ঋণ নিতে বাধ্য হচ্ছে। এমন একটা জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়ে দেওয়া হয়েছে সেখানে দাঁড়িয়ে কালকে কি খাবো, আমাদের ঘরের আচ্ছাদন থাকবে কি থাকবে না তার ঠিক নেই। আজকে পরিস্থিতি এমন একটা জায়গায় গিয়েছে যেখানে আলোচনা হচ্ছে আই. এম. এফ-এর ঋণ নেব কি নেব না। সুতরাং আজকে আর পিছিয়ে যাবার জায়গা নেই। এমন এক জায়গায় দাঁড় করিয়ে আই. এম. এফ.- এর ঋণ গেলাবার

ব্যবস্থা করেছেন। এটা কারা করেছেন? এটা করেছেন তাঁরাই যাঁরা এখানে চীৎকার করছেন, রাজ্য সরকারের নানা সমালোচনা করছেন। রাজ্য সরকারকে তাঁরা সমস্ত দেশ থেকে আলাদা করে দেখছেন এবং বলছেন যে, ১৪ বছর বামফ্রন্ট এখানে শাসনে থেকে এই রাজ্যকে পিছিয়ে দিয়েছে। এই অভিযোগ তাঁরা আনবার চেষ্টা করছেন। কিন্তু আমরা জানি দেশ একটা। গোটা দেশের থেকে পশ্চিমবাংলা বিচ্ছিন্ন নয়। আমরা সব সময়ে মানুষের সামনে আমাদের ক্ষমতার কথা বলি, আমাদের আর্থিক সীমাবদ্ধতা যে আছে সেকথা বলি। আমরা মানুষের সামনে মিথ্যা কথা বলি না, যা আমরা করতে পারি না তা বলি না, যা করতে পারিনি তা বলি। কাজেই এখানে বাড়তি কোন কথা বলার চেষ্টা করা হয় নি। আমাদের রাজ্য সরকার এর আর্থিক যে সীমাবদ্ধতা আছে, সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের কাজ পরিচালনা করতে হয় এবং তারই মধ্যে দিয়েই আমাদের সাফল্য। ভোটের যে চিত্র তা আমাদের সেই সাফল্যের মধ্যে দিয়েই হয়েছে। কংগ্রেসী বন্ধুদের মধ্যে অনেক ব্যক্তি খ্যাতিমান, অনেক শিক্ষিত ব্যক্তি আছেন। তাঁরা তাঁদের বক্তব্য রাখতে গিয়ে আমাদের উন্নয়নের যে সমস্ত বিষয় সেগুলোকে নস্যাৎ করতে চেষ্টা করেছেন এবং বলেছেন যে পশ্চিমবাংলায় আরও দুর্গাপুর হলো না কেন? পশ্চিমবাংলায় আরও চিমনি উঠলো না কেন, এই সমস্ত স্বপ্ন সাধারণ মানুষকে ওঁরা দেখান। ওঁরা কিন্তু বেশ ভাল করেই জানেন যে দুর্গাপুর নতুন করে করা যাবে না। আমরা যা করতে পারবো না তা সাধারণ মানুষকে বলি না। ওঁরা বারবার বলেন যে ভারতবর্ষের বেশীরভাগ মানুষ গ্রামে বাস করেন, তাঁদের আর্থিক অবস্থার যাতে উন্নতি হয় সেদিকটা বেশী করে দেখতে হবে। পশ্চিমবাংলার শিল্পগুলোকে বাঁচিয়ে রাখার দরকার আছে, একথা আমরা জানি। নতুন করে বিনিয়োগের প্রশ্ন এরজন্য আছে। কিন্তু এর সাথে সাথে গ্রামাঞ্চলে দীর্ঘদিন ধরে কংগ্রেসী শাসনে যে শুষ্ক চেহারা তৈরী হয়েছে, ওঁদের কথা অনুযায়ী বেশীরভাগ মানব যাঁরা গ্রামের বুকে বাস করেন, তাঁদের আর্থিক অবস্থার উন্নতি কি ভাবে ঘটানো যায় সেদিকটা দেখার প্রশ্ন আছে। আমরা যেভাবে পঞ্চায়েতের মাধ্যমে নতুন নতুন পরিকল্পনা গ্রহনের মাধ্যমে নতুন আর্থিক প্রচেষ্টার মধ্যে দিয়ে, উন্নয়নের পরিমন্ডলের মধ্যে নিয়ে আসার চেষ্টা করছি আজকে তা পশ্চিমবাংলার গ্রামে দেখা যাচ্ছে। এই চিত্রগুলো যখন তুলনামূলক ভাবে আসছে তখন ওঁরা বলেন যে গ্রামাঞ্চলে তেমন উন্নতি ঘটেনি। ওঁরা এই কথা বলুন, ক্ষতি নেই। কোন্ কোন্ ক্ষেত্রে পশ্চিমবাংলার অগ্রগতি ঘটেছে তা একটু শোনা দরকার। আমার কাছে একটি রিপোর্ট আছে, সি. ডি. রেশিওতে পশ্চিমবাংলার অবস্থা ১৯৭৭ সালের আগে যা ছিল তা এখন অনেক বেড়ে গিয়েছে। সি. ডি. রেশিও এখানে ১৯৭৭ সালের পর থেকে অভূতপূর্ব ভাবে বেড়ে গিয়েছে। রেট যেটা বেড়েছে সেটা ভারতবর্ষের মধ্যে প্রথম। রিপোর্টে বলা হয়েছে —

"The total financial flows, however, have remained far short of the target. From the date in Graph 1 it would appear that the record in the district has changed for the better, but that the objective of optimal credit flows to the rural areas - 60 per cent credit/deposit ratio is the national directive - is not being achieved."

এটা বীরভূম ডিস্ট্রিক্ট সম্পর্কে বলা হয়েছে এবং এ সম্পর্কে বলতে গিয়ে বলা হয়েছে যে —

"The spurt in deposit since the early seventies (from 51 million to 1648 million in 1988) was more than matched by increasing advances, and the C/D ration of the banks in Birbhum District rose from slightly more than 10 per cent around 1970 to 40 per cent in 1988. The present achievement is still well below the national average" ........

ন্যাশানাল লেভেলের নীচেই আছে। সেই ব্যাপারে আমাদের গ্রামাঞ্চলের চেহারাটা কি সেটা এই রিপোর্ট থেকেই বোঝা যাবে। এই যে অবস্থা, এতে ওঁরা বলছেন যে গ্রামাঞ্চলের এই টাকা ও খাচ্ছে, সে খাচ্ছে। ওঁরা

লীকেজের কথা নিয়ে বলেছেন। এই লিকেজের ব্যাপারে এখানে বলা হয়েছে যে —

"In India bank loans by large have been finding their ways to the richer households. Even in the schemes explicitly set up to help the marginal sections, the leakage to the non-target group has been considerable. The porblem, Atul Kohli has argued is political : From the point of view of social actors, public resources for social benefits are like extra resources falling from the sky. If some social actors are tall and other short, the tall ones tend to grab much of what is coming down."

[4.25 - 4.35 p.m.]

কাজেই এখানে একটি দল সি পি আই (এম) যে দলের বিরুদ্ধে সবচেয়ে বেশী অভিযোগ করা হয়। কিন্তু তারমধ্যেও তার যে সাকসেস উল্লেখ করে বলা আছে সেটা উল্লেখযোগ্য, যদিও সেটা খুব একটা বেশী নয় yet it stands out as uniquely impressive within the Indian setting.

ভারত বর্ষের এই ফ্রেম ওয়ার্কের মধ্যে এই নতুন জিনিস গ্রহণ করার জন্য এন. আর. ই. পি. রিপোর্ট যেটা বলেছেন সেটা পড়ে শোনাচ্ছি, তাতে পশ্চিমবঙ্গের সম্বন্ধে যে ইয়েস, নো এবং নো নিড বলে ৩টে ফিগার দেওয়া হয়েছে। সেখানে ইয়েসে ৯৯ নো- ১ এবং নো নিড - জিরো। অতএব মানুষের চাহিদা বাড়িয়েছে বলেই সম্ভব হয়েছে। এই ইনডিজিনিয়াস রিসোর্সেস ব্যবহার করে উন্নয়ন হচ্ছে। এন আর ই পির এই প্রকল্পগুলি ব্যবহার করে উন্নয়নের দিকে এগিয়ে যাবার চেষ্টা করছি। সেখানে এই রিপোর্টের মধ্যে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে ইয়েস ৯৯ ভাগ। এখানে চিত্র তুলে ধরেছে তাতে বোঝা যাবে আমরা কি করতে পেরেছি। আমরা গ্রামের মানুষ, গ্রামগঞ্জের মানুষের সঙ্গে বাস করি এবং সেই মানুষগুলোর কিভাবে অগ্রগতি করা যায় তার চেষ্টা করেছি। এবং বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সেই অগ্রগতিকে বজায় রাখার চেষ্টা করেছে। গ্রামের মানুষেরা কমিউনিষ্ট, সোসালিষ্ট বলে কিছু জানেনা। কমিউনিজিম, সোসালিজিম তো অনেক দূরের বিষয়, আমি সোসালিজিমের ধারপাশ কেন অনেক দূর দিয়ে যাবার চেষ্টা করবো। আমি আপনাদের বলতে চাই যে এই বুর্জোয়া ফ্রেমওয়ার্কের মধ্যে আমরা যতই চেষ্টা করি না কেন দেশের আর্থিক সংকট মোটার যতই চেষ্টা করিনা কেন দেশের কল্যানকর হিতকর কাজ করব তা করা সম্ভব নয়। এবং সেক্ষেত্রে আমরা যতই পদক্ষেপ গ্রহণ করি না কেন কোন পদক্ষেপই কার্যে রূপায়ন করতে পারবো না। তবে তারমধ্যে আমরা যতটুকু করতে পেরেছি সেটাই যথেষ্ট। আপনাদের সময়ে আপনারা তো জনগণের জন্য ভাবেন নি এবং যখন ভাবলেন তখন সেগুলো বাস্তবে রূপায়ন করতে আপনাদের যে মেসিনারি দরকার ছিল সেই মেসিনারি আপনাদের ছিল না। আপনারা তো ক্যাডার ক্যাডার বলেই চিৎকার করেন। কিন্তু আমরা তো জনগণের সঙ্গে যোগাযোগ রাখি। গ্রামের মানুষদেরও যে বেঁচে থাকার অধিকার আছে এবং ভালো ভাবে বাঁচার অধিকার আছে এই সত্যটা আমরা মানুষদের বোঝাতে পেরেছি। পশ্চিমবঙ্গে আমরা একটা মডেল তৈরী করতে পেরেছি, সেই মডেলের মধ্যে দিয়ে মানুষের কল্যাণকর কাজে আমরা সক্ষম হয়েছি। গ্রামের লোকেরা কমিউনিজিম সোসালিজিম কি সেসব বোঝে না। এমন কি বামপন্থী বলতে কি বোঝায় তাও জানেনা। আসলে গ্রামের লোকেরা দেখেছে যে আমরা বলি এক, করি আরেক নয়। তাদের আশাআকাঙ্খা পূরণ করার চেষ্টা করি। আমরা প্রতিশ্রুতি দিয়ে সেই প্রতিশ্রুতিকে রূপায়িত করার চেষ্টা করি এবং গ্রামের মানুষের সঙ্গে একটা যোগাযোগ আমাদের রয়েছে। পক্ষান্তরে আপনারা নিজেদের একটা অন্যশ্রেণীর লোক হিসাবে চিহ্নিত হয়ে রয়েছেন। আপনাদের লোক বলতে এখনো গরীব মানুষেরা জানে বাবুশ্রেণী, মালিক পক্ষ বা জোতদার-জমিদার শ্রেণী। যদিও এখন আপনারা এই দোষ শোধরাবার খুবই চেষ্টা করছেন কিন্তু ফল কিছুই হচ্ছে না। আপনারা যে ইমেজ তৈরী করে রেখেছেন তার থেকেই গ্রামের গরীব লোকেরা আপনাদের ব্রাণ্ডেড করে নিয়েছে। আপনারা যতই ভালো কথা বলুন না কেন একটা ইমেজ হয়ে রয়েছেন। কাজেই যেভাবে এই বাজেটকে ক্রিটিসাইস

করা হয়েছে সেটা ঠিক নয়। কারণ যে অবস্থার মধ্যে এই বাজেট তৈরী হয়েছে তাতে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ দিতেই হবে। তবে এইকথা ঠিক যে এই বাজেটকে আর একটু এগিয়ে নিয়ে যাওয়া যেতো। কিন্তু ওঁনার উপায় নেই, কারন এই কেন্দ্রীয় অবস্থার মধ্যে এরবেশী আর কিছু করা সম্ভব নয়। এই বিষয়ে যেমন মহারানী কোঙার মহাশয়া বলেছেন যে সেচের জন্য অত্যন্ত জল কম। ৫৪ লক্ষ হেকটর জমি চাষের আওতায় এবং তারমধ্যে বড়সেচের ক্ষেত্রে ১৩ লক্ষ হেকটর কভার করতে পেরেছে। এইভাবে ঠিক মত কভার করতে না পারার জন্য বড়সেচের ক্ষেত্রে এটা রাজ্যের বোঝা হয়ে যাচ্ছে।

স্যার, ক্ষুদ্র সেচ মাঝারি সেচ এইগুলিকে ব্যবহার করার দিকে আমাদেরকে বেশী করে দেখতে হবে। আমাদের এখানে পশ্চিমবাংলায় বন্যার একটা দিক ও আছে। পশ্চিমবাংলা হচ্ছে নিকাশী, সারা ভারতবর্ষের উত্তর ভারত থেকে হিমালয়ের জল পশ্চিমবাংলার উপর এসে পড়ে। তাই পশ্চিমবাংলার বিভিন্ন নদ নদীগুলি যদি বাঁধ না দেওয়া যায় তাহলে বন্যা স্বাভাবিক ভাবে হতে বাধ্য। এবং সেই বন্যাকে যদি আমরা নিয়ন্ত্রন করতে না পারি এবং সেই জলকে যদি আমরা কাজে লাগাতে না পারি ও মাটির নীচের জলকে ঠিকমত কাজে লাগাতে না পারি তাহলে চাষ ব্যবস্থা ঠিকমত করতে পারব না। আজকে তাই এই সুযোগগুলি আমাদের নেওয়া দরকার। মাননীয় অর্থমন্ত্রী যদি আরো একটু সেচের দিকে নজর দিতেন তাহলে আরো ভাল হোত এবং এখানে কমলদা কুচবিহারের কথা বললেন, কুচবিহারের মাটির অল্প নীচেই জল আছে, সেটা যদিও সল্টেড সেটাকে কাজে লাগান যায় না, এখন সেটাকে যদি ওয়ার্ক কালচার করে কাজে লাগান যেত এবং তার জন্য বরাদ্দকে কিছুটা বাড়িয়ে দিয়ে সেচের কাজে ব্যবহার করা হোত তাহলে আমরা আরো বেশী খুশি হতাম। আজকে গ্রামাঞ্চলে অনেক বেশী সাফল্য এসেছে কৃষিক্ষেত্রে যদি আমরা সেটাকে ঠিকমত কাজে লাগাতে পারি এবং মানুষের মধ্যে আজকে যে আর্থিক সাফল্য এসেছে তারা যদি আজকে সেই জায়গায় দাঁড়িয়ে থাকতে পারে তাহলে তারা সেটা মোকাবিলা করতে পারবে। কাজেই এই দিক থেকে ব্যয়বরাদ্দ নিশ্চিত ভাবে আরো বাড়ান দরকার। আর একটি ব্যাপার বলি সুদীপ বাবুর সঙ্গে আমরা একমত, ওরা যেটা বলছেন ওয়ার্ক কালচার, আমরা ও বলছি, মুখ্যমন্ত্রীও বলছেন ওয়ার্ক কালচার থাকা দরকার। আজকে এফিসিয়েন্সি নষ্ট হয়ে গেছে, এতে ন্যাশানাল ওয়েষ্টেজ হচ্ছে জাতীয় অপচয় হচ্ছে এটা যদি মন্ত্রী মহাশয় ভাল ভাবে না দেখেন এতে যদি মাননীয় অর্থমন্ত্রী অপচয়টা সঠিকমত সমীক্ষা না করেন তাহলে কাজের ওয়ার্ককালচার বিশেষ করে প্রোডাকটিভিটি বাড়ান সম্ভব নয় তাই এটা আমাদের ক্ষেত্রেও দেখা দরকার। আমাদের ১৪ বছরে যদি কোথায় একটা ফাঁক থেকে থাকে তাহলে সেটাও দেখা দরকার। আর একটি হচ্ছে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্ম, ১৪ বছর ধরে আমরা ক্ষমতায় আছি এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মের কথা ভেবেছিলাম. কিন্তু আজকে যদি সেই রিফর্মের দিকে না যাই তাহলেও বলতে হবে যে এ্যাডমিনিষ্ট্রেটিভ হচ্ছে না। আজকে যদি বাজেট যদি এ্যালোকেটেড-র ব্যাপারে দেখি তাহলে দেখতে পাব ডিপার্টমেন্টের কোন কাজের জন্য যদি ফিনান্স ডিপার্টমেন্টের কাছে যেতে হয় তাহলে সেখানে ৭ বার যেতে হবে, এই করতে গিয়ে আমরা সেখানকার পরিকল্পনাকে রূপায়িত করতে পারিনা। তাই আজকে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মের দিকে নজর দেওয়া দরকার। আজকে ডিপার্টমেন্টের জন্য যে টাকা এ্যালোকেটেড করা হয় সেই টাকা যদি ডিপার্টমেন্টকে আলাদা করে দেয় যাতে তারা নিজেরা খরচ করতে পারেন বারবার ফিনান্সের কাছে যেতে না হয় এই ব্যাপারে কনসার্নড মিনিষ্টার যদি দেখেন তাহলে ভাল হয়। এতদসত্ত্বেও মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাঁকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শঙ্কর দাস পাল :** মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী '৯১-৯২ সালের যে বাজেট এই সভায় পেশ করেছেন তা আমি সমর্থন করছি না, সমর্থন করছি না এই কারণে মাননীয় অর্থমন্ত্রী আয়-ব্যয়ের যে কাঠামো রচনা করেছেন তা সম্পূর্ণ গতানুগতিক। যেমন নূতন বোতলে পুরনো মদ সেই রকমই এই প্রস্তাবে কিছু নেই। এখানে উনি ল্যান্ড রিফর্ম সম্বন্ধে বলেছেন ভূমি সংস্কারের ক্ষেত্রে মাননীয় আইনমন্ত্রী সাফল্যের খাতিয়ান তুলে ধরেছেন। বলেছেন ক্ষুদ্র প্রান্তিক চাষীদের হাতে ৭০ শতাংশ জমি এসেছে এতে তাঁদের কি আর্থিক উন্নতি হয়েছে, কারণ কতটুকু

জমি তারা পেয়েছেন ১০ কাঠা, ১৫ কাঠা, বা এক বিঘা। সেই এক বিঘা মালিকানার জমিতে চাষ বাসএর উন্নতি কি সম্ভব?

[4.35 - 4.45 p.m.]

তাঁদের আর্থিক অবস্থার উন্নতি হয়েছে। সুতরাং ভূমিসংস্কার একটা কথার কথা। কোনো নতুনত্ব দেখছি না। নেসকট পয়েন্ট হচ্ছে, পঞ্চায়েতের কথা স্যার, পঞ্চায়েতের কথা এঁরা গ্রামে গ্রামে উন্নতির কথা বলছেন। কিন্তু সাধারণ গরীব গ্রামবাসীর চেয়ে বেশী উন্নতি হয়েছে পঞ্চায়েতের বামফ্রন্টের বাবুদের, বামফ্রন্টের বাবুদের উন্নতি হয়েছে। পঞ্চায়েতের টাকা মেরে পাকা দালান করেছে, এক তলা থেকে দোতলা করেছে, স্কুটার হয়েছে, টাকার কোনো হিসাব নেই। সবটাই চুরি। গরীব মানুষের ভাগ্যে যা ছিলো ছিটেফোঁটা যা ছিলো তাই আছে। কোনো পরিবর্ত্তন হয়নি। তাই পরলোকগত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পঞ্চায়েত রাজ বিল এনেছিলেন। এই ব্যাপক, অর্থ চুরি বন্ধ করতে কি ছিলো সেই বিলে? সেই বিলে ছিলো পঞ্চায়েতের আয়, ব্যায়ের হিসাব অডিটর জেনারেল কর্তৃক পরীক্ষার কথা। শুনতে এখন খারাপ লাগবে। বামফ্রন্টের বন্ধুরা ক্ষেপে যাচ্ছেন। তাহলে চুরি করা তো বন্ধ হয়ে যাবে। সুতরাং তাঁরা বিরোধীতা করলেন। ইলেকশানের ব্যাপারে কমিশনার পরিচালনা করবেন, বামফ্রন্ট দেখলো খুব মুশকিল, ছাপ্পা ভোট এইসব হবে না। এখানে আসা যাবে না। অতএব ইলেকশানের ব্যাপারে কমিশনারকে মেনে নেবেন না। অতএব তাঁরা পঞ্চায়েতরাজের বিরোধীতা করলেন। বামফ্রন্টের চুরি করবার অধিকার আজো অব্যাহত থাকলো। পাবলিক সেকটার কি হচ্ছে? পাবলিক সেকটার পশ্চিমবঙ্গের পরিচালনায় পাবলিক আন্ডারটেকিংস মোট ৬৫টি, কিন্তু লাভ হয়েছে মাত্র সাতটায়। বাকি ৪৪ টার মধ্যে ১৪ টার রিপোর্ট পাওয়া যায় নি। ৪০ টাতে লসের পরিমান ১২২ কোটি টাকা। অথচ ইনভেস্টমেন্ট হয়েছে ২০৬ কোটি টাকা। এর জন্য দায়ী কে এবং কারা? যোগ্যতাহীন পরিচালনা এবং প্রয়োজনের তুলনায় অতিরিক্ত লোক নিয়োগ এবং তার সঙ্গে দূর্নীতি তো আছেই। এই বিপুল পরিমাণ ক্ষতির হাত থেকে বাঁচার উপায় মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় কিছু ই বলেন নি। বলা হয়েছিলো, বহরমপুর পুরসভায় অসংখ্য লোক নেওয়া হয়েছে। মাথা খারাপ হয়ে গেছে। আইন যেটা আছে তা মেনেই নেওয়া হয়েছে। এঁদের টাকা দেবার ক্ষমতা নেই। যে টাকা বাজেটে ধরা হয়, আশি পার্সেন্ট ডি. এ-র টাকা। দিতে হবে কিন্তু সরকার দিতে পারছে না, ক্যালাস সরকার, দিতে পারছে না। স্যার, সেলস ট্যাকসে আমি আশ্চর্য হয়ে গেলাম, মাননীয় অর্থমন্ত্রী, তাঁকে আমি খুব ভালো চিনি, অর্থমন্ত্রীর কাছে আশা করেছিলাম - তিনি ভালো কাজ করলে তাঁকে নিশ্চয় সাপোর্ট দিতাম। আমাদের বিরোধীপক্ষের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় বলেছেন যে, ভালো কাজ করতে গেলে আসুন একসঙ্গে দিল্লী যাই, দিল্লীতে গিয়ে টাকা নিয়ে আসি, পশ্চিমবঙ্গের উন্নতি করি। আমি আশ্চর্য হয়ে যাই, অর্থমন্ত্রী জেনারেটারের উপর সেলস ট্যাক্স আট পার্সেন্ট থেকে বাড়িয়ে ১১ শতাংশ করবার প্রস্তাব করেছেন। গোটা পশ্চিমবঙ্গে যেখানে অন্ধকার রাজত্ব করছে, যেখানে পশ্চিমবঙ্গের মানুষ জেনারেটার দিয়ে পড়াশোনা করবার ব্যবস্থা করছেন, শান্তিপুরে আমি দেখেছি মানুষ পাওয়ার পায়নি, বিক্ষোভ দেখাতে গিয়ে তাঁদের উপর গুলি চালিয়েছে। যেখানে জেনারেটারের উপর ট্যাকস বাড়ানো হলো। আমি আশা করি মাননীয় অর্থমন্ত্রী তাঁর জবাবী ভাষণের সময় জেনারেটারের উপর থেকে ট্যাকস উঠিয়ে নেবেন। আমি এই অনুরোধ তাঁর কাছে রাখবো। একটা কাজে তাঁকে আমি ধন্যবাদ দিচ্ছি, গোটা ১০ বছর ধরে, পশ্চিমবঙ্গে যে খাদি শিল্প আছে সেই শিল্পতে জনগনের কোন ব্যাপার নেই। এই শিল্পটাতে পশ্চিমবঙ্গে ৪০০ খাদি ইনস্টিটিউশান আছে। এতে লাভের ব্যাপার থাকতে পারে না। এঁদের উপর থেকে সেলস ট্যাক্সের হার তুলে তিনি একটা ভালো কাজ করেছেন। সেলস ট্যাক্স কমানোর ফলে এঁরা কিছু রি-এমবার্স করতে পারবেন। অর্থমন্ত্রী এটা চিন্তা করে দেখেছেন। খাদিশিল্পের সঙ্গে যুক্ত আছেন - আর্টিজান, উইভারস এঁরা অল্প ওয়ার্কিং ক্যাপিটাল নিয়ে কাজ করেন এবং অনেক ক্ষেত্রে এঁদের সেটা ব্লক হয়ে যায়। তাঁর এই কাজের জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

মাননীয় অর্থমন্ত্রী খাদির উপর থেকে সেলস্ ট্যাক্স উঠিয়ে নিয়েছেন এই জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

ধন্যবাদ জানাচ্ছি, খেলাধূলার উপর থেকে ট্যাক্স উঠিয়ে নেওয়ার জন্য। কারণ আমাদের স্পোর্টস ম্যান স্পিরিট আছে, আমরা হারকে হার বলে স্বীকার করে নিই। বহরমপুর পৌরসভার ব্যাপারে আমরা বুদ্ধদেব বাবুর নাক ঘষে দিয়েছি, হাইকোর্টের রায়ে আমরা ফিরে এসেছি এবং ১৯ কে আমরা ২৬ করে দিয়েছি, সি পি এম একটা সীটে কংগ্রেসকে ছয় ভোটে, আরেকটা সীটে আর এস পি জিতেছে, তাছাড়া সব কংগ্রেস পেয়েছে। বহরমপুর থেকে আমরা সি পি এমকে ধুয়ে মুছে ফেলেছি। বুদ্ধদেববাবু ভেবেছিলেন, বহরমপুর পৌরসভাকে টাকা না দিয়ে শঙ্করদাস পালকে এখানে আসতে দেব না। আমি এখানে ১৬,৭০০ ভোটে জিতে এসেছি। বহরমপুরে বামফ্রন্ট বলে কিছু নেই। আমি স্যার, আপনার মাধ্যমে ওদের হুঁশিয়ার করে দিতে চাই, এখানে অর্থমন্ত্রীও আছেন তাকেও বলতে চাই, ডি. এ-র ন্যায্য টাকা আটকানোর ক্ষমতা আপনাদের নেই, ডি. এ-র টাকা আপনাদের দিতে হবে। আমরা আরও কয়েক দিন অপেক্ষা করব, তারপর আমরা মহামান্য হাইকোর্টের কাছে যাব। অতএব লড়াই যদি আমাদের করতে হয়, তাহলে আমরা আবার নাক ঘষে দিয়ে আসব। নন-প্ল্যানিং-এ যে টাকা ধরা থাকে সেই টাকা আটকাবার ক্ষমতা আপনাদের নেই, সেই টাকা কি করে আদায় করতে হয় সেটা আমরা জানি। আমরা শুধু ওয়েট করছি। আমরা মানুষকে সুযোগ দিই, কিন্তু সেই সুযোগ যদি কেউ অপব্যবহার করে, আমরা তার প্রতিবাদ করি। স্বনির্ভর পরিকল্পনা, ভাল উদ্যোগ সন্দেহ নেই, কিন্তু ব্যাঙ্কের অসহযোগিতায় এই পরিকল্পনা ব্যার্থ হয়ে যায়। যেমন ২৫ হাজার টাকা মঞ্জুর হচ্ছে কিন্তু ম্যানেজার খুশিমত ১০ হাজার, ১৫ হাজার টাকা দিচ্ছেন। বেকার ছেলেরা টাকার জন্য বার বার ঘুরে বেড়াচ্ছেন। কিন্তু ব্যাঙ্কের থেকে টাকা পাচ্ছে না। ব্যাঙ্ক ২৫ হাজারের মধ্যে ৮ হাজার টাকা দিয়ে বলছেন এই টাকাটা নিয়ে যাও। একটা লোক যদি তার ২৫ হাজার টাকার স্কীমের মধ্যে ১০ হাজার টাকা পায়, তাহলে ঐ টাকাটাওতো নষ্ট হয়ে যাবে। অর্থমন্ত্রীকে এই বিষয়টা চিন্তা করার জন্য বলছি এবং এটা আরও সহজ ভাবে, কিভাবে টাকাটা দেওয়া যায় একথাটা একটু চিন্তা করবেন। অর্থমন্ত্রী তার শেষ কথায় রাজনৈতিক বক্তব্য রেখেছেন, তিনি বলেছেন— প্রতিবাদ করে মাথা তুলে দাঁড়িয়ে আমাদের অধিকার আদায় করতে, আমাদের সকলের স্বার্থ রক্ষা করতে। আপনারা রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়ার কথা বলেন, কিন্তু পশ্চিমবঙ্গে ১১১টি পৌরসভার মধ্যে ২৫টি কংগ্রেসী পৌরসভা আছে, কিন্তু এই ২৫টি পৌরসভাকে টাকা দিতে আপনাদের কষ্ট হয়। এই ২৫টি পৌরসভাকে আপনারা টাকা দিতে পারছেন না। আপনারা রাজ্যের হাতে অধিক ক্ষমতার দাবি নিয়ে টাকা নয়-ছয় করছেন, জেলায় জেলায় সি. পি. এম পার্টি অফিসকে ফাইভ স্টার হোটেলে পরিণত করছেন। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই, এই ২৫টি কংগ্রেসী পৌরসভাকে তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করতে পারেন না, নন-প্ল্যানিং-এ টাকা আটকাবার ক্ষমতা আপনাদের নেই, সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না।

[4.45 - 4.55 p.m.]

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় স্পীকার, স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এই হাউসে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেসের পূর্বের বক্তা বাজেট সম্বন্ধে বলেছেন যে বাজেট হয় সমাজের পরিবর্তনের জন্য। আমি তাঁদের জিজ্ঞাসা করছি কংগ্রেস তো অতীতে অনেক বাজেট স্থাপন করে গেছেন তাতে সমাজের কি পরিবর্তন হয়েছে, না, গরীব আরো গরীব হয়েছে, ধনী আরো বিত্তবান হয়েছে, বিড়ালা, টাটা, ডালমিয়া, মফতলাল ইত্যাদি বড় বড় পুঁজিপতি হাজার হাজার কোটি টাকা তারা কামিয়ে নিয়েছে? বলছেন বিধান রায় তো ভূমি সংস্কার করে গেছে, বিধান রায় ভূমি সংস্কার করার আগে কমল বাবু বলেছেন পশ্চিমবঙ্গের গ্রামের মানুষ, সাধারণ কৃষক, ক্ষেত মজুর, নিম্ন চাষীরা যে আন্দোলন করেছিল, সাঁজাভাগা আন্দোলন, তেভাগা আন্দোলন, ভূমিহীনদের জমি বিনা মূল্যে দিতে হবে এই যে আন্দোলন করেছিল তার ফলে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে তারা আদায় করে নিয়েছে ভূমি সংস্কার, বামফ্রন্ট সরকার এসে সেই ভূমিসংস্কার করেছে, ফলে মানুষের অবস্থার পরিবর্তন হয়েছে, তাদের ক্ষমতা বেড়েছে, সেখানে শিল্পায়ন হয়েছে। আজকে যেখানে সারা ভারতবর্ষে শতকরা ২৯ ভাগ, এমন অনেক রাজ্য আছে যেখানে ১৩ ভাগ ভূমি

সংস্কার হয়নি সেখানে পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার হয়ে গরীব মানুষের হাতে জমি এসেছে শতকরা ৭৫ ভাগের বেশী কাজেই গ্রামের চেহারা সামাজিকভাবে অর্থনৈতিক ভাবে বদলে গেছে, ক্ষমতা বেড়েছে গ্রামের যুবককে দেখে বলতে পারবেন না গ্রামের যুবক, না, শহরের যুবক। তার আচার-ব্যাবহার, সাজ পোষাক সমস্ত বদলে গেছে এবং তারা শিক্ষিত হচ্ছে। কাজেই এই অবস্থাটা বুঝতে না পারায় একটু কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে কংগ্রেসের পক্ষে. এই যে বাজেট এই বাজেট জনমুখী বজেট অন্যান্য সমস্ত রাজ্যের বাজেট থেকে পশ্চিমবঙ্গর বাজেট আলাদা। কারণ, এই বাজেট আমরা চেষ্টা করেছি কেন্দ্র যে সর্বাত্মক আক্রমণ করবে পশ্চিমবঙ্গের বিরুদ্ধে তার বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য একটা বিকল্প বাজেট তৈরী হয়েছে আগামী দিনে অন্যান্য রাজ্য গ্রহণ করতে বাধ্য হবে। সেই বাজেট হচ্ছে মানুষের হাতে ক্ষমতা, মানুষের মঙ্গলের জন্য কাজ কর, তাহলেই আমাদের দেশের উন্নতি হবে। কেন্দ্রে যে বাজেট এসেছে সেই বাজেটে সুব্রত বাবু আতঙ্কিত শিল্প নীতি নিয়ে। আতঙ্কিত হবার কারণ আছে, এই শিল্প নীতিতে আমদানি বাড়বে আরো, রপ্তানি হবে না। আমদানি নির্ভর হওয়া মানে বিদেশী পুঁজির উপর নির্ভর হওয়া, শতকরা ৫১ ভাগ আমদানি হবে, তারমানে বিদেশী পুঁজি হবে, এই অবস্থায় ভারতবর্ষের অর্থনীতির স্বাধীনতভাবে নিজের পায়ে দাঁড়াবার ক্ষমতা থাকবে না। বলা হচ্ছে নেহেরুর নীতি তাঁরা চালাচ্ছেন। কিন্তু আসলে রাজীব নীতি চলছে, সেই নীতি হল ভারতবর্ষের অল্প সংখ্যক লোককে ১৫ কোটি মানুষকে বিত্তবান করে তোলা, বিত্তবানদের সুবিধার জন্য ভোগ্য পণ্য কর, সেজন্য তাঁরা এই অর্থনীতি নিয়েছেন। পশ্চিমবঙ্গ বিকল্প অর্থ নীতি নিয়ে চলেছে, তারা স্বল্প ক্ষুদ্র শিল্পের উন্নতির জন্য চেষ্টা করছে।

কাজেই পশ্চিমবাংলার সামনে যত বাধাই আসুক না কেন, পশ্চিমবাংলার মানুষ তা রুখে দাঁড়াবে। এখানে বলে রাখা ভাল যে, ভারতবর্ষের এই বিপদের দিনে ভারত সরকার যদি এমন কোন নীতি নিত, যে নীতিতে সাধারণ মানুষকে বলতো আমাদের দেশকে উচ্চ বিত্তদের হাত থেকে, শোষণের হাত থেকে বাঁচাতে হবে - এই রকম দেশপ্রেমের ডাক দিলে ভারতবর্ষের চেহারাটা অন্য রকম হত। সেই ক্ষমতা তাদের নেই। কাজেই এই অবস্থাটা আমাদের বিবেচনা করে দেখতে হবে। ওরা পঞ্চায়েত সম্বন্ধে বলেছেন। ভারতবর্ষের যে আর্থিক সংগতি আছে, পশ্চিমবঙ্গের তা নেই। এখানকার মানুষ রাজনৈতিক সচেতন এবং এখানকার মানুষ গণতান্ত্রিক পথে চলেছে। এখানে নিয়মিত ভাবে পঞ্চায়েতের নির্বাচন হচ্ছে। মিউনিসিপ্যালিটিরও নির্বাচন হচ্ছে। আগে এই নির্বাচন হত না। এর একটা সুফল হল, মানুষের রাজনৈতিক সচেতনতা বৃদ্ধি পেয়েছে। ওরা বলছেন প্রাইভেট ক্যাপিটাল আরো বাড়াও এবং সব কিছু প্রাইভেটাইজেসন করে দাও। এর ফল কি হবে? ভারি শিল্পের উপর নির্ভর করে আমাদের দেশের স্বাধীনতা আমরা রক্ষা করতে পারি, আত্মনির্ভরশীল হতে পারি। কিন্তু সেই শিল্পকে ধ্বংস করে দিয়ে যদি বিদেশী পুঁজি আসে তাহলে ভারতবর্ষের অবস্থা ল্যাটিন আমেরিকার মত হয়ে যাবে এবং একটা পরাধীন দেশের সমতুল্য হয়ে যাবে, ওরা সেই পরিস্থিতির দিকেই নিয়ে যাচ্ছেন। এই সমস্ত দিক থেকে আমাদের বাজেট একটা আউটলুক, দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছে, যে দৃষ্টিভঙ্গী কেন্দ্রের সঙ্গে সম্পূর্ণ বিপরীত দৃষ্টিভঙ্গী। আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে জনমুখী, আর ওদেরটা জনবিরোধী। আপনারা সবাই জানেন যে, ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সালে যে অর্থনীতি সেন্টার নিয়েছিল, তারা যে পলিসি নিয়েছিল তারই পরিণতি হচ্ছে এই — আমাদের দেশের শিল্পের যে ভিত ছিল ১৯৯০/৯১ সালে এসে সেই ভিত নষ্ট হয়ে যাচ্ছে এবং দিনের পর দিন সেই দিকেই এগিয়ে চলেছে। ওরা গোর্বাচভের কথা বলছেন। গোর্বাচভ তাদের দেশ বোঝেন, আর আমরা আমাদের দেশ বুঝি, এটা আপনারা খেয়াল রাখবেন। ওরা বলছেন পশ্চিমবঙ্গের বাজেট নিয়ে কোন আলোচনা হচ্ছে না কেন? এখানে আলোচনা করবে কে? যে জনসাধারণ আলোচনা করবে, তারা দেখছে পশ্চিমবঙ্গের এই বাজেট তাদের স্বার্থ রক্ষা করছে। কিন্তু আলোচনা হচ্ছে কেন্দ্রীয় বাজেট নিয়ে, তার অবমূল্যায়ন নিয়ে। তাদের পলিসি নিয়ে আলোচনা হচ্ছে এবং তারা যে বিদেশি পুঁজিকে স্বাগত জানাচ্ছেন, তার জন্যই আলোচনা হচ্ছে। কাজেই ওদের বাজেটের সঙ্গে আমাদের বাজেট সম্পূর্ণ আলাদা, বিপরীত। ওদের বাজেটহচ্ছে জনস্বার্থ বিরোধী, আর আমাদের বাজেট হচ্ছে জনমুখী এবং জনগনের স্বার্থেই আমাদের বাজেট পরিচালিত হচ্ছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4.55 - 5 05 p.m.]

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বাজেট গতানুগতিক বাজেট। এই বাজেটের মধ্যে দিয়ে সরকারের যে চরিত্র ফুটে ওঠা উচিত ছিল তা ফুটে ওঠে নি অর্থাৎ রাজ্যের আসল চরিত্র ফুটে ওঠে নি সেইজন্য এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। গত দু দিন ধরে রাজ্য বাজেটের উপর আলোচনায় বিভিন্ন দলের বক্তারা অংশ গ্রহন করেছেন—কেউ বাজেটকে সমর্থন করেছেন, কেউ বাজেটকে সমর্থন করেন নি। আমরা আশা করেছিলাম যে একজন মার্কসবাদী তাত্বিক এবং পন্ডিত অর্থনীতিবিদ হিসাবে অসীমবাবু যে বাজেট আমাদের সামনে পেশ করবেন সেই বাজেট শুধু সমস্ত হাউসেরই নয়, রাজ্যের মানুষের মনেও নাড়া দেবে। স্যার, অসীমবাবু যে বাজেট পেশ করেছেন সেই বাজেট পেশ করার জন্য কোন বিদেশী ডিগ্রির প্রয়োজন হয় না বা এই বাজেট পেশ করার জন্য বিরাট বড় ইকনমিষ্ট হবারও প্রয়োজন নেই। আমার মনে হয় পাড়ার কালিপুজা বা দুর্গাপূজার যে বাজেট পেশ করা হয় বা সেই বাজেট যারা তৈরী করেন তার থেকে এই বাজেটের মধ্যে নতুনত্ব কিছু নেই। স্যার, বাজেট সম্বন্ধে এখানে নানান আলোচনা শুনলাম।

(গোলমাল)

আপনারা উত্তেজিত হয়ে পড়ছেন কিন্তু আমার কিছু করার নেই। যারা ইতিহাস জানেন তাদের আমি একটু পেছনে ফিরে তাকাতে বলব। আপনাদের ইতিহাস হচ্ছে, আপনারা আজকে যার বিরোধিতা করছেন আগামীকাল তাকেই আবার সমর্থন করছেন. এটা নতুন কোন ঘটনা নয়। একটার পর একটা ঘটনা দিয়ে তা আমি প্রমাণ করে দিতে পারি। কোন বিষয়ে হয়ত কংগ্রেসের সমালোচনা করেছেন পরবর্ত্তীকালে দেখেছি সেই পথেই আপনারা গিয়েছেন। বাজেট বক্তৃতার দুই বা তিন অনুচ্ছেদে আছে যে মাননীয় অর্থমন্ত্রী আই. এম. এফের বিরোধিতা করছেন অথবা এখানে বিভিন্ন বক্তা আপনাদের দলের বৈদেশিক ঋণের বিরোধিতা করছেন। এ জিনিষ আগেও আমরা দেখেছি। তখন অসীমবাবু পশ্চিম বঙ্গে প্রতক্ষ্য রাজনীতিতে ছিলেন না বা সেই সময় তার নাম শুনতাম না কিন্তু এই পশ্চিমবাংলায় আমরা দেখেছি, ওয়াল্ড ব্যাঙ্কের ম্যাকনামার যখন ১৯৬৯ সালে কোলকাতায় এসেছিলেন সেদিন আই. এম. এফের ঋণের বিরোধিতায় আপনাদের যুব সংগঠন, ছাত্র সংগঠন কোলকাতায় বন্ধ ডেকেছিলেন, ম্যাকনামারাকে কোলকাতার দমদম এয়ারপোর্ট থেকে আসতে দেন নি। পরবর্তী কালে আবার আমরা দেখেছি আপনারা নীতির পরিবর্তন করে ছেন। কাজেই এটা নতুন কোন ঘটনা নয়। আজকে যে আই. এম. এফের ঋণের বিরোধিতা করছেন আমরা জানি আজ অথবা কাল তা আপনারা সমর্থন করবেন। আপনারা সরাসরি চাইবেন এবং এই নীতির জন্য লড়াই করবেন সেটা আমরা জানি। আপনারা বলবেন, ঋণ আমাদের দিতে হবে। একদিকে আপনারা বৈদেশিক ঋণের বিরোধিতা করলেন পরবর্তীকালে আমরা দেখলাম আপনাদের দলের নেতা প্রশান্ত শূর মহাশয় আমেরিকাতে গেলেন কেমন করে বৈদেশিক ঋণ পাওয়া যায়, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়া যায় সেটা দেখতে। কাজেই এটা কোন বিচ্ছিন্ন বা নতুন ঘটনা নয়। এরকম আরো অনেক ঘটনা আছে. *এই প্রসঙ্গে বলি, আমি আমার রাজনৈতিক জীবনে দেখেছি, পুঁজিবাদের বিরুদ্ধে লড়াই-এর কথা আপনারা বলেছেন। লড়াই লড়াই লড়াই চাই, লড়াই করে বাঁচতে চাই এই শ্লোগান দিয়ে কোলকাতার রাজপথে অনেক মিছিল* আপনারা করেছেন অথচ আজকে সেই পুঁজিবাদী ব্যবস্থার সঙ্গে, পুঁজিবাদীদের সঙ্গে আপনারা ওঠাবসা করছেন। কি জাবাব দেবেন আপনাদের তরুন বন্ধুদের কাছে যারা রাস্তায় ঐ পুঁজিবাদের কালো হাত ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও, বলে শ্লোগান দেয়? আপনাদের মুখ্যমন্ত্রী সকাল থেকে রাত্রি পর্যন্ত ঐ পুঁজিবাদীদের সঙ্গে সময় কাটান, গরিব মানুষেদের কথা ভাববার তার বিশেষ সময় হয়না। এই সব কথা বলায় খারাপ লাগছে। সত্য কথা বললে মানুষের গায়ে লাগে। বিগত ৪০ বছরের রাজনীতিতে আপনারা যার যার বিরোধিতা করেছেন, আবার সেই জায়গায় আপনাদের ফিরে আসতে হয়েছে। আই. এম. এফ-এর ঋণ নিয়ে অনেক তাত্বিক কথা, অনেক তাত্বিক বক্তব্য এখানে রেখে গেলেন। আজকে বলে দিচ্ছি যে আগামীদিনে আপনারা সরাসরি আই. এম. এফ-এর ঋণের উমেদারী

করবেন কেন্দ্রীয় সরকারের কাছে। আপনাদের নিশ্চয়ই মনে আছে, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যখন সিদ্ধার্থ শঙ্কর রায় ছিলেন তখন জ্যোতি বসু নিজে সি ই এস ই-র সম্প্রসারণের বিরুদ্ধে লড়াই করেছিলেন, সেই চিঠি আমার কাছে আছে। সি. পি. এম বন্ধুরা জানেন এবং আপনাদের যারা বংশধর তারাও জানেন যে সি. ই. এস. ই-র বিরোধিতা করেছিলেন। মুস্কিল কি জানেন, আপনাদের মাথা থেকে ঘিলু বের করে সেখানে গণশক্তি বেটে ঢুকিয়ে দিয়েছে। আপনারা এর বাইরে কিছু চিন্তা করতে পারেন না। ঐ গণশক্তি যা বলে আপনারাও তাই বলেন। আপনাদের নিজেদের বুদ্ধি, চিন্তা-ভাবনা এগুলির বহিঃপ্রকাশ ঘটাবার ক্ষমতা আপনাদের নেই। গণশক্তি যা বলে তাই আপনারা চিৎকার করে বলেন। সি. ই. এস. ই-র বিরোধিতা জ্যোতি বসু করেছিলেন, পুঁজিবাদ সম্প্রসারণের বিরুদ্ধে বিরোধিতা করেছিলেন। আবার এই জ্যোতিবসুকে দেখেছি যে টিটাগড়ে সি. ই. এস.সি-র সম্প্রসারণের জন্য সেখানে গিয়ে গলায় মালা নিয়ে প্রশংসা করে এলেন। পুঁজিবাদের বিরুদ্ধে লড়বেন, আবার পুঁজিবাদকে সম্প্রসারণের জন্য গিয়ে গলায় মালা নিয়ে চলে আসবেন — এ কেমন মাকর্সবাদ? এই জিনিষ আপনারা সারা জীবন ধরে করে চলেছেন। আজকে শুধু তাই নয়, সরকারী উদ্যোগকে পর্যন্ত বেসরকারী উদ্যোগের হাতে তুলে দিচ্ছেন। কোন মার্কসবাদে একথা লেখা আছে? আমি পড়াশুনা কম করেছি আমাকে একটু বুঝিয়ে দেবেন এখানকার মার্কসবাদী তাত্ত্বিক বন্ধুরা। আজকে যে জিনিসটা সরকারী উদ্যোগে ছিল গ্যাস টার্বাইন, সেটাকে গোয়েংকার হাতে তুলে দিলেন। আপনারা একটা বই থেকে বলে দিলেন যে ৩৩৬ পাতার ৪ নং অনুচ্ছেদে আছে। কেউ জানেনা, কেউ পড়েনা, এটা বলে দিলে সকলেই বিশ্বাস করে নেবে। আজকে এই ভাবে আপনারা শাসন কাজ পরিচালনা করছেন। আপনারা যে জিনিস কনডেম করেছেন, আস্তে আস্তে গুটি গুটি পায়ে আবার সেই পথই আঁকড়ে ধরছেন। যে পথ ৪০ বছর আগে আমরা আপনাদের দেখিয়ে দিয়েছি আজকে সেই পথেই আপনারা নিয়েছেন। আজকে এখানে প্রাক্তন পৌর মন্ত্রী এসেছেন, উনি বলতে পারনেন যে আপনারা বিশ্বব্যাঙ্ক থেকে - আমার কাছে কাগজপত্র আছে. সেটাকে নূতন করে দেখাবার প্রয়োজন নেই - যে ঋণ নিয়েছেন সেটা কি শর্তে নিয়েছেন। মানববাবু বক্তৃতা করে বললেন যে ল্যাটিন আমেরিকা হয়ে যাবে, ম্যাক্সিক্যান ইকনমি হয়ে যাবে, অনেক বড়বড় তাত্ত্বিক কথা বললেন এবং শর্তের কথাও বললেন যে আমরা নাকি সেই শর্ত মেনে নিয়ে দেশকে বিক্রয় করে দিয়েছি। আপনারা করেন নি? কি শর্তে রাজ্য পরিবহন টাকা নিয়েছিল? সিটু র যে বই সেই বই আমার কাছে আছে। সিটু র মে দিবসের যে বই সেই বইয়ে আপনারা কি বলেছেন? আপনারা মে দিবসে কি বলেছেন, নন্দবাবু কি বলেছেন সেই উদ্ধৃতি আমি আপনাদের কাছে দেব। আমি আমার কথা বলবো না, সিটু ইউনিয়ন কনডেম করেছে, যে শর্তে আজকে রাজ্য পরিবহণ সংস্থা বিশ্বব্যাঙ্ক থেকে ঋণ নিয়েছে সেটা অত্যন্ত লজ্জাজনক। আপনারা এখানে বড়বড় কথা বলছেন বৈদেশিক ঋণ নিয়ে, আই. এম. এফ-এর ঋণ নিয়ে দেশ ডুবে যাচ্ছে। আপনারা কি করেছেন? যে শর্তে রাজ্য পরিবহণ ঋণ নিয়েছে, পৌরসভা টাকা নিয়েছেন, রুরাল ইরিগেশান টাকা নিয়েছে এবং শুধু টাকা নিয়েছে নয়, সেই টাকা খরচ করতে পারেন নি। আপনারা বিভিন্ন সময়ে আই. এম. এফ-এর যে টাকা নিয়েছেন সেই টাকা আর শোধ করতে পারেন নি। ওয়েষ্ট বেঙ্গল সোসাল ফরেষ্ট্রির জন্য যে টাকা নিয়েচেন সেই টাকার ব্যাপক একটা অংশ খরচ করতে পারেনি। আপনারা মাইনর ইরিগেশানের জন্য টাকা নিয়েছেন সেই টাকাও খরচ করতে পারেন নি। ২৩৭.৫ কোটি টাকা যেটা নিয়েছেন তার ১১ কোটি ১৮ লক্ষ টাকা খরচ করতে পারেন নি। ক্যালকাটা আর্বান ডেভলপমেনটের জন্য আই. এম. এফ থেকে যে টাকা নিয়েছেন, এগুলি সবই ওদের শর্ত অনুযায়ী নিয়েছেন, যেমন রাজ্য পরিবহণের ভাড়া বাড়ানো চলবে - এটা ওদেরই শর্ত ছিল।

[5.05 - 5.15 p.m.]

মাথা ভারী প্রশাসন। ওদের শর্ত ছিল এই সমস্ত শর্তগুলো ওদের মেনে নিয়ে ওরা ঋণ নিয়েছেন। আজকে ভারতবর্ষের শিল্প কড়া সমালোচনা করছেন আপনারা। ভারতবর্ষের যে বাজেট হয়েছে, সেই বাজেটের চার দিন আগে মুখমন্ত্রী জ্যোতি বসু যে চিঠি দিয়েছিলেন, সেই চিঠি অনুযায়ী বিকল্প প্রস্তাব বলে যেটা দিয়েছেন, হয়তো সেই চিঠি বাজেট তৈরীর আগে পৌছয় নি। কিন্তু যে বাজেট তৈরী হয়েছে, আপনারা একবার সততার সঙ্গে দাঁড়িয়ে বলবেন কথাটা, জ্যোতি বাবু যে চিঠি দিয়েছিলেন, সেই চিঠির মর্ম যা বোঝায়, কেন্দ্রীয় বাজেটে তার প্রতিফলন

ঘটেছে কী ঘটেনি। আপনারা সমালোচনা করার জন্য সমালোচনা করছেন। আবার বলি, গণশক্তিতে যা লিখে দেবে, তার বাইরে কেউ কিছু বলবেন না আপনারা, চিন্তা করবেন না। অথচ জ্যোতি বাবু যে চিঠি কেন্দ্রীয় সরকারকে লিখেছেন, এবারে বাজেটে তার প্রতিফলন হয়েছে কি হয়নি, এটা আপনারা এখানে দাঁড়িয়ে বলবেন. জ্যোতি বাবুর প্রস্তাব ছিল যে পরোক্ষ কর কমিয়ে দিয়ে প্রত্যক্ষ কর বাড়াবার জন্য, এবার বাজেটে তার প্রতিফলন আছে। কেন্দ্রীয় সরকার এবারে দু হাজার ৬১৭ কোটি টাকা নুতন যে কর প্রস্তাব করেছে, তা প্রত্যক্ষ কর আর পরোক্ষ কর করেছেন ৪৭৮ কোটি টাকা। এই প্রস্তাব ছিল জ্যোতি বাবুর। তিনি বাজেটের চার দিন আগে কী প্রস্তাব দিয়েছেন? কিন্তু এই প্রস্তাবের যে মর্ম সেই মর্ম কিন্তু প্রতিফলিত হয়েছে কেন্দ্রীয় সরকারের বাজেটের মধ্যে দিয়ে। তাহলে তাকে বিরোধিতা করবার বা এখানে দাঁড়িয়ে বিরাট বিরাট বক্তৃতা রাখার কোন অবকাশ নেই। আমি দু একটা কথা আপনার অনুমতি নিয়ে বলছি, সেটা হচ্ছে, বিশেষ করে এই বাজেটের মাধ্যে যে জিনিসটার প্রতি ফলন হল না সেটা হচ্ছে শিল্প সমস্যা, বেকার সমস্যা এবং বিদ্যুৎ সমস্যা। একটা রাজ্য বা একটা দেশ, কতটা এগিয়েছে বা কী ভাবে এগোচ্ছে, তার মাপকাঠি হচ্ছে বিদ্যুতের উৎপাদন কী ভাবে এগোচ্ছে। কারণ সভ্যতার আজকে মাপকাঠি হচ্ছে বিদ্যুৎ। আপনারা সেই বিদ্যুতের ক্ষেত্রে এবার ব্যয় কমিয়ে দিয়েছেন। যখন সারা পশ্চিমবাংলা অন্ধকারে ডুবে যাচ্ছে, সারা পশ্চিমবাঙ্গের বিভিন্ন কল কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে এই বিদ্যুতের অভাবের জন্য। আজকে সেখানে দাঁড়িয়ে রাজ্য বাজেটকে সমর্থন করতে হবে, যেখানে আজকে বিদ্যুতের ক্ষেত্রে ব্যয়কে কমিযে দেওয়া হয়েছে। শিক্ষায় ব্যায় কমিয়ে দেওয়া হয়েছে। স্বাস্থ্যের ব্যায় কমিয়ে দেওয়া হয়েছে। আমি কয়েকদিন আগে বারুইপুর হাসপাতালে গিয়েছিলাম। সেখানে ডাক্তাররা কমপ্লেন করলেন, যে স্যার একটা এন্টারোকুইনল দেবার মত আমাদের ওষুধ নেই। সেখানে আপনারা স্বাস্থ্যের জন্য এত অল্প টাকা খরচ করছেন। এর দ্বারা বাজেট কেমন করে জনমুখী হবে জানি না. আর একটা কথা যেটা বলেছেন আপনারা বেকার সমস্যার ব্যাপারে, বেকার সমস্যা সম্পর্কে আমার একটা কথা আছে, তা বলে আমি আমার বক্তব্য শেষ করবো যে আপনি পরিসংখ্যান নিয়ে বোঝাবার চেষ্টা করেছেন যে পাঁচ লক্ষ বেকারের চাকরি হয়েছে আরও আট লক্ষ বেকারের চাকরি হবে। কিন্তু আমি সেদিন ডিস্ট্রিক্ট লেভেল রিভিউ কমিটির মিটিং-এ গিয়েছিলাম। সেখানে বিভিন্ন ব্যাঙ্কের কর্মকর্তারা আসেন। তাঁরা বলছেন যে আজকে শুধু দক্ষিণ ২৪ পরগনায় ৭ কোটি টাকা দিতে পারছেন না, নিতে পারছে না গরীব লোকেরা, তাদের নেবার ক্ষমতা নেই এবং যারা একবার নিয়েছে, তাদের শোধ করতে পারেছ না। তাহলে অসীম বাবুর পরিসংখ্যান ঐ যে একবার রেজিষ্ট্রি করে দু হাজার বা পাঁচ হাজার দিয়ে দিলাম, তা খেয়ে ফেলছে, এই পরিসংখ্যানেব ভিত্তিতে যদি বেকার সমস্যা সমাধানের চিন্তা করেন তাহলে আমরা সেটা মনে করছি অবাস্তব। সেই জন্য এই বাজেটকে সমর্থন করতে পারছি না।

**শ্রীনারায়ন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি দু একটি কথা বলতে চাই। মাননীয় অর্থমন্ত্রী বাজেট পেশ করার সাথে সাথে তাঁর লিখিত বিবৃতিতে উল্লেখ করেছেন যে, যখন আমাদের দেশে একট ভয়াবহ অর্থনৈতিক সংকট চলছে তখন আমাদের এই বাজেট পেশ করতে হচ্ছে। স্যার, আপনি জানেন আজকে আই. এম. এফ-এর কাছ থেকে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ঋণ পাওয়ার জন্য দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে বিনষ্ট করার পথে নিয়ে যাওয়া হচ্ছে। এটা দেশের নাগরিকদের পক্ষে, ভারতবর্ষের কোন মানুষের পক্ষে খুবই চিন্তার কারণ। দু'বার টাকার অবমূল্যায়ন ঘটেছে। ২০ শতাংশ টাকার দাম কমে গেছে। একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় বললেন যে, আমাদের এই রাজ্য সরকারের এবারের পেশ করা বাজেট নাকি জনবিরোধী বাজেট, আর কেন্দ্রীয় সরকারের পেশ করা বাজেট নাকি জনদরদী বাজেট। তিনি আরো বললেন, কেন্দ্রীয় সরকার নাকি বাজেট রচনার সময় বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে এবং অন্যান্যদের সঙ্গে আলোচনা করে করেন, কিন্তু এখানে রাজ্য সরকার কারো সঙ্গে আলোচনা করেন না। অথচ মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন যে, অতি সম্প্রতি দু দুবার কেন্দ্রীয় কেন্দ্রীয় সরকার পার্লামেন্টকে না জানিয়ে বিদেশী ব্যাঙ্ককে সোনা পাঠিয়ে দিলেন। টাকার অবমূল্যায়ন যখন করা হল তখনও পার্লামেন্টকে জানান হল না। আই. এম. এফ-এর কাছ থেকে যে ঋণ নেওয়া হচ্ছে সে ক্ষেত্রে কি শর্ত

আছে তাও লোকসভাকে জানানো হচ্ছে না, যখন সংসদ চলছে তখন এই জাতীয় যেসব কাজ করা হচ্ছে সেসব সংসদকে জানান হচ্ছে না, সেখানে কোন আলোচনা হচ্ছে না। আর এখানে ওঁরা বলছেন, রাজ্য সরকার বাজেট রচনার আগে বিভিন্ন দলের সঙ্গে আলোচনা করছেন না। স্যার, আজকে ওঁরা আমাদের দেশের অর্থনৈতিক পরিস্থিতিকে অত্যন্ত জটিল করে তুলেছেন। কেন্দ্রীয় সরকার জিনিসের দাম বাড়াচ্ছে। টাকার দাম যখন কমছে তখন জিনিসের দাম বাড়বেই। আজকে কেন্দ্রীয় সরকার প্রত্যক্ষ করের যে শতকরা হার ছিল তা কমিয়ে পরোক্ষ করের হার বাড়িয়ে দিচ্ছেন। ফলে সাধারণ মানুষের কষ্ট বাড়বে। আমি বিরোধী বন্ধুদের জিজ্ঞাসা করছি, রেল মাশুল বাড়ান, বিড়ির দাম বাড়ান, চিনির দাম বাড়ানর ফলে কারা ক্ষতিগ্রস্ত হবে? সব বড় বড় লোকেদের, টাটা, বিড়লারা কি ক্ষতিগ্রস্ত হবে? সাধারণ মানুষের গলা কাটা হচ্ছে। আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকারের বাজেটে এবারে নীট্ ঘাটতি হচ্ছে ৭৭১৯ কোটি টাকা। অথচ সুদীপবাবু বলছেন রাজ্য সরকারের বাজেট জনবিরোধী বাজেট, আর কেন্দ্রীয় সরকারের বাজেট জনদরদী, জনমুখী বাজেট! জনদরদী বাজেটের কি নমুনা। আমাদের অর্থমন্ত্রীর বাজেট বিবৃতিটি পড়লেই বোঝা যায়— বেশী লেখা-পড়ার দরকার হয় না - যে, রাজ্য সরকারের এই বাজেট কত ব্যাস্তবানুগ চমৎকার বাজেট। যে কেউ এটা পড়লেই বুঝতে পারবেন। আমি এর আগে এরকম অপূর্ব বিশ্লেষণ দেখি নি। সরকার কি চাইছেন, কি তাঁর দৃষ্টি ভঙ্গী অল্প কথার মধ্যেই সেসমস্ত কিছুর প্রতিফলন ঘটেছে। যেটা ঘাটতি পড়ছে সেটা কি ভাবে আদায় হবে তাও মাননীয় অর্থমন্ত্রী পরিষ্কার ভাবে বলে দিয়েছেন। রাজ্যসরকারের রেভিনিউ ইনকামের সিংহভাগই হচ্ছে বিক্রয় কর. সেই বিক্রয় কর বর্দ্ধিত হারে যে সমস্ত জিনিসের ওপর ধার্য করার প্রস্তাব রাখা হয়েছে তাতে সাধারণ গরীব মানুষের কণা মাত্র কষ্ট হবে না। যারা বিত্তবান তাদের ক্ষেত্রে সামাণ্য পরিমাণে ট্যাক্স-এর বোঝা পড়বে এবং তাদের সেটা দিতে হবে। দেশের নাগরিকদের দেশে বাস করতে হলে ট্যাক্স দিতে হয়। কিন্তু এক্ষেত্রে গরীব মানুষদের কোন রকম অসুবিধা হবে না। তাদের ওপর চাপ পড়বে না। আমাদের বিরোধী দলের মাননীয় নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় বলেছেন— খবরের কাগজে দেখলাম— এই বাজেট জনবিরোধী নয়, উন্নয়ন বিরোধী। সুদীপবাবু বলছেন জনবিরোধী। আর তাঁর নেতা স্বীকার করছেন জনবিরোধী নয়। আমার তাঁর কাছেও প্রশ্ন, জনবিরোধী যদি না হয়, তাহলে উন্নয়ন বিরোধী কি করে হয়?

[5.15 - 5.25 p.m.]

জনবিরোধী না হলে জনমুখী হবে আর জনমুখী হলেই উন্নয়নমুখী হবে। সুতরাং এই বাজেটে সবকিছুই রয়েছে, আর্থিক সমীক্ষায় সব কিছু রয়েছে। বাজেটে বলা হয়েছে সমস্ত উন্নয়নমুখী বাজেট। সোনার পাথর বাটি হয়নি, জনবিরোধী নয়, উন্নয়নমুখী। বাজেট সম্পর্কে বলতে হলে আমাদের ভূমিসংস্কারের কথা আনতে হবে, এটা আমরা বুঝি। কংগ্রেসীরা কি বোঝেন সেটা আলাদা কথা, কিন্তু আমাদের উন্নয়নের চাবিকাটি এই ভূমি সংস্কারের মধ্যে আছে! ভূমি সংস্কার না হলে কোনকিছুই উন্নতি হতে পারে না। সেইজন্য বাজেট বিবৃতিতে ভূমি সংস্কারের কথা বারবার উল্লেখ করেছেন এবং অতীতে দেখা গেছে এর ফল ফলেছে। আমাদের খাদ্যশস্যের গড় বৃদ্ধির হার পশ্চিমবাংলা প্রথম, ৩৪ শতাংশ বৃদ্ধির হার, হরিয়ানায় ২৪ শতাংশ, পাঞ্জাবে ২৩ শতাংশ। মাননীয় সদস্য সুদীপবাবু বললেন, পার ক্যাপিটা হরিয়ানা, মহারাষ্ট্রের থেকে আমাদের পশ্চিমবাংলায় কম। আমি স্যার একটা উদ্ধৃতি দিচ্ছি, রাজীব গান্ধী ৪০ ইয়ারস অফ ইন্ডিপেনডেন্স, পেজ নাম্বার ৫, উনি একটা জায়গায় লিখছেন, "We have started spreading the Green Revolution and we are happy to see that during the last two years, an improvement has been noticed for the first time in Uttar Pradesh. Improvement has also been noticed in Bihar, Orissa and Bengal" .... i.e. .... West Bengal - "where the output of farmers is increasing. Poverty has been reduced in rhc rural areas." উনি পশ্চিমবাংলার কথা বলেছেন। উনি বলেছেন, পশ্চিমবাংলার কৃষি উন্নতি ঘটেছে এবং দারিদ্রতা রিডিউসড হচ্ছে। এটাই ঘটনা, এটাই বাস্তব এবং

এটাকেই স্বীকার করতে হবে। দ্বিতীয় হচ্ছে ক্ষুদ্র ও কুটির শিল্প। কারণ মাঝারি বা বড় শিল্প আমাদের হাতে নেই, এটা কেন্দ্রের ব্যাপার। সেইজন্য আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্পের দিকে নজর দিতে হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ১৪ হাজার ৭৯৪ টি নতুন ইউনিট হয়েছে আর কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে ৩৪ হাজার ৫৮৯, ১৯৮৭-৮৮ সালে ১৯ হাজার ৪১৩ টি ইউনিট হয়েছে আর কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে ৪৪ হাজার ২ জন, ১৯৮৯-৯০ সালে ১৭ হাজার ৩৬ টি ইউনিট হয়েছে আর কর্মসংস্থান হয়েছে ৪২ হাজার ৬৯১ জনের। তাহলে দেখা যাচ্ছে নতুন ইউনিটের সাথে সাথে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে। এটাকে কি বলবেন, উন্নয়নমুখী না উন্নয়ন বিরোধী? এবার বিদ্যুতের কথা বলি, বিদ্যুতের কথা মনে পড়লেই মাননীয় বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায়ের কথা আমার মনে পড়ে যায়। এখনও মাঠে ঘাটে, পুকুরের ধারে, জঙ্গলের ধারে খুঁজলে অসার কাঠের খুঁটি লম্বা হয়ে দাঁড়িয়ে আছে কিছু কিছু দেখতে পাওয়া যায়। সেই খুঁটির মাথায় আগে একগাছা তার ছিল। এখন খুঁজলে এক হাত, কিংবা দেড় হাত তার দেখতে পাওয়া যাবে। গ্রামে গ্রামে বিদ্যুৎ না আনার জন্য আপনারা দায়ী, আপনারা জনগনের কোটি-কোটি টাকা অপচয় করেছেন, আপনাদের নামে মামলা হওয়া উচিত ছিল। আপনাদের এই টাকা অপচয় করাবার জন্য কে অধিকার দিয়েছে? এখন গ্রামের মাটে-ঘাঠে দেখলে বিদ্যুৎ দেওয়ার জন্য খুঁটি দেখতে পাওয়া যাবে। কনট্রাকটাররা সজনে গাছের ডাল লাগিয়ে দিয়েছিল। ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সালের মধ্যে কি ছিল. আমরা জানিনা, তবে এখন আমরা দেখছি যে, বিদ্যুৎ উৎপাদন বাড়ছে, বছর বছর বাড়ছে তেমনি চাহিদাও সঙ্গে সঙ্গে বাড়ছে। বিদ্যুতের প্রসার যেমন হবে তেমনি চাহিদাও বাড়বে, বিশেষ করে যেভাবে পরিকল্পনা করা হয়েছে তাতে কৃষির উৎপাদন বাড়াতে হলে কৃষিতে বিদ্যুৎ আনতে হবে। বিদ্যুতে চলে পাম্পসেট করতে হলে বিদ্যুতের চাহিদা বাড়বে, বিদ্যুতের ব্যয় বাড়বে এবং গ্রাহকের সংখ্যা বাড়বে। আমরা দেখেছি ১৯৮৬-১৯৮৭ সালে মোট উৎপাদন ৮৬৩৭ মিলিয়ন ইউনিট, ১৯৮৮-৮৯ সালে ৮৬৯৫ মিলিয়ন ইউনিট, গ্রাহকের সংখ্যা বেড়েছে, ১৯৭৭-৭৮ সালে ১১,৩২,৯৩২ আর ১৯৮৮-৮৯ সালে ২১,৯২,৫৩৭ জন গ্রাহক। সুতরাং গ্রাহকের সংখ্যা বেড়েছে, কৃষিতে বিদ্যুতের চাহিদা বাড়ার ফলে এই অবস্থা হচ্ছে। কিন্তু জেনারেশন উৎপাদন বেড়েছে, কিছুমাত্র কমেনি। আমার অনেক কথা বলার ছিল কিন্তু অল্প কয়েকটা কথা বলব। আমাদের মাননীয় বামপন্থী অনেক সদস্য বলেছেন আমিও অনেকের সঙ্গে একমত যে আমাদের বাজেট বিবৃতির লক্ষ্য উৎপাদনমুখী, দৃষ্টিভঙ্গি অগ্রগতির পথে, এইগুলি নিশ্চয় রাজ্যে উন্নয়ন ঘটাবার জন্য, এখানে মাননীয় মন্ত্রী এবং সকলকে একটা কথা নিবেদন করব যে, কাজের গতি অনেক নষ্ট হয়েছে গেছে। এটা অস্বীকার করার উপায় নেই। শিক্ষায় সরকারী যে টাকা ব্যয় করা হচ্ছে তার বাঞ্ছিত এবং ইঙ্গিত ফল আমরা পাচ্ছি না সেটা ভাবার দরকার আছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জী:** মিঃ স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় জনদরদী বাজেট বলে যা এখানে পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করে বক্তব্য শুরু করছি। মাননীয় অসীমবাবুর বক্তব্যে যা দেখা যাচ্ছে তাতে তিনি তাঁর বক্তব্যের প্রথমে এবং শেষে সেই একই বস্তা পচা বুলি আওড়েছেন। আজ ১৪ বৎসর ধরে প্রায় প্রতি বছরই তিনি কেন্দ্রীয় বঞ্চনার কথা বলে আসছেন। বিভিন্ন সংবাদপত্রে, ইকনমিক রিভিউ বাংলায় যাকে বলা হয় আর্থিক সমীক্ষা, যে বইগুলি আছে সেই বইগুলি পড়ে সামান্য যে টুকু পরি সংখ্যন পেয়েছি কম সময়ের মধ্যে, মাননীয় সদস্য যাঁরা আছেন তাঁদের অবগতির জন্য বলছি যে, সেভেন্থ প্ল্যানে একটা প্রস্তাব ছিল তফশীলি সম্প্রদায়ের ছাত্রদের বিনামূল্যে খাবার দেওয়া হবে, এবং তার জন্য ১৯৯০-৯১ সালে কেন্দ্রীয় সরকার ৭ কোটি টাকা বরাদ্দ করেছিলেন কিন্তু দুর্ভাগ্যের কথা পশ্চিমবঙ্গ সরকার খরচ করেছেন মাত্র ১ কোটি ২৩ লক্ষ টাকা, দ্বিতীয় হচ্ছে সেভেন্থ প্ল্যানে তপশীলি সম্প্রদায়ে প্রাথমিক শিক্ষার জন্য বরাদ্দ ছিল, ২ কোটি টাকা, খরচ হয়েছে ১ কোটি টাকা, প্রাথমিক স্কুল চালু করার জন্য ৮০ লক্ষ টাকা বরাদ্দ ছিল, খরচ হয়েছে ৪০ লক্ষ টাকা পানীয় জলের জন্য বরাদ্দ ১ কোটি ৯ লক্ষ, খরচ করা হয়েছে ৪ লক্ষ টাকা। শহর কেন্দ্রীক যে সমস্ত গ্রাম আছে, সেই গ্রাম গুলিতে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য বরাদ্দ ছিল ৯ কোটি টাকা, কিন্তু জন দরদী সরকার খরচ করেছেন ৪ কোটি ১২ লক্ষ টাকা। আপনারা বড় বড় কথা বলছেন পঞ্চায়েতের

মাধ্যমে আমরা বেকার সমস্যার সমাধান করব স্ব নিযুক্তি প্রকল্পের মাধ্যমে কিন্তু যাঁকে আপনারা রিগিং মাষ্টার, ৭২ এর সন্ত্রাসকারী ইত্যাদি বলেন সেই মাননীয় সিদ্ধার্থ বাবু যখন চলে যান তখন পশ্চিমবঙ্গে বেকার ছিল ১২ লক্ষ ১০ হাজার।

[5.25 - 5.35 p.m.].

আপনাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুর সময় পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা ৪৯ লক্ষ। এটা আমার কথা নয়, আপনাদের কাগজ থেকে পাওয়া, আর্থিক সমীক্ষা, অর্থাৎ ইকনমিক রিভিউ থেকে পাওয়া। পশ্চিমবাংলায় বেকার বেড়ে দাঁড়িয়েছে ৪৯ লক্ষে আর সিদ্ধার্থবাবুর আমলে ছিল ১২ লক্ষ ১০ হাজার। আজকে আপনাদের পার ক্যাপিটা ইনকামের কথা বলি। এই ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান সপ্তমে। পশ্চিমবাংলার পার ক্যাপিটা ইনকাম হচ্ছে ৮১.৫, চলে যান মহারাষ্ট্রে, সেখানে পারক্যাপিটা ইনকাম হচ্ছে ২৭৭ পারসেন্ট, গুজরাটে হচ্ছে ১৯১.৯ পারসেন্ট, হরিয়ানায় ১৩৬.২ পারসেন্ট। অসীমবাবুর বাজেট বক্তৃতায় মধ্যে আছে যে পঞ্চায়েতের মাধ্যমে অনেক উন্নতি করেছেন। পঞ্চায়েতের মাধ্যমে গত ১০-১২ বছরে পশ্চিমবাংলায় এই বামফ্রন্ট সরকার একটা সুবিধাবাদী শ্রেণীর জন্ম দিয়েছে, এই সুবিধাবাদী শ্রেণী নামে বেনামে টাকা চুরী করেছে। মার্কসবাদ জিন্দাবাদ, লেনিনবাদ জিন্দাবাদ বলছে আর সুবিধা নিয়ে চলে যাচ্ছে। আমি দায়িত্ব নিয়ে বলছি আমাদের গাইঘাটায় কংগ্রেস প্রার্থী যারা আছে তাদের অনুমোদিত ডি. আর. ডি. এ লোনের টাকা ব্যাঙ্কে আসে নি। সি. পি. এম পঞ্চায়েতগুলিতে সাবসিডির টাকা এসে গেছে কিন্তু কংগ্রেস পঞ্চায়েত গুলিতে ডি. আর. ডি. এ., আই, আর. ডি. পি.-র টাকা যাাচ্ছে না। এর দরুন এলাকার সমস্ত উন্নয়ন মূলক কাজ ব্যহত হচ্ছে। আমি দায়িত্ব নিয়ে বলছি সি. পি. এম-এর নেতারা ব্যাঙ্কের ম্যানেজারের সঙ্গে কথা বলে লোনের ব্যাপারে কংগ্রেসের লোক চিহ্নিত করে লোন থেকে বঞ্চিত করছে। কংগ্রেসের লোককে বঞ্চিত করে ডি. আর. ডি. এ, আই, আর. ডি. পি স্পেশাল কমপোনেন্ট লোন সি. পি. এম -র লোকদের পাইয়ে দেওয়া হচ্ছে। 'সেশ্রু লোন, 'হ্যাণ্ডলুম' লোন, স্যালো লোন, আই. আর. ডি. পি লোন নিয়ে দলবাজী করা হচ্ছে। পশ্চিমবাংলায় এই বামফ্রন্ট সরকারের আমলে ধনী আরো ধনী হচ্ছে, বেনামে লোন দেওয়া হচ্ছে গরীবদের বঞ্চিত করে। অসীমবাবু এখানে যে কথা বলেছেন যে স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে পশ্চিমবাংলায় বেকার সমস্যার সমাধান করবেন কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি অসীমবাবু হাজার বার চেষ্টা করলেও তিনি তা পারবেন না। কারণ তাঁর দলের মধ্যে যে সমস্ত অসাধু এবং চোর ঢুকে গেছে তাদের খাইয়ে-পরিয়ে তিনি আর কিছু বাঁচাতে পারবে না। তিনি যদি এটা পারেন তাহলে আমি কংগ্রেস বিধায়ক হয়েও তাঁর এই প্রকল্পকে সমর্থন করবো। অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে পশ্চিমবাংলায় বিদ্যুতের ব্যাপারে অগ্রাধিকার দেওয়া হবে। এবার ৩০ পারসেন্ট বিদ্যুৎ খাতে ব্যায় করবেন। একটু আগে সরকার পক্ষের সদস্য নারায়ণবাবু বললেন সিদ্ধার্থ বাবু নাকি মাঠের উপর দিয়ে সালের খুঁটি পুঁতে দিয়ে গেছেন, সেই গুলি আজ আর আর নেই। নিজেদের মুখটা একটু আয়নায় দেখুন না, চিত্রটা কি রকম দেখা যায়। সিদ্ধার্থবাবু গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছে দিয়েছিলেন। সেই বড় বড় খুঁটি এবং তার চুরি করে নিয়ে সেই খুঁটি এবং তারের টাকা নিজেদের পকেটে ঢুকিয়েছেন। ১৯৭০ সালে গাইঘাটায় বিদ্যুতের লাইনের জন্য খুঁটি ও তার লাগানো হয়েছিল। সেই তার এবং খুঁটি চুরি হয়ে গেল, বিদ্যুৎ কর্তৃপক্ষকে বারে বারে বলা সত্ত্বেও আজ পর্যন্ত খুঁটি দাঁড়িয়ে আছে, তার লাগানো হলো না। এই হচ্ছে অবস্থা। বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী বলেছেন রাষ্ট্রীয় মোর্চার সরকার ক্ষমতায় আসার পর হলদিয়া প্রকল্প গুরুত্ব পেয়েছে। মাননীয় অর্থমন্ত্রী পন্ডিত মানুষ, ওঁনার জানা উচিত রাজীব গান্ধী জ্যোতিবাবুকে নিয়ে হলদিয়া প্রকল্প উদ্বোধন করেছিলেন, আমি যত দূর জানি লেটার অফ অথরিটিকংগ্রেস সরকার দিয়েছিল। কিন্তু যেহেতু ১৯৮৯ সালের নির্বাচনে কংগ্রেস পরাজিত হয়েছিল সেই পরাজিত হওয়ার দরুন ভি. পি. সিং ক্ষমতায় এসেছিলেন। সেই জন্য আগের সরকার যেটা অনুমোদন করে গিয়েছিল, সরকারের রীতিনীতি অনুযায়ী সমস্ত এগিয়ে যাওয়া কাজ ভি. পি. সিং- কে করতে হয়েছিল। অর্থাৎ আগের সরকারের বর্তানো কাজ তাঁকে করতে হয়েছে। রাজীব গান্ধী কিন্তু ভিত্তিপ্রস্তর স্থাপন করেছিলেন। আজকে মাননীয় ফ্রিডম্ ফাইটার, বর্ষীয়ান নেতা, মাননীয় কামাখ্যা ঘোষ এখানে

আছেন। উনি বলছিলেন যে পশ্চিমবাংলার বুকে ভূমি সংস্কার করে সমস্যার সমাধান হবে। কিন্তু এটা সকলেরই জানা উচিত — অনেক মাননীয় সদস্য এখানে আছেন — ওঁদের যে গড ফাদার সোভিয়েত রাশিয়া, সেখানে একশো ভাগ ভূমি সংস্কার করা হয়েছে। এটা আমার কথা নয়, গর্বাচভ বলেছেন যে রাশিয়ার কমিউনিস্ট পার্টির চরম সর্বনাশ হয়েছে। আজকে দেশকে বাঁচাতে গেলে অবিলম্বে প্রচলিত ধ্যান-ধারণা পাল্টানো প্রয়োজন। অথচ এখানে আমরা দেখছি যে, ওঁরা সেই পুরোণো ভূমি সংস্কারের লাইন আঁকড়ে পড়ে আছেন, যার দ্বারা সাধারণ মানুষের কোন সমস্যার সমাধান হচ্ছে না। আজকে এখানে সুদীপবাবু সকালে বলছিলেন যে, ওঁরা এক সময়ে শ্লোগান দিতেন যে পুলিশ খাতে ব্যয় কমান, শিক্ষাখাতে ব্যয় বাড়ান। এই বাজেটে শিক্ষা খাতে যেটা রাখা হয়েছে তার পরিমাণ হচ্ছে ৬.৯ পারসেন্ট এবং স্বাস্থ্য খাতে ২.৮ পারসেন্ট। এর আগে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে একটা কুইরি নিয়ে গিয়েছিলাম। আমি তাঁকে বলেছিলাম যে পুলিশ খাতে কত বাজেট আছে। উনি আমাকে বলেছিলেন যে পুলিশ খাতে মাত্র .৯ পারসেন্ট নিয়ে অন্যান্য সেবামূলক যে কাজ আছে তার মধ্যে পুলিশ বাজেট আছে। আজকে ৬.৯ পারসেন্ট বরাদ্দ আছে শিক্ষাখাতে। আমি জানিনা পশ্চিমবঙ্গে শিক্ষকের সংখ্যা বেশী না, পুলিশের সংখ্যা বেশি। যদি শিক্ষকের সংখ্যা বেশী হয় তাহলে মাষ্টার মহাশয়দের মাইনে দিতে কত টাকা লাগে আর পুলিশের মাইনে .৯ পারসেন্ট টাকা দিয়ে মেটানো যায়? এটা কখনও হতে পারে না। তাই মনে হয় যে এটা ভাঁওতা। পরবর্তীকালে সাপ্লিমেন্টারী বাজেট নিয়ে এসে পুলিশের মাইনে দেওয়া হবে। আপনার কেন্দ্রীয় সরকারকে বলছেন যে রুগ্ন শিল্পের জন্য বরাদ্দ বাড়াতে হবে। অথচ পশ্চিমবাংলার বাজেটের মধ্যে আমরা কি দেখলাম? রুগ্ন শিল্পে পশ্চিমবাংলার জনদরদী সরকার মাত্র পাঁচ কোটি টাকা বরাদ্দ করেছেন এর আগে আমাদের বন্ধু বক্তা বলেছেন যে ইনভার্টারের উপর কর বসানো না হলে ভালো হতো। পশ্চিমবাংলার বিদ্যুতের যে হাল, বাচ্চা ছেলেরা পর্যন্ত জোক্ করে বলে জ্যোতি বাবু চলে গেলেন। অত্যন্ত নিম্নবিত্তের লোকেরা ইনভার্টার নিয়ে তাঁদের কাজ পরিচালনা করেন। তাই মনে হয় মাননীয় অর্থমন্ত্রী ইনভার্টারের উপর কর না বসালে ভালো করতেন। আজকে ওঁরা যে বাজেটকে বলছেন জনমুখী, আমার মতে সেটা জনবিরোধী। এখানে অনেক পণ্ডিত মানুষ উপস্থিত আছেন। আমরা দেখছি যে ওঁদের অনেকেই অন্ধভাবে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর স্তাবকতা করছেন। ইনভার্টারের কথায় আমার একটা গল্পের কথা মনে পড়ে যাচ্ছে। এক রাজা ছিলেন। তাঁর একজন কর্মচারী বলেন যে তিনি খুব ভাল কাপড় বুনতে পারেন। তবে সেই কাপড়, সুন্দর কাপড় তারাই দেখতে পাবেন যাঁরা জীবনে কোন অন্যায় করেন নি। যাঁরা সৎ লোক তাঁরাই আমার কাপড় দেখতে পাবেন। কিন্তু যারা অসৎ লোক, জীবনে অন্যায় করেছে তারা আমার কাপড় দেখতে পাবে না। সেই কাপড় পরে রাজা যখন রাস্তা দিয়ে যাচ্ছিলেন তখন লোকেরা রাজাকে দেখে বলতে লাগলো যে রাজা মহাশয়কে কি সুন্দর লাগছে। কিন্তু বাচ্চা ছেলেরা রাজাকে দেখে বললো যে রাজা উলঙ্গ। আজকে বামফ্রন্টের অবস্থা হয়েছে সেই উলঙ্গ রাজার মতো। ওঁরা সবাই জানেন, অথচ স্তাবকতা করছেন। ওঁদের ভাষাতে বলি — ওঁরা গ্রামেগঞ্জে গণসঙ্গীতে বলেন — 'মুরগী ক্যারক্যারায় আন্ডা পাড়ে না।' ওঁরা এখানে চীৎকার করে যাচ্ছেন। কিন্তু জেনে রাখুন, অত্যাচারীরা শেষ কথা বলে না। শেষ কথা বলে জনগণ। এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.35 - 5.45 p.m.]

**শ্রী দেবেন্দ্র নাথ বর্মন:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এই হাউসে ১৯৯১-৯২ সালের যে ঘাটতিশূণ্য, ভারসাম্য বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বাজেট সাধারণ মানুষের স্বার্থে বাজেট এই বাজেট ধনীদের স্বার্থের দিকে লক্ষ রেখে রচিত হয়নি: সাধারণ মানুষের কথা চিন্তা করে এই বাজেট রচিত হয়েছে, রাজ্যের অর্থনীতি নিয়ে আলোচনা করতে গেলে জাতীয় স্তরে যে অর্থনীতি আছে সেই সম্পর্কে দু একটা কথা বলতে হবে। মাননীয় বিরোধী দলের সদস্য স্বীকার করেছেন যে আমাদের জাতীয় অর্থনীতি সংকটাপন্ন পরিস্থিতিতে রয়েছে। বিশেষ করে বৈদেশিক যে বাণিজ্যের ঘাটতি এটা একটা সংকটজনক অবস্থায় রয়েছে। তাছাড়া মুদ্রার অবমূল্যায়ন ঘটেছে, টাকার দাম ভীষণভাবে কমে গেছে। দেশের বাইরে সোনা বন্ধক রাখা হচ্ছে।

তাছাড়া আই. এম, এফের কাছে যে শর্ত ছিল সেটায় নতি স্বীকার করে কেন্দ্রীয় বাজেট এবং শিল্প নীতি রচনা করা হয়েছে। তারজন্য শুধু সাধারণ মানুষ বিপর্যস্ত হয়নি, আমাদের দেশের সার্বভৌমত্ব খুন্ন হবে। আমাদের দেশের মূল অর্থনীতিতে প্রাইভেট সেক্টর কথা বলা হয়েছে, কিন্তু সেই সেক্টরগুলো এখন জলাঞ্জলি দেওয়া হয়েছে। এম, আর, টি পি তুলে নেওয়া হয়েছে। একচেটিয়া পুঁজিপতিদের অবাধ বাণিজ্য করার ব্যবস্থা উদারভাবে গ্রহণ করা হয়েছে। কেন্দ্রীয় বাজেটে যে মুদ্রাস্ফীতি এবং দ্রব্যমূল্যবৃদ্ধি ঘটেছে তার ফল পশ্চিমবঙ্গেও পড়তে বাধ্য। পশ্চিমবঙ্গ সেই সংকটের বাইরে নয়। বিরোধীদলের সদস্যরা কেন্দ্রীয় বাজেটকে সমর্থন করছেন অথচ রাজ্যের বাজেটকে বিরোধিতা করছেন। ওঁনারাই যখন বাইরে যাবেন তখন সাধারণ মানুষকে বিভ্রান্ত করার জন্য বলে বেড়াবেন যে জিনিষপত্রের দাম বাড়লো কেন বামফ্রন্ট সরকার জবাব দাও। আপনাদের মধ্যেও তো জ্ঞানী-গুনী লোক আছে, তাদের জিজ্ঞাসা করি আপনারা কোন স্কুলে পড়াশুনা করেছেন? যে স্কুলে শুধু এইটুকু শিক্ষা দেয় যে কখনো সত্য কথা বলবে না, যাহা বলিবে তাহা করিবে না, আর যাহা করিবে তাহা বলিবে না সেই স্কুলেই মনে হয় আপনাদের শিক্ষা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমদিন এই বাজেট বক্তৃতায় বিরোধিতা করতে উঠে মিঃ আবেদিন সাহেব একটি কথা বলেছেন। সেই কথাটি হচ্ছে যে এই বাজেটের মধ্যে উত্তরবঙ্গের উন্নয়নের জন্য কোন কথা উল্লেখ নেই। সেখানে উত্তরবঙ্গে এখন আন্দোলন চলছে ইত্যাদি, ইত্যাদি। এ কি ব্যাপার? তাহলে বোঝাযাচ্ছে আপনারাই তো আসামে আলফা আন্দোলন, বোরো আন্দোলনের স্রষ্টা। দার্জিলিংয়ে যে জি এন এল এফের সৃষ্টি হয়েছে এবং গোটা দেশটাকে যে আপনারা দ্বিখণ্ডিত করার চেষ্টা হচ্ছে, এটা কারা করছেন? আজকে আপনাদের দার্জিলিংয়ের জি এন এল এফের প্রতি দরদ দেখাচ্ছেন? এই জি এন এল এফের এম পিই তো কংগ্রেসের এম. পি হয়েছেন। আবার আপনাদের উত্তরবঙ্গের প্রতি দরদ বেড়ে গেছে। একটা দেশের সামাজিক পরিস্থিতিটাকে আপনারা অস্থির করে দিতে চাইছেন। এবং দেশকে আপনারা সর্বনাশের দিকে টেনে নিয়ে যাচ্ছেন। আমি বিরোধিদলের সদস্যদের কাছে অনুরোধ করছি, আপনারা দায়িত্বশীল হন, দেশটাকে যাতে শান্তিতে পরিচালিত করা যায় তার চেষ্টা করুন। আপনিও থাকবেন না, আমিও থাকবো না, কিন্তু থাকবে আমাদের ভবিষ্যৎ বংশধররা। তারা যাতে শান্তিতে বসবাস করতে পারে এবং দেশের ঐক্য যাতে রক্ষিত হয় সেইদিকটা লক্ষ রাখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলি উত্তরবঙ্গের প্রতি যে দরদ দেখালেন আমি যদি আজকে প্রশ্ন করি এই তিস্তা প্রকল্প কাদের তৈরী? এবং এরফলে দেশের আজকে কি অবস্থা? এই তিস্তা প্রকল্প বিরোধীদল নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন হয়েছিল। সেটা কেন করেননি, সেই তিস্তা প্রকল্প পশ্চিমবাংলার একটা গুরুত্বপূর্ণ প্রকল্প, ভারতবর্ষের প্রকল্পগুলি মধ্যে দ্বিতীয়। পাঞ্জাবে ভাক্‌রা নাঙ্গাল প্রকল্প যদি হতে পারে তাহলে আপনারা কেন করেননি এত বছর পরে? '৮৪ সনে মাত্র ৫ কোটি টাকা আপনারা দিয়েছেন ইতিমধ্যে প্রকল্প রূপায়ণে ৩২০ কোটি টাকা খরচ হয়ে গিয়েছে ঐ সেচের সম্ভাবনায়। ৯.১৯ লক্ষ হেক্টরে এই সেচকে যদি রূপায়িত করতে পারতেন তাহলে লক্ষ লক্ষ কৃষক খাদ্য উৎপাদন করতে পারত আর্থিক উন্নতি ঘটত। অভ্যান্তরীন বাজার সম্ভব হোত, ক্ষেতমজুরের কাজের সংস্থান হোত তাতো আপনারা করেন নি। তাছাড়া এই অর্থনীতির প্রকল্পের ব্যয়বরাদ্দ এখন ৬৯৫ কোটি টাকার ক্ষেত্রে কেন্দ্রে সেখানে ৮৬-৮৭ সালে তিস্তা প্রকল্প বাবদ অগ্রীম হিসাবে দিয়েছেন ১৫ কোটি টাকা। ৮৭-৮৮ সালে দিয়েছেন মাত্র ১০ কোটি। রাজ্য সরকার কেন্দ্রের কাছে আবেদন করেছেন যে ব্যয়বরাদ্দর দিকে তাদের ৫০ ভাগ আর ওদের ৫০ ভাগ করে সহযোগীতা করার কথা বলেছেন। উত্তর বাংলার প্রতি আপনারা দরদ দেখাচ্ছেন কিন্তু তিস্তা প্রকল্প এখনও পূর্ণাঙ্গ হয়নি। তাই উত্তর বাংলার প্রকল্প যদি বাস্তবে রূপায়িত করতে হয় তাহলে কেন্দ্রের কাছ থেকে অর্থ আদায় করে নিয়ে আসুন। পাটশিল্পের বিকল্প গ্রানিউল সিন্থেটিক বিদেশ থেকে আমদানী করে নিয়ে আসায় পাট শিল্প ধ্বংস হয়ে যাচ্ছে। পাবলিক সেক্টর যেমন সিমেন্ট, লবণ, রাসায়ণিক সার প্যাকেজিং-এর জন্য পাটশিল্পের ধ্বংস হচ্ছে। পাটিশিল্পের আভ্যান্তরীণ চাহিদা এবং রপ্তানীর সুযোগ রয়েছে কিন্তু পরিবেশগত কারনে উন্নত দেশগুলি বর্তমান পাটজাত প্যাকেজিং ব্যবহারে আগ্রহী হওয়ায় পাটশিল্প জাত দ্রব্যের রপ্তানি বাজারের পুনরুজ্জীবনের প্রবল সম্ভাবনা রয়েছে। এবং পাটশিল্প রপ্তানি করে বৈদেশিক মুদ্রাও অর্জন হয়। তাই আসুন লিখিতভাবে যত পাটশিল্প বা দেশীয়

শিল্প রয়েছে তাদের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাই। অপনারা এখানে যতসব ভিত্তিহীন কথা আলোচনা করে গেলেন কিন্তু জনসাধারণ এতে বিভ্রান্ত হবেন না। আমাদের ভারতবর্ষের মানুষ সচেতন, পশ্চিমবঙ্গের মানুষ সচেতন, এই কথা বলে বাজেটের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5.45 - 5.55 p.m.]

**श्री मो० अब्दुल करीम चौधरी** :- माननीय स्पीकर सर, फिनान्स मिनिस्टर ने जो वजट इस हाउस में पेश किए हें जुमा के दिन, उस बजट पर दो रोज से बहस चल रही हे। में भी कुछ बात रखना चाहता हुं। मिस्टर स्पीकर सर, हमारे फिनान्स मिनिस्टर के जो बजट पेश किए हें इससे साधारण लोगो मे कोई खुशी नही देखा गया। आमलोग बजट पेश होने के पहले बहुत रुवि लेने हें यह जानने के लिय यह बजट मे कया पास हो रहा हे। पहले बजट पेश होन के दिन हाउस एकदम भरा रहता था। ये गलरी सब भरा रहता था। आमलोग सोचता हे हमारी सुविधा की बात हे रही हेकि नही। परन्तु यह बजट जो पेश हुआ उसमे कही कुछ नही हें। इस बजट मे न चार्म हें न इस बजट मे चमक हें।

मिस्टर स्पीकर सर, हम आपके माध्यम से कुछ बात रखना चाहता हुं हमारे माननीय फिनान्स मिनिस्टर के बजट में नेर्थ बंगाल के बिकास के लिय कोर्ह डिस्ट्रिक कोर्ह जिला के बिकास की कही कोर्ह बात नही किया गया। उनकी कही कोर्ह सुबिधा नही मिली हें। ईस नोर्थ बंगाल के लिय कोर्ह इन्प्रास्ट्रकचर नही किया गया। कोर्ह फेक्टरी कोई इसटैवलिसमेन्ट की बात नही किया गया जिसमे की क्षेत्र में बेकार लोग काम कर सके। इसके बारे मे इस बजट मे कही कुछ नही हें। कुछ बिहार के बारे मे इस बजट में कही कोइ चर्चा नही हें।

इस १४ वर्ष के शासन में वामफ्रन्ट सरकार आमलोगो के लिए कही कुछ नही कर पाया। जो बड़े दु:ख की बात हैं १९৮७ के जीतकर नही आ सका था। फिर भी मुझे एक खुशी थी कि एम० एल० ए० रूलिंग पार्टी का हैं। इसलिय क्षेत्र में कुछ काम हौगा। मगर ये रूलिंग पार्टी के एम० एल० ए० कही कुछ नही कर पाए। इस रुलिंग पार्टी के एम० एल० ए० मे अन्धा तो हमलोग हें कि लड़कड़कर कुछ काम करा लेने हैं। ये रुलिंग पार्टी के एम० एल० ए० कही कुछ नही कर पाए। क्षेत्र के ५ आदमी मारे गए मगर असेम्वली हाउस में बोले भी नही। यह भी नही कि जो ५ आदमी मरा हें उसका ग्रान्ट दिया जाए। कुछ भी नही बोले। ५ आदमी का जान मुफ्तमे चला गया। हमारे नोर्थ बंगाल मे कोई काम आज तक नही हुया। हमारे चीफ मिनिस्टर का ध्यान इस ओर कभी नही गया। कांग्रस जब सरकार मे थी तो नोर्थ बंगाल के लोगो की कुछ सुबिधा मिलती थी, लेकिन ईस १४ बर्ष के बामफ्रन्ट सरकार ने कभी कुछ नही किया। नोर्थ बंगाल के लोगे के बोरे मे कभी नही सोचा भया। नोर्थ बंगाल के लिए सरकार की स्पेशल एटेन्सन देना चाहिए। नोर्थ बंगाल डेभलपमेन्ट योर्ड बनाना चाहिए। लेकिन १४ बर्ष की सरकार नोर्थ बंगाल के लोगो की बरबाद किया हे ये रिगिंग करके आता हे जन सर्मथन से नही। पव्लिक सपोर्ट से नही आए हें।

माननीय स्पीकर सर, हमारे इस्लामपुर सबडिविसन जो पहले बिहार था जो १९५६ मे बंगाल मे सामिल किया गया। उस समय बंगाल के मुख्यमन्त्री डा० बिधान चन्द्र राय दाबा कर दिए थे कि यह इलाका बंगाल मे ट्रान्सफर कर दिया जाए। एस० आर० सी० रिपोर्ट के अनुसार १९५६ मे यह बंगाल मे सामिल कर दिया जाए। एस. आर. सी रिपोर्ट की कुछ शते थी। उन शर्त की आज तक पुरा नही किया गया। उन शर्तो की अभी तक मान्यता नही दिया गया। एस० आर० सी० रिपोर्ट मनबाने के लिय कुछ लोग आन्दोलन पर उतर आए हे। उतराखण्ड की मांग कर रहे हे। सरकार इस विधाटनकारी कह रही हें। आखिर ये लोग उतराखण्ड की मांग कयो कर रहे हे इस बार मे सरकार कभी नही सोचा। एस० आर० सी० रिपोर्ट के अनुसार वहा

**के लोगो की हिन्दी/उर्दु पढ़ने की बोलने की छुट थी। मगर आज तक वहे हिन्दी/उर्दु के लिए कोई स्कुल कोइ कलिज नही खोला गया। कुछ स्कुल जो बहुत पहले से चल रहो हें सरकार आज तक उसकी मन्जुरी नही दी हे।**

**इस्लामपूर सबडिविजन में 250 बेडेड हाँस्पिटल चल रहा हे, मगर जो हालत 1956-1960-1968 मे यी वही हालत आज भी बना हुआ हें। माननीय स्पीकर सर, वहँ हास्पतल में न ही कोई एम्बुलेन्स हे न ही कोई औणघालय हें। इन्ही सब बजह से हम इस बजट का विरोघ करते हें। क्योकि इस बजट मे नोर्थ बगाल के लोगा के लिए कही कोई खुशी की बात हे ही नही।**

**শ্রীমতী জয়শ্রী মিত্র:** মাননীয় স্পীকার, গত ২৬-৭-১৯৯১ তারিখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী ১৯৯১-৯২ সালের জন্য ব্যায় বরাদ্দর দাবি এখানে উত্থাপন করেছেন তার জন্য আমি তাকে সমর্থন জানাচ্ছি। আজকে অমাদের ভাবতে আশ্চর্য্য লাগে বর্তমানে জাতীয় অর্থনীতি যে ভয়াবহ সঙ্কটজনক অবস্থার মধ্যে দিয়ে চলছে সেই পশ্চাদভূমি প্রেক্ষাপটের উপর দাঁড়িয়ে এইরকম ঘাটতিবিহীন, ভারসাম্যমূলক বাজেট পেশ করা যোগ্যতারই পরিচায়ক। সেই আমি পশ্চিমবঙ্গের জনগনের পক্ষ থেকে আমি তাকে আন্তরিক ভাবে ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি। মিঃ স্পিকার স্যার, আমরা দেখেছি যে আমাদের বিরোধী দলের সদস্যরা বার বার যে জিনিষটা নস্যাৎ করতে চেয়েছেন সেটা হচ্ছে, আমাদের কৃষিক্ষেত্রের অগ্রগতি। আমাদের অর্থমন্ত্রী যে বাজেট বিবৃতি দিয়েছেন তার মধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি ধান উৎপাদন আমাদের পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে, আলু উৎপাদনে আমাদের আমাদের পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থান অধিকার করেছে সারা ভারতবর্ষের মধ্যে। জাতীয় আয়ের ক্ষেত্রে আমাদের একটা বিরাট অগ্রগতি সাধিত হয়েছে এবং এটা সম্ভবপর হয়েছে পশ্চিমবঙ্গে যে ভূমিসংস্কার সেটাকে আমরা কার্যকরীভবে গ্রহণ করতে পেরেছি তার জন্য। আমরা দেখেছি সিলিং বহির্ভূত যে সমস্ত জমি সরকারের উপর ন্যাস্ত আছে, সেগুলো গরীব মানুষদের হাতে সঠিকভবে বিলি করা হয়েছে। সেচের ব্যবস্থা আমরা সরকারের পক্ষ থেকে ঠিকভাবে করতে পেরেছি বলেই আজকে আমরা কৃষির ক্ষেত্রে অগ্রগতি ঘটাতে পেরেছি। আমরা ক্ষেতমজুরদের মজুরী বৃদ্ধি করতে পেরেছি এবং বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠা করতে পেরেছি এবং এর মধ্যে দিয়েই আমরা আমাদের সরকারের আমলে কৃষি ব্যবস্থার অগ্রগতি ঘটাতে পেরেছি এটা নিশ্চিতভাবে বলা যায়। কিন্তু এটাকে ওরা নস্যাৎ করতে চেয়েছেন। আমরা দেখেছি খাদ্যউৎপানের ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গের যে গড় বৃদ্ধির হার সেটা ভারতবর্ষের মধ্যে সবচাইতে বেশী এবং কৃষির এই অগ্রগতী সর্বত্র ভাবে আমাদের সমাজের বৃহত্তর অংশের মধ্যে প্রতিফলিত হয়েছে। আমরা জানি আমাদের দেশের শতকরা ৮০ জন লোক কৃষির উপর নির্ভরশীল, আমাদের রাজ্যে মোট আয়ের শতকরা ৫০ ভাগ আসে কৃষি থেকে।

[5.55 - 6.05 p.m.]

আমরা জানি যে আমাদের কর্ম সংস্থান সেটাও শতকরা ৬০ ভাগ কৃষির উপর নির্ভরশীল। আমরা দেখেছি আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কৃষক সমাজকে সামনের সারিতে নিয়ে আসতে চেয়েছেন তাদের আর্থিক সামাজিক অবস্থার পরিবর্তন ঘটিয়েছেন। আবার তার পাশাপাশি দেখেছি ১৯৭২ সালে রায় মন্ত্রী সভার আমলে গুরুপদ খাঁ যখন মন্ত্রী ছিলেন তিনি আমাদের বাঁকুড়া পুরুলিয়া জোন যেসমস্ত খরা পীড়িত এলাকা সেগুলিকে সেচ সেবিত এলাকা বলে ঘোষণা করেছিলেন। সেগুলিকে পুনরায় অসেচ এলাকা বলে ঘোষণা করার ক্ষেত্রে যে সাংবিধানিক বাধা আছে তার সম্মুখীন আমাদের হতে হচ্ছে। সেচ সেবিত করার নাম করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গে যে রায় মন্ত্রী সভা গঠিত হয়েছিল তারা সেই টাকা গ্রহণ করেছেন এবং নানাভাবে সেই টাকা তাঁরা নষ্ট করেছেন। আমরা জানি যদি আবার অসেচ এলাকা বলে চিহ্নিত করা হয় তাহলে সেই টাকা ফিরিয়ে

দিতে হবে। তাই এই সাংবিধানিক বাধার মুখে দাঁড়িয়ে আমার গ্রামের কৃষক সমাজ মার খাচ্ছে। যে সর্বনাশ তাঁরা করে গেছেন সেটা একটু স্মরণ করে দেখতে অনুরোধ করছি। স্যার, আমি আপনার মাধ্যমে এটা বলতে চাই তাঁদের আমলে কৃষি ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত নথীভূক্ত বর্গাদারের সংখ্যা ছিল ২ লক্ষ ৪২ হাজার, আজকে ১৯৯০ সালে ১৪.২৬ লক্ষ বর্গাদার আমরা নথীভূক্ত করতে পেরেছি। ন্যস্ত জমির পরিমাণের ক্ষেত্রে তাদের আমল থেকে আমরা অনেক বেশী এগিয়ে যেতে পেরেছি। আমরা দেখছি উপকৃত ন্যস্ত জমি বিলির ক্ষেত্রে তাদের আমলে ছিল ৯.৬০ হাজার, আজকে সেটা হয়েছে ১৯.৪১ লক্ষ, এর মধ্যে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড টাইপসের সংখ্যা ৫৬ শতাংশ। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে এটাও বলতে চাই কৃষি ক্ষেত্রে এই বিরাট অগ্রগতিতে একদিকে কৃষক সমাজের প্রতি যেমন নিরাপত্তা সৃষ্টি করেছি তাকে সেচ সার অন্যান্য সহযোগিতা দিয়ে তেমনি অন্যদিকে তাকে সাহায্য করেছে আমাদের পঞ্চায়েত ব্যবস্থা। আমার গ্রামের কৃষক তার যে অধিকার হারিয়ে ছিল বিগত কংগ্রেসী আমলে সেই অধিকারকে প্রতিষ্ঠিত করতে আমাদের এই পঞ্চায়েত ব্যবস্থা তাকে সাহায্য করেছে। সেই পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে আজকে কংগ্রেসীরা নানা রকম অপপ্রচার করছে। তাঁদের সামনে ১৬/১৮ বছর ধরে সেই পঞ্চায়েতের নির্বাচন করেননি। আজকে যখন গ্রামের মানুষের হাতে গ্রাম পুনর্গঠনের দায়িত্ব এসেছে, যখন আমাদের জীবনের প্রতিটি ক্ষেত্রে পঞ্চায়েৎ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করছে তখন তাঁরা এই পঞ্চায়েৎ সম্পর্কে অপপ্রচার করছে। ডাঃ আবেদিন বলছিলেন ৩৪ শতাংশ মহিলাদের এই পঞ্চায়েত ব্যবস্থার ভেতরে নিয়ে আসতে হবে। আমরা কি ভুলে গেছি শাহাবানু মামলায় তাঁদের কি ভূমিকা ছিল? রূপ কানোয়ারকে মানুষের অধিকার থেকে বঞ্চিত করার যে ষড়যন্ত্র সে ব্যাপারে তাঁদের কি ভূমিকা ছিল? আজকে তাঁরা যখন নারীকে মর্যাদা দেওয়ার কথা বলেন তখন আমাদের কাছে এটা আশ্চর্য লাগে। এই কথা বলে অর্থমন্ত্রী মহাশয়ের ব্যয়বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী বিধানসভায় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সারা ভারতবর্ষের মধ্যে আজকে একটা অভূতপূর্ব পরিস্থিতি চলছে। সেই পরিস্থিতির পেক্ষাপটে দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে এই ভাবে ভারসাম্য বাজেট প্রস্তাব পেশ করতে হয়েছে। ডঃ রাম মনোহর লোহিয়া একজন বিরাট রাজনীতিবিদ্ ছিলেন এবং অর্থনীতিতেও তাঁর বিশেষ জ্ঞান ছিল। তিনি তাঁর মার্কস গান্ধীয়ান সোসালিজম্ বইতে একটি কথা বলেছেন — 'দেশের উন্নয়ন করতে হলে, যে দেশের, রাজ্যের উন্নয়ন হবে সেই রাজ্যে বসেই তার চিন্তা ভাবনা ইত্যাদি করতে হবে।' আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাই আমাদের এই পশ্চিমবঙ্গে বসেই এখানকার সমস্ত সমস্যার ইত্যাদি নিয়ে চিন্তা ভাবনা করে বিধানসভায় একটি বাজেট পেশ করেছেন। এই বাজেট পেশ করতে গিয়ে তিনি অবশ্য কেন্দ্রের বাজেটের দিকটাও লক্ষ্য করেছেন এবং কেন্দ্রীয় বাজেটকে সামনে রেখে তার থেকে কতখানি সহযোগিতা পাওয়া যায় সেটাও তিনি লক্ষ্য করেছেন। কিন্তু সেই লক্ষ্য করতে গিয়ে তিনি বিভিন্ন ভাবে বিপর্যস্ত হয়েছেন এবং একটি অভূতপূর্ব পরিস্থিতির মধ্যেই তাঁকে এই ভাবে বাজেট পেশ করতে হয়েছে, যখন সারা ভারতবর্ষে মুদ্রাস্ফীতি চলছে, ২৫ টন সোনা বাইরে নিয়ে যাওয়া হয়েছে বিক্রী করবার জন্য। কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের কথা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে বলে আসছেন। এই সম্পর্কের উন্নতিবিধান করবার প্রচেষ্টার দিকে কর্ণপাত করা হয়নি। মাশুল সমীকরণ নীতির কথা বারেবারে বলে আসা হচ্ছে। ডাঃ বিধান চন্দ্র রায়ের আমল থেকে এই দাবী করে আসা হচ্ছে, কিন্তু আজ পর্যন্ত তা করা হয়নি। আমাদের চিন্তাধারা রূপায়িত করবার কোন রকম প্রচেষ্টা কেন্দ্রীয় সরকারের বাজেটে প্রতিফলিত হয়নি। এই অবস্থার মধ্যে আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে ভার-সাম্য বাজেট পেশ করতে হয়েছে। আজকে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা নানা রকম সমালোচনা করছেন। আমি তাদের সমালোচনা শুনছিলাম। আমি ভেবেছিলাম তারা সমালোচনা করবার সঙ্গে সঙ্গে নানা রকম গঠন মূলক চিন্তা-ধারার কথাও তুলে ধরবেন এবং তার মাধ্যমে নানা রকম উন্নয়নের চিন্তাধারা বেরিয়ে আসবে। কিন্তু তারা কেবল সমালোচনাই করে গেলেন, কোন রকম গঠন মূলক চিন্তাধারার কথা বললেন না। আমরা দেখছি আমাদের

মাননীয় অর্থমন্ত্রীকে নানা ভাবে সমালোচনা করছেন। আপনারা একবার কেন্দ্রের দিকে তাকিয়ে দেখুন, সেখানে কি সব ঘটে চলেছে। কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং যে বাজেট পেশ করেছেন, তাতে একটিজিনিস দেখা যাচ্ছে তিনি নানা ভাবে শুল্ক, কর চাপিয়েও ৭ হাজার ১১৯ কোটি টাকার ঘাটতি দেখিয়েছেন। অর্থাৎ কংগ্রেস যে প্রতিশ্রুতি দিয়েছিল আমরা বেকার সমস্যার সমাধান করব, ১০০ দিনের মধ্যে নানাবিধ নিত্যপ্রয়োজনীয় খাদ্য দ্রব্যের দাম কমিয়ে দেব, সেটা একেবারে ধুয়ে মুছে গেল। কেন্দ্রীয় বাজেটে আমরা দেখতে পাচ্ছি গরীব লোকের খাদ্য পান্তা ভাতের সঙ্গে ঝোলা গুড় খেয়ে তারা যেটুকু তৃপ্তি লাভ করে সেই ঝোলা গুড় এবং গরীব লোকের ধূমপান বিড়ির উপর কর চাপানো হয়েছে এবং উৎপাদন বাড়ানোর জন্য যে সার ব্যবহার করা হয় তার উপরও কর বাড়িয়ে দেওয়া হয়েছে।

[6.05 - 6.15 p.m.]

যার ফলে কৃষক বা চাষীরা একেবারে মাথায় হাত দিয়ে বসেছে, কি করবে তা ভেবে ঠিক করে উঠতে পারছে না। তারপর আমরা জানি যে কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে বেকারী হটাবেন কিন্তু সেই বেকারী হটানোর ধারে কাছেও তারা যান নি। সেখানে কেন্দ্রীয় বাজেট যা পেশ করা হয়েছে তাতে বেকার সমস্যা সমাধানের জন্য বাস্তব কোন ব্যবস্থা নেই। অথচ আমরা দেখছি, সীমিত ক্ষমতার মধ্যে থেকেও আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যাতে বেকারদের জন্য কর্মসংস্থানের ব্যবস্থা করা যায় তারজন্য বেশী করে টাকা ধরেছেন তার বাজেটে -৩০ কোটি টাকা তিনি এতে রেখেছেন। স্যার, ইলেকসানের আগে কংগ্রেস যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিল এবারে কেন্দ্রীয় বাজেট দেখলে আমাদের লজ্জা হয় যে তারা সেই প্রতিশ্রুতিই রাখতে পারেন নি। এটা অত্যন্ত দুঃখ ও ক্ষোভের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট প্রসঙ্গে বলতে গিয়ে আমি এবারে অন্য একটি বিষয়ে আসছি। আমরা যা পরিসংখ্যান দেখেছি গত বছরে তাতে আমরা জানি যে কেন্দ্রীয় একসাইজ ডিপার্ট মেন্ট ২২ হাজার কোটি টাকা আদায় করেছেন কিন্তু তারমধ্যে আমাদের অর্থমন্ত্রী তার থেকে কতটা অংশ পেয়েছেন সেটা আমরা জানি না। তার তো ভাঁড়ে মা ভবানীর অবস্থা, কিন্তু তিনি কতটা তার থেকে অর্থাৎ ঐ ২২ হাজার কোটি টাকা থেকে পেলেন আমরা জানতে পারলাম না। আজকে তাই বিরোধীদলের মাননীয় সদস্যদের কাছে প্রশ্ন রাখি, উত্তর দিন, এই ২২ হাজার কোটি টাকার কত অংশ আমাদের দেওয়া হয়েছে সেটা তাদের জানা থাকলে আমাদের বলুন। কারণ আমরা যদি তার অংশ পাই তাহলে তা দিয়ে গ্রামীন বিদ্যুৎ, গ্রামীন জল সরবরাহ ইত্যাদির কাজ করা যাবে। আমি জানি এর কোন উত্তর তারা দিতে পারবেন না কারণ সে পরিসংখ্যান তাদের নেই। স্যার, পরিশেষে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সর্বান্তঃ করণে সমর্থন করে তার কাছে একটি সাজেসান রাখছি। আমার নিবেদন হ'ল, তপশীল শ্রেনীর মানুষের জন্য একটু বেশী চিন্তা ভাবনা করা দরকার। আমি আশা করছি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তপশীল সমপ্রদায়ের মানুষদের উন্নয়নের জন্য বিশেষভাবে চিন্তা করে এ ক্ষেত্রে আরো অধিক অর্থ বরাদ্দ করবেন। এই কথা বলে পুনরায় তার বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr Speaker :** I beg to present the 3rd Report of the Busines Advisory Committee

| | |
|---|---|
| Wednesday, 31.7.91 : | i) The West Bengal Appropriation (Vote on Account) (No.2) Bill, 1991. Introduction, Consideration & passing 1/2 hour |
| | ii) Motion under rule 185 regarding Education Policy of State Government - Notice given by Shri Saugata Roy and Shri Subrata |

| | | |
|---|---|---|
| | Mukherjee. | 2 hours |
| | iii) Motion under rule 185 regarding communal harmony - Notice given by Shri Lakshmi Kanta Dey, Shri Sakti Bal, Shri Kripa Sindhu Saha and shri Kshiti Goswami. | 2 hours |
| Thursday, 1.8.91 | i) Demand No. 66 } ii) Demand No. 68 } Irrigation & Waterways Department | |
| | iii) Demand No. 67 Minor Irrigation Department | |
| | | 4 Hours. |

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Shina :** Sir, I beg to move that the 3 rd Report of the Business Advisory Committee as presented in the House be accepted.

The motion was then put and agreed to.

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯১-৯২ সালের যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, আমি সেই ব্যয়-বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে দু একটি কথা বলতে চাই. মাননীয় সদস্যগণ জানেন যে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, এই বাজেট পেশ করার প্রেক্ষাপটে গোটা ভারতবর্ষে জাতীয় যে অর্থনৈতিক সংকট সেই অর্থনৈতিক সংকট থেকে পশ্চিমবঙ্গ একেবারে মুক্ত হতে পারে না। সে জন্য পশ্চিমবঙ্গের বাজেটে তার যে প্রতিফলন সেটা আমরা খুব পরিষ্কার ভাবে দেখছি। এই অবস্থার উপরে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা সাধারণ ভাবে মানুষের কাছে অত্যন্ত গ্রহণ যোগ্য বলে আমি মনে করছি। কারণ ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট আসার পর আমরা গ্রামাঞ্চলে লক্ষ্য করে দেখেছি যে গ্রামাঞ্চলে যারা মূলতঃ কৃষির উপরে নির্ভর করে জীবনযাপন নির্বাহ করেন সেই কৃষি জমি ভূমিহীন মানুষের মধ্যে বিলিবন্টন করে মানুষের অর্থনৈতিক অবস্থার অনেকটা পরিবর্তন করা গেছে। গ্রামাঞ্চলে যারা ভূমিহীন মানুষ ছিল, যারা শ্রমের উপর নির্ভর করে জীবন যাপন করতেন তাদের হাতে কিছু জমি দেবার ফলে উৎপাদন ব্যবস্থায় অনেক পরিবর্তন হয়েছে, সাধারণ মানুষের অর্থনৈতিক অবস্থার অনেক পরিবর্তন হয়েছে। স্বাভাবিক ভাবে এই পরিবর্তনের ফলে আমরা লক্ষ্য করে দেখেছি যে গ্রামাঞ্চলের হাটে বাজারে এবং অন্যান্য যে সমস্ত দোকান-পত্র আছে তার মাধ্যমে মানুষের কিছু ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেয়েছে এবং গোটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে যদি তুলনা করে দেখি তাহলে একথা বলতে পারবো যে পশ্চিমবঙ্গের মানুষের অর্থনৈতিক অবস্থারও অনেক পরিবর্তন হয়েছে। বিগত দিনে ১৯৭৬ থেকে ১৯৭৭ সালের মধ্যে আমরা লক্ষ্য করে দেখেছি যে তখন শ্রমজীবী মানুষ যারা জীবন যাত্রা নির্বাহ করতো তাদের বছরের মধ্যে ৬/৭ মাস বসে থাকতে হোতো, তাদের কোন কাজ থাকতো না। কিন্তু এখন আমরা দেখেছি যে গ্রামাঞ্চলে যে সমস্ত ক্ষেতমজুর রয়েছে তাদের বছরে ১০ মাস কাজ দেওয়া

যাচ্ছে, তারা বছরে ১০ মাস কাজ করতে পারছেন। কাজেই তাদের অর্থনৈতিক অবস্থারও অনেক পরিবর্তন হয়েছে এবং সেই পরিবর্তনের কথা এই বাজেটের মধ্যে খুব পরিষ্কার করে বলা হয়েছে। আজকে আমরা দেখেছি যে গোটা ভারতবর্ষের ক্ষেত্রে আমূল ভূমি সংস্কারের সিদ্ধান্ত নেওয়া গেলনা। পশ্চিমবঙ্গে যতটুকু করা গেছে সেই পরিমান সংস্কারও গোটা ভারতবর্ষের ক্ষেত্রে হলনা। ভারতবর্ষের বেশীর ভাগ জমি জমিদার-জোতদারদের হাতে লুকিয়ে রাখা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি যে ৯ লক্ষেরও বেশী খাসজমি বিলি-বন্টন করা হয়েছে। অথচ কংগ্রেসীরা মানুষের অর্থনৈতিক অবস্থার পরিবর্তনের জন্য কোন পদক্ষেপ গ্রহণ করেননি। আজকে আমি তাদের বলবো যে আপনারা একটু গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন তাহলে অবস্থাটা বুঝতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এস. ইউ. সি-র একজন সদস্য প্রশ্ন করেছেন যে ১৯৭৭ সালের পরেও এখনও পর্যন্ত প্রায় ৩ লক্ষ একর জমি বিলি-বন্টন করা গেল না। আমি তাকে ভাবতে অনুরোধ করবো যে ভারতবর্ষের বিভিন্ন জমিদার-জোতদারের কাছ থেকে যে সমস্ত উদ্বৃত্ত জমি নিয়ে বিলি-বন্টনের ব্যবস্থা হয়েছিল তার একটা পরিমাণ জমি এখনও মামলা-মোকদ্দমার ফলে বিলি বন্টন করা যায়নি। সে জন্য আজকে কংগ্রেস থেকে বলছে যে আমরা পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে ঐক্যবদ্ধ ভাবে গোটা ভারতবর্ষের অর্থনৈতিক পরিবর্তনের জন্য এগিয়ে আসবো। আমি তাদের অনুরোধ করবো যে আপনারা আগে আমাদের পশ্চিমবঙ্গে যেটুকু করতে পেরেছি এবং আরো করতে হবে সেই কাজ সুষ্ঠুভাবে করার জন্য সহযোগিতা করুন। আমরা কৃষির ক্ষেত্রে দেখেছি যে পশ্চিমবঙ্গ গোটা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করে আছে। ১৯৯০ সালের হিসাব অনুযায়ী আমরা লক্ষ্য করেছি যে ১১৮ লক্ষ মেট্রিক টন খাদ্য শষ্য আমরা উৎপাদন করতে পেরেছি। চাল এবং আলুতে পশ্চিমবঙ্গ প্রথম এবং তৃতীয় স্থান অধিকার করে আছে।

[6.15 - 6.25 p.m.]

এছাড়া আমরা লক্ষ্য করে দেখেছি যে পশ্চিমবাংলা কাঁচা পাট উৎপাদনে একটা বিশিষ্ট স্থান অধিকার করে আছে। ঐ কংগ্রেসী বন্ধুদের বলি, ভারতবর্ষ যখন ১৯৪৭ সালে স্বাধীন হলো, ভারতবর্ষ খন্ড বিখন্ড হয়ে গেল, পশ্চিমবাংলার দিকে শিল্প অংশ টুকু পড়লো, পাট উৎপাদনের জমি পূর্ব বাংলায় পড়ে গেল। পাট উৎপাদনের ক্ষেত্রে আমরা তবু লক্ষ্য করে দেখেছি যে গোটা ভারতবর্ষের বৈদেশিক মুদ্রা অর্জন করার ক্ষেত্রে পশ্চিমবাংলার পাট ফসল একটা বিশিষ্ট স্থান অধিকার করে আছে এবং পশ্চিমবাংলায় পাট চাষের জমি ৪ লক্ষ ১৫ হেক্টর থেকে বেড়ে ৪.২৭ লক্ষ হেক্টর হয়েছে. কৃষি ক্ষেত্রে আমরা যেমন ভাবে উন্নয়ন ঘটাতে পেরেছি, সঙ্গে সঙ্গে এই কথা বলবো কৃষির উপর নির্ভর করে যারা জীবন যাত্রা নির্বাহ করেন, সেই ক্ষেত মজুরদের সেদিক থেকে মজুরী বৃদ্ধি করাতে পেরেছি। আজকে গোটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ক্ষেত মজুরদের মজুরী যা তারা পায়, তার সঙ্গে যদি পশ্চিমবাংলার ক্ষেত মজুরদের মজুরীর তুলনা করা যায়, তাহলে দেখা যাবে অন্যান্য রাজ্যের ক্ষেত মজুররা পশ্চিমবাংলার ক্ষেত মজুরদের তুলনায় সেই হারে মজুরী পান না। আমাদের এখানকার মজুরীর হার অনেক বেশী। ১৯৮৮-৯০ সালে ১৭.২০ পয়সা ক্ষেত মজুররা মজুরী পেতেন, ১৯৯০-৯১ সালে সেটা বেড়ে ১৮.৮০ পয়সায় বৃদ্ধি ঘটাতে পেরেছি। আমরা বর্তমানে ২৪ টাকা মজুরী ক্ষেত মজুরদের পাবার ক্ষেত্রে ব্যবস্থা করতে পেরেছি। এছাড়া আমরা লক্ষ্য করে দেখেছি গোটা পশ্চিমবাংলার ক্ষেত্রে অর্থনৈতিক উন্নয়নের জন্য যোগাযোগ এবং পরিবহন ব্যবস্থা অত্যন্ত গুরুত্ব পেয়েছে। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর, স্বাধীনতার পরবর্ত্তী সময়ে কেন্দ্রে এবং রাজ্যে কংগ্রেস শাসন ব্যবস্থা পরিচালনা করেছিলেন, কিন্তু অদ্ভুত কথা, শহরাঞ্চল ছাড়া গ্রামাঞ্চলের যোগাযোগ ব্যবস্থার উন্নতি করার জন্য এমন কোন ধরণের ব্যবস্থা তারা গ্রহন করেন নি, যাতে একটা অর্থনৈতিক উন্নয়ন ঘটে। আজকে গোটা পশ্চিমবাংলার ক্ষেত্রে সুদূর গ্রামাঞ্চল পর্যন্ত রাস্তাঘাটের ব্যবস্থা আমরা করতে পেরেছি. এমন কী যেখানে পাকা রাস্তা সম্ভব হয়নি, সেখানে মোরামের রাস্তাও করে দেওয়া হয়েছে। ফলে শহরাঞ্চল থেকে গ্রামাঞ্চলের এক প্রান্ত থেকে অন্য প্রান্ত আসার অনেকটা সুযোগ ঘটাতে পেরেছি। এর ফলে শহর এবং গ্রামাঞ্চলের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছে। গ্রামাঞ্চলের উৎপাদিত ফসল গুলি শহরাঞ্চলে আনার ব্যবস্থা

করতে পারা গেছে। ফলে কৃষকরা উপযুক্ত দাম পাচ্ছে উৎপাদিত ফসলের। এছাড়া আমরা লক্ষ্য করেছি, আজকে যেটা পশ্চিমবাংলার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ দিক হলো তাঁত শিল্প, সেই তাঁত শিল্প ভারতবর্ষের মধ্যে একটা বিশিষ্ট স্থান অধিকার করেছে, তাঁত শিল্পের আমরা উন্নতি ঘটাতে পেরেছি। এই জন্য আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রকাশ মিঞ্জ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯১-৯২ সালের যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গত ২৪ তারিখে কেন্দ্রের সংখ্যা লঘু সরকার যে কেন্দ্রের বাজেট পেশ করেছেন, সেই বাজেটের ফলে ভারতবর্ষের সাধারণ মানুষের উপর যে গুরু বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে, ঠিক এই মুহূর্তে ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য পশ্চিমবাংলায় মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলা বিধানসভায় যে বাজেট পেশ করেছেন তাকে আমি জনমুখী বাজেট বলেই মনে করি। স্যার, আমি গত দু'দিন ধরে এই বাজেটের ওপর বিরোধী দলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম। ওঁরা এই বাজেটের বিরোধিতা করলেন, কিন্তু আমরা লক্ষ্য করছি এই বাজেটের মধ্যে দিয়ে রাজ্যের সাধারণ মানুষদের ওপর কোন রকম বাড়তি বোঝা চাপান হয় নি। অথচ এবছর কেন্দ্রের সংখ্যালঘু সরকার যে বাজেট পেশ কলেছেন সে বাজেটের ফলে একদিকে রেল ভাড়া বেড়েছে, আর একদিকে সাধারন মানুষের ওপর বাড়তি করের বোঝা চাপানো হয়েছে। ভাবতবর্ষের সাধারণ মেহনতী মানুষের ওপর বিভিন্ন-ভাবে বোঝা চাপানো হয়েছে। ভারতবর্ষের সাধারণ মেহনতী মানুষের ওপর বিভিন্ন-ভাবে বোঝা চাপানো হয়েছে। পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার দ্বারা রাজ্যের সাধারন মানুষরা উপকৃত হবেন বলেই আমি মনে কবি। মাননীয় বিরোধী সদস্য কিছুক্ষণ আগে এই বাজেটের সমালোচনা করে বললেন যে, বামফ্রন্ট আমলে পশ্চিমবাংলায় গ্রামীন উন্নয়ন হয় নি এবং পঞ্চায়েতের মাধ্যমে টাকা পয়সা চুরি হচ্ছে। আমি মনে করি বিরোধী কংগ্রেস দলের মাননীয় সদস্যরা গ্রামে যান না। যদি তাঁরা গ্রামে যেতেন তাহলে গ্রাম উন্নয়নের কাজকর্ম দেখতে পেতেন। '৭৭ সালে রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে গ্রাম বাংলায় সর্বস্তরে উন্নতি ঘটেছে। বামফ্রন্ট সরকার গ্রামে যে কাজকর্ম করেছেন তার সামান্য অংশও বিগত দিনে কংগ্রেসী সরকার করেন নি। বামফ্রন্ট সরকারের কাজকর্মের ফলে আমরা দেখছি উত্তর-বঙ্গে নানান শিল্প গড়ে উঠছে। সব চেয়ে যেটা বড় জিনিস, উত্তর-বঙ্গের উন্নয়নের জন্য তিস্তা প্রজেক্ট গড়ে উঠছে। এই কাজ সম্পূর্ণ হলে আজকে ভারতবর্ষে পশ্চিমবঙ্গ কৃষি উৎপাদনে যেখানে তৃতীয় স্থান রয়েছে, সেটা প্রথম স্থানে চলে যাবে বলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বর্তমানে ভারতবর্ষে কৃষি উৎপাদনে পাঞ্জাব প্রথম স্থানে রয়েছে, হরিয়ানা দ্বিতীয় স্থানে রয়েছে। হরিয়ানা পাঞ্জাবের কৃষির উন্নতিতে কেন্দ্রীয় সরকার সেচ ব্যবস্থার যে পরিমাণ সম্প্রসারণ ঘটিয়েছে, পশ্চিমবাংলার জন্য তার কিছু মাত্র করে নি। কেন্দ্রে কংগ্রেসী সরকার বিগত ৪০ বছর ভারতবর্ষে রাজত্ব করে উত্তর-বঙ্গের উন্নয়নের জন্য, সেচের জন্য কোন কাজ করেননি। যদি করতেন তাহলে কৃষি উৎপাদনে আজকে পশ্চিমবাংলা ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করত। আমরা দেখছি এখন পর্যন্ত তিস্তা প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার মাত্র ৫ থেকে ১৫ কোটি টাকা খরচ করেছেন, আর রাজ্যের বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই ১০০ কোটি টাকার ওপর খরচ করেছেন। বিরোধীরা বিদ্যুৎ সমস্যার কথা বলছেন, অথচ ওঁরা যখন এখানে সরকারে ছিলেন তখন কোন নতুন বিদ্যুৎ কেন্দ্র করার কথা চিন্তা করেন নি। এমন কি যখন বামফ্রন্ট সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তুলতে চাইছেন তখন ওঁরা তাতে বাধা দিচ্ছেন। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে উঠলে আমাদের রাজ্যে আর বিশেষ বিদ্যুৎ ঘাটতি থাকবে না এবং নতুন নতুন শিল্প গড়ে উঠবে। আমরা দেখছি আজকে উত্তরবঙ্গে অনেক নতুন নতুন শিল্প গড়ে উঠছে।

[6.25 - 6.28 p.m.]

শিলিগুড়ি, জলপাইগুড়ি এবং ওয়েস্টদিনাজপুর প্রভৃতি জেলায় চা-বাগান গড়ে উঠছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের প্রাধান শিল্প হচ্ছে চা শিল্প। এই চা শিল্পের মাধ্যমে কেন্দ্রীয় সরকার প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন

করে থাকেন। কিন্তু উত্তরবঙ্গের উন্নয়নের জন্য কেন্দ্র থেকে সেইভাবে টাকা দেওয়া হয় না। যে পরিমান টাকা এই চা শিল্পের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার থেকে দেওয়া হয় সেই টাকা চা বাগানের মালিকরা ঐসব এলাকায় চা শিল্পের উন্নয়ন না করে অন্যান্য রাজ্যে টাকাগুলি নিয়ে চলে যায়। এরফলে দেখা যাচ্ছে চা শিল্পগুলি রুগ্ন হয়ে যাচ্ছে। আমি দাবী করবো, এই চা শিল্পগুলি থেকে যা মুনাফা হয় তার কিছু অংশ ঐ সব এলাকায় নতুন করে শিল্প গড়ে তোলার জন্য টাকা ব্যয় করুন। আমি দেখছি, বিগত কয়েক বৎসর ধরে চায়ের উৎপাদন দিনের পর দিন বেড়ে চলেছে। ঐ চা শিল্প থেকে চা বাগানের মালিকরা প্রচুর টাকা মুনাফা করছে। সুতরাং এই মুনাফার কিছু অংশ যদি উত্তরবঙ্গে ব্যয়িত হয় তাহলে ঐসব এলাকায় আরো নতুন নতুন শিল্প গড়ে উঠতে পারে বলে আমি মনে করি। হলদিয়া পেট্রোকেমিক্যালস স্থাপন করার জন্য ১৯৭৭ সালের পর থেকে আমরা দাবী জানিয়ে আসছি। তখন কেন্দ্রে জনতা সরকারের মোহন ধাড়িয়া বানিজ্যমন্ত্রী ছিলেন। তখন থেকে হলদিয়া পেট্রোকেমিক্যালস করার জন্য মনস্থির করা হয়। কিন্তু বারবার দাবী করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলায় নতুন শিল্প গড়ে তোলার জন্য আনুমোদন দেয়নি। যদি দিত, তাহলে হলদিয়া পেট্রোকেমিক্যালস পশ্চিমবাংলায় গড়ে উঠতো এবং সাথে সাথে নতুন নতুন ছোট-ছোট শিল্প গড়ে উঠতো বলে আমি মনে করি। এই সেদিন অর্থাৎ ১৯৮৯ সালে কেন্দ্রের রাষ্ট্রীয় মোর্চা সরকার এই হলদিয়া পেট্রোকেমিক্যালস স্থাপনের জন্য অনুমোদন দিয়েছেন। আমি আশা করতে পারি আগামী দিনে এই হলদিয়া পেট্রোকেমিক্যালসকে কেন্দ্র করে আরো নতুন নতুন শিল্প দক্ষিনবঙ্গ এবং উত্তরবঙ্গে গড়ে উঠবে এবং নতুন কর্মসংস্থানের সৃষ্টি হবে। এইজন্য এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 6.28 p.m. till 12.00 noon on Tuesday, the 30th July, 1991, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provision of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 30th July, 1991 at 12.00 noon

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 26 Ministers, 12 Ministers of State and 193 Members.

**[12.00 - 12.10 noon]**

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To day I have received one notice of adjournment Motion from Shri Ambica Banerjee on the subject of alleged threat to the nursing staff of the Calcutta Medical Research Unit by the office bearers of the Employees' Union.

The member will get the opportunity of discussing the subject during general discussion of the Budget which is continuing. He may also raise the matter through Calling Attention, Questions, Mention Casts etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

Shri Ambica Banerjee, please.

(Not present)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention, namely :-

| | | | |
|---|---|---|---|
| 1. | Opening of a North Bengal State Transport Depot at Krishnanagar, Nadia | : | Shri Sunil Kumar Ghosh |
| 2. | Reported accident of the Commissioner of Police, Calcutta on the 27th July, 1991 | : | Shri Saugata Roy |
| 3. | Present situation of Berhampur Municipality | : | Shri Lakshmam Seth |

| | | |
|---|---|---|
| 4. | Reported death of one person in a clash on the 29th July, 1991 at khosbag P.S., Murshibabad | : Shri Shish Mohammad, and<br>: Shri Id Moahmmad |
| 5. | Reported shifting of Employment Exchange office from Budge Budge to Behala | : Shri Dipak Mukherjee |
| 6. | Construction of one bridge over the river Bhairab to connect the villages Routhbati and Kamthalia Bazar | : Shri Kamalendu Sanyal |
| 7. | Reported detection of arsenic in the water of tube-wells at five Blocks of Malda district | : Shri Birendra Kumar Moitra. |

I have selected the notice of Shri Lakshman Seth on the subject of present situation of Berhampur Municipality.

The Minister-in-Charge may please make a statement if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Minister-in-Charge of Municipal Affairs Deptt. will make a statement on Tuesday, the 6th August,1991 on the present situation of Berhampur Municipality.

**Mr. Speaker :** The Minister-in-Charge of Animal Resources Development Department to make a statement on the subject of total disruption in the supply of Mother Dairy Milk.

**শ্রী মেহেবুব জাহেদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার ও শ্রী মানস ভূইঞা মাদার ডেয়ারীতে ধর্মঘটের ফলে দুগ্ধ সরবরাহ ব্যহত হওয়ার পরিপ্রেক্ষিতে আপনার কাছে ২০.৭.৯১ তারিখে যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছিলেন সেই সম্বন্ধে নিম্নক্তো বক্তব্য পেশ করছি।

মাদার ডেয়ারী কলিকাতা রাজ্যসরকারের একটি প্রকল্প। শুরু থেকেই এই ডেয়ারী পরিচালনার

দায়িত্ব জাতীয় দোহ উন্নয়ন পর্ষদ (এন.ডি.ডি.বি) এর উপর ন্যস্ত। এই ডেয়ারী পরিচালনার বিষয়ে রাজ্য সরকারের প্রত্যক্ষ কোনও ভূমিকা নেই। এই ডেয়ারী পরিচালনার বিষয়ে রাজ্য সরকারের প্রত্যক্ষ কোনও ভূমিকা নেই। এই ডেয়ারীটির দুগ্ধ উৎপাদন ক্ষমতা দৈনিক ৪ লক্ষ লিটার। বর্তমানে দৈনিক গড়ে প্রায় ৩ লক্ষ ৯০ হাজার লিটার দুগ্ধ এই ডেয়ারী থেকে বিভিন্ন বিতরণ কেন্দ্রের মাধ্যমে ক্রেতা সাধারণের মধ্যে সরবরাহ করা হয়ে থাকে। সংশ্লিষ্ট কর্তৃপক্ষ থেকে প্রাপ্ত প্রতিবেদন থেকে জানা যায় যে গত ১৭.৭.৯১ তারিখে কর্মচারীদের বিভিন্ন দাবী দাওয়া বিষয়ে মাদার ডেয়ারী কর্মচারী ইউনিয়নের প্রতিনিধিদের সঙ্গে মাদার ডেয়ারী কর্তৃপক্ষ এই দ্বিপাক্ষিক আলোচনায় বসেন। কিন্তু কিছু মতভেদ দেখা দেওয়ায় অলোচনা চালানো সম্ভব হয়নি। এর ফলে কর্মচারীদের একাংশ হঠাৎ ধর্মঘট করায় ডেয়ারীর কাজকর্ম বন্ধ হয়ে যায়। এর দরুণ কিছু পরিমান দুগ্ধ নষ্ট হয়। ঘটনাটি দুর্ভাগ্যজনক। এই ধর্মঘটের জন্য ১৮ ও ১৯ তারিখে মিনি ডেয়ারীর মাধ্যমে এবং ১৯ ও ২০ শে জুলাই আংশিক পরিমান দুগ্ধ সরবরাহ করা হয়। রাজ্য সরকারের প্রত্যক্ষ হস্তক্ষেপের ফলে ২০ শে জুলাই রাত্রি থেকে কর্মচারীরা কাজ শুরু করেন। ২২শে জুলাই থেকে দুগ্ধ সরবারহ ব্যবস্থা স্বাভাবিক হয়।

প্রসঙ্গত উল্লেখ্য ধর্মঘট চলাকালে মাদার ডেয়ারীর জন্য সংগৃহীত ২ লক্ষ ৩২ হাজার ৬৬২ কে. জি. কাঁচা দুগ্ধ রাজ্য সরকারের বেলগাছিয়া স্থিত সেন্ট্রাল ডেয়ারীতে নিয়ে আসা হয় এবং সেই দুগ্ধ সেখানে সঞ্চালিত হয়। সেন্ট্রাল কর্মীদের সহযোগীতা ও অকুলান্ত পরিশ্রমের ফলে এই কাজ সম্ভব হয়।

## MENTION CASES

**Mr. Speaker :** Hon'ble Members, today mention hour will close exactly after one hour from now, i.e., five minutes past one. As many mention as possible will be taken up. The rest will lapse.

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন ও পরিবেশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত বৈকুণ্ঠপুরে পৌষ মাসে ৮২ টি হাতী বদাগঞ্জ অঞ্চলে বাড়িঘর ভেঙ্গে তচনচ করেছে। সেখান কার সমস্ত আমন ধান নষ্ট করে দিয়েছে। এই মাসের ১১ তারিখে আমি যখন ঐ এলাকায় সফর করি তখন ঐ এলাকার পঞ্চায়েত প্রধান বলেছেন যে, শুখনা ডিভিশন থেকে ঐসব হাতী আসছে। আমি বিষয়টা ফরেষ্ট অফিসকে জানিয়ে দিয়েছি যে, হাতীর পাল বৈকুণ্ঠপুর এলাকায় দক্ষিণ দিক থেকে এগিয়ে যাচ্ছে। বিষয়টা ডি. এফ. ও (ওয়াইল্ড) জানেন, কিন্তু কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেননি। তাই আমি বনমন্ত্রীর কাছে অনুরোধ করছি, বিষয়টা তিনি যেন একটু দেখেন।

**Mr. Speaker :** Now I call upon Shri Maniklal Acharya.

(Not present)

**শ্রী নটবর বাগদি :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন, আমরা এখন ধনী জেলার গরীব অধিবাসী। পুরুলিয়ায় একটিমাত্র কারখানা আছে এবং সেটা হচ্ছে দামোদর সিমেন্ট ফ্যাক্টরী। কিন্তু ক্লিংকারের অভাবে সেটি বর্তমানে বন্ধ হবার মুখে। ঝালদাতে ক্লিংকার পাওয়া যায়। আজকে ঐ ক্লিংকার যদি তুলবার ব্যবস্থা করা হয় তাহলে ৩৫/৪০ হাজার লোকের কর্মসংস্থান হতে পারে, কারণ ঐ ক্লিংকার দিয়ে আরো তিনটি কারখানা চলতে পারে। গত বছর সেখানে যে কারখানাটি স্টার্ট করেছে সেটা অঙ্কুরেই যাতে বিনষ্ট না হয়, কারখানাটি যাতে চালু থাকতে পারে, তারজন্য শিল্পবাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি

উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলার হোমিওপ্যাথী মেডিক্যাল কলেজ ১৯৮১ সাল থেকে বি.এইচ এম. এস. কোর্স চালু করেছে। কিন্তু অধ্যাপকের দারুন অভাব। অধ্যক্ষ যিনি আছেন তিনি সাম্মানিক ভাতা পান। অধ্যাপক যাঁরা রয়েছেন তাঁদের বেশীরভাগ কলেজে আসেন না। ফলে ছাত্রছাত্রী, যারা সেখানে পড়তে আসে, তাদের অনেকেই ফিরে চলে যাচ্ছে। এই নিয়ে সেখানে ক্ষোভ দেখা দিয়েছে। আগে সেখানে ৫০ বেডের একটি হাসপাতাল ছিল, সেটাও বন্ধ হয়ে গেছে। যখন রাজ্যে হোমিওপ্যাথী ডাক্তারের চাহিদা বাড়ছে, বিশেষ করে গরীব জনসাধারণের কাছে যখন হোমিওপ্যাথী চিকিৎসা অত্যন্ত পপুলার এবং রাজ্য সরকারও হোমিওপ্যাথীর ইনডোর এবং আউটডোর চিকিৎসাকেন্দ্র খুলবার কথা ভাবছেন, তখন ঐ কলেজটি বন্ধ হওয়ার মুখে। তারজন্য মন্ত্রী মহাশয় যাতে অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন তারজন্য আবেদন জানাচ্ছি।

[12.10 - 12.20 p.m.]

**শ্রী রবীন্দ্র নাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিনের প্রাকৃতিক দুর্যোগে উলুবেড়িয়া, বাগনান, শ্যামপুর এবং আমতা থানায় অনেক গরীব মানুষের মাটির ঘর পড়ে গিয়েছে, তারা থাকতে পারছে না। এস. ডি.ও-র কাছে বা ব্লকে একটাও ত্রিপল বা পলিথিন নেই। আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই সমস্ত গরীব মানুষদের যাদের ঘর পড়ে গেছে তাদের ত্রিপল এবং পলিথিন দেওয়ার ব্যবস্থা করা হোক। স্যার, তারা থাকতে পারছে না, খুব কষ্টে দিন যাপন করছে।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা সংবাদ বার হয়েছে সাপ্তাহিক বর্তমান পত্রিকায়, ২৬শে জুলাই এই সংবাদটা বার হয়েছে, পাঞ্জাবের সিমরান জিৎ সিং মান একটা চিঠি দিয়েছেন আমাদের মুখ্যমন্ত্রীকে। শৈলশহর হিমালয় যেখানে রবীন্দ্রনাথ দীর্ঘ দিন কাটিয়েছেন, সেই স্নোডন এসটেটকে সেখানকার উত্তরপ্রদেশ সরকার সংরক্ষণ করে রেখে দিয়েছে, সেখানে রবীন্দ্রনাথের অনুরাগীদের যেতে দিচ্ছে না, কোন টুরিষ্টকে যেতে দিচ্ছে না। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য হস্তক্ষেপ করেন। এই স্নোডন এসটেট যেখানে রবীন্দ্রনাথ দীর্ঘ দিন কাটিয়েছেন সেখানটা যাতে পরিস্কার-পরিচ্ছন্ন রাখা যায়, যাতে সেখানে টুরিষ্টরা যেতে পারেন এবং রবীন্দ্রনাথের অনুরাগীরা যাতে সেখানে যেতে পারেন তার জন্য মুখ্যমন্ত্রী যেন সচেষ্ট হন।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ইরিগেশান এ্যানড্ ওয়াটার ওয়েজ ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমরা ভাঙ্গন বিধ্বস্থ এলাকার লোক। পুনরায় আমাদের এলাকার চকমেগর মৌজার কাঁকড়াবাড়ি, সেলামপুর এবং হাসানপুরের ভাঙ্গন সুরু হয়েছে। খুব খারাপ অবস্থা সেখানে দেখা দিয়েছে। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই তিনি যেন ডিপার্টমেন্টের মাধ্যমে তদন্ত করে কার্য্যকরী ব্যবস্থা অবলম্বন করেন তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি অকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকারের জনবিরোধী বাজেটের ফলে জিনিষ পত্রের দাম দিনের পর দিন হু হু করে বাড়ছে, বিশেষ করে কৃষিতে এর চরম আঘাত এসেছে। এই বাজেটের ফলে সারের দাম যে ভাবে বাড়ছে তা হল এক বস্তা গুমোর ছিল ১৯০ টাকা সেটা বেড়ে দাঁড়াচ্ছে ২৫০ টাকা, পটাস ৬০ টাকা ছিল সেটা বেড়ে ৯০ টাকা হচ্ছে, ইউরিয়া ১২০ টাকা ছিল সেটা ১৬৪ টাকা হচ্ছে, সুফেটের দাম ৪৮ টাকা ছিল সেটা বেড়ে দাঁড়াচ্ছে ৬৮ টাকায়। যেভাবে জিনিসপত্রের দাম বাড়ছে তাতে

কৃষির উপর চরম আঘাত এসেছে। অবিলম্বে যাতে কেন্দ্রীয় সরকার নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম, সার, চিনি এবং পেট্রলের দাম কমান তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ, মালিক, এই সাবজেক্টটা জিরো আওয়ারে বলার সাবজেক্ট নয়। বাজেট ডিসকাশান চলার সময় আপনি এটা বলতে পারেন, গভর্ণর এ্যাড্রেসের উপর বক্তব্য রাখতে গিয়ে বলতে পারেন। ডিপার্টমেন্টের যখন বাজেট হবে তখন বলতে পারেন, ফুড ডিপার্টমেন্টের বাজেটে আলোচনার সময় বলতে পারেন, এগ্রিকালচার ডিপার্টমেন্টের বাজেট আলোচনার সময় বলতে পারেন। জিরো অওয়ারে এই সাবজেক্ট বলা যায় না। যা পাচ্ছেন বলে যাচ্ছেন তাহলে কি হবে? এটা হয় না, এটা করা উচিত নয়।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** ( উপস্থিত ছিল না )

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদহ জেলার অন্তর্গত গাজল থানায় একটি মাত্র রুরাল হসপিটাল তৈরী হয়েছে, যার উদ্বোধন করে এসেছেন মাননীয় স্বাস্থ্য মন্ত্রী আজ থেকে ৬ মাস আগে। কিন্তু আজ পর্যন্ত সেখানে কোন ডাক্তার নার্স দেওয়া হয়নি। যারজন্য সেই হাসপাতালে চিকিৎসার কাজ বন্ধ আছে, মানুষ হতাশাগ্রস্ত হচ্ছে। সেখানকার মানুষ চিকিৎসার অভাবে হতাশাগ্রস্ত হচ্ছে। বিনা চিকিৎসায় বহু মানুষ মারা যাচ্ছে। তাছাড়া দুঃখের সাথে জানাচ্ছি, গাজল থানার তিনটি প্রান্তে তিনটি সাব হেলথ্ সেন্টার রয়েছে যেগুলো দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। সেখানে কোন ডাক্তার, নার্স নেই। সেই কারণে এলাকার মানুষ হতাশাগ্রস্ত হচ্ছে এবং বিনা চিকিৎসায় অনেকে মারা যাচ্ছে। মালদহ জেলার প্রত্যন্ত গ্রাম থেকে এসে চিকিৎসা করাতে আসার জন্য যোগাযোগ ব্যবস্থা না থাকায় তাঁরা অসুবিধা ভোগ করছেন। সেজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাই যে হাসপাতালটি চালু করবার জন্য অবিলম্বে ব্যবস্থা নেবেন।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ একটি বিষয় উত্থাপন করছি। সীমান্তবর্তী এলাকায় ৬ লক্ষ লোকের নির্ভরশীল জি. অর.ধর হাসপাতালটি একটি সাব-ডিভিসন্যাল হাসপাতাল। এই হাসপাতালের অবস্থা সম্পর্কে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেও বোধহয় কিছু হবে না। আমি চাইছি হাসপাতালটি তিনি দয়া করে একবার ভিজিট করে আসুন। এখানে কোন ওষুধ, এমনকি জীবনদায়ী ওষুধ পর্যন্ত পাওয়া যায় না। স্যালাইন পর্যন্ত রোগীদের কিনতে হচ্ছে। এখানে কোরামিন, মেট্রোজিল নেই। আমি ডিরেকটর অব হেলথ্কে টেলিফোন করে বলেছিলাম এই সমস্ত কথা। তিনি বলেন, যা আছে তাই দিয়েই চালাতে হবে। এখানে এক সপ্তাহে ৮ জন রোগী মারা গেছেন। আমি তাঁকে বলেছিলাম যে এখানে মানুষ থাকতে পারছে না। ইনডেন্ট দেওয়া সত্ত্বেও কোন ওষুধ যাচ্ছে না। তিনি বলেন যা আছে তাই দিয়েই চালাতে হবে। হাসপাতালটিতে রোগীদের যে ডায়েট বরাদ্দ আছে- আমি নিজে ব্যক্তিগত ভাবে রোগীদের জিজ্ঞাসা করেছি, তারা বলেছে যে তাদের হাসপাতাল থেকে খাবার দেওয়া হয় না। ওদিকে নার্সরা ডেলি রেজিস্টার মেন্টেন করছে। ৩৩ জন সার্জিকাল ওয়ার্ডে ভর্তি আছে। ৩১ জনকে ডায়েট দেওয়া হয়েছে বলে দেখানো হয়েছে। আমি নিজে এসম্বন্ধে নার্সদের জিজ্ঞাসা করেছি। শুধু তাই নয়, হাসপাতালটি পরিস্কার-পরিচ্ছন্ন পর্যন্ত নয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার আমতা থানার অন্তর্গত উত্তর ভাট্রাতে প্যারালাল গভর্ণমেন্ট চলছে, সেটি একটি আইসোলেটেড এরিয়া। সেখানে স্থানীয় পঞ্চায়েত প্রধান নানা কারনে মানুষের উপরে জরিমানা করছেন। বিচারের ভার তিনি নিজের হাতে নিয়ে নিয়েছেন। বিভিন্ন মানুষের উপরে জরিমানা করে এ পর্যন্ত দেড় লক্ষ টাকা তোলা হয়েছে। সম্প্রতি একটি ধর্ষণের ঘটনা পুলিশের হাতে না দিয়ে সংশ্লিষ্ট ব্যক্তির উপরে জরিমানা ধার্য করেছে। উক্ত ব্যক্তি জরিমানা না দিতে পারায় তার জমি নিয়ে নেওয়া হয়েছে। এই ঘটনার

কথা বারবার করে পুলিশকে বলা সত্ত্বেও কোন ফল হয়নি। আমরা একটি ডেলিগেশান নিয়ে পুলিশের অধিকর্তার সঙ্গে দেখা করেছি। তাঁর সাথে দেখা করে বলা সত্ত্বেও তিনি আমাদের বলেছেন যে তিনি নাচার। বলেছেন যে, এই রকম তিনি শুনেছেন। পশ্চিমবঙ্গের ভেতরে একটা প্যারালাল গভর্ণমেন্ট চলছে যারা পুলিশকে, প্রশাসনকে মানে না। এই পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

[12.20 - 12.30 p.m.]

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে কন্টাই ক্যানেল বলে একটি ক্যানেল আছে, ঐ ক্যানেলের উপরে ৮ টি কংক্রিট ব্রিজ ছিল এবং ফুট ব্রীজ ছিল। সেই ফুট ব্রীজগুলির মধ্যে তিন তিনটে ভেঙ্গে গেছে। ওখানকার স্থানীয় লোকেদের বহু অবেদন নিবেদন সত্ত্বেও ওই ব্রীজগুলি তৈরী হয় নি। এরফলে ছোট ছেলেমেয়েদের যাতায়াতের ভীষণ অসুবিধা হবে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে অনতিবিলম্বে সেই ফুটব্রীজ গুলির যাতে মেরামতি করা হয়।

**শ্রী সঞ্জীব কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাধ্যমিক এবং শিক্ষমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ ডিষ্ট্রিক্ট গত ৪ মাস যাবৎ ডি আই সেক্রেটারী নেই। সবচেয়ে রহস্যজনক ঘটনা হচ্ছে যে, নর্থ ২৪-পরগনার ডি আই ডি ডি. ও কে মাসে একদিন করে পাঠান। এরফলে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে যারা রিটায়ার করছেন তারা প্রভিশনাল পেনশন পাচ্ছেন না। সরকার থেকেই একটি নির্দেশ গেছে যে রিটায়ার করার সঙ্গে সঙ্গে প্রভিশনাল পেনশেন দিতে হবে। কিন্তু এখানে গত কয়েকমাস যাবৎ একজন টিচারও প্রভিশনাল পেনশন পান নি। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে এর একটা ব্যবস্থা করুন।

**শ্রী মুকুল বিকাশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কাঁথি, রসুলপুরে ১৮ কিলো মিটার রাস্তা রয়েছে। ঐ রাস্তাতে প্রচুর ট্রাক চলাচল করে, ওখানে ইঁট ভাটি, টালি ভাটি রয়েছে। সেখানে রাস্তার এমন অবস্থা যে গর্তে ভরে গেছে, এরফলে সব বাসের মালিকরা ধর্মঘটের হুমকি দিয়েছেন। তারা বলেছেন এই রাস্তার যদি কোন ব্যবস্থা না হয় তাহলে দিন কয়েকের মধ্যেই ধর্মঘট আরম্ভ করবে। সুতরাং অবিলম্বে সরকারের হস্তক্ষেপ চাইছি যাতে ওই রাস্তা সারানো হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮ই জুলাই আমার কেন্দ্র জয়তারা গ্রামে একটি ডাকাতি হয়েছিল। সেই ডাকাতরা তপন কুন্ডু নামে নিরীহ কংগ্রেস কর্মীকে মেরে ফেলে। তাকে শাবল দিয়ে হত্যা করা হয়। সেই দেখে তার বাবা মাধব কুন্ডু ১৫.৭.৯১ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি দেয়। কিন্তু দুঃখের বিষয় যে, গাইঘাটা থানার পুলিশ ওখানকার সি পি এমের লোকাল কমিটির সঙ্গে আঁতাত করে কোন ডাকাতকে গ্রেপ্তার করেনি। আমার অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রী যেন নিজে তদন্ত করে দোষীদের শাস্তি দেন।

**শ্রী শিবদাস মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রন্থাগার বিষয়ক এবং বয়স্ক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। ১৯৭৪ সালে শিক্ষা বিভাগের ডেপুটি সেক্রেটারি এ.কে.চক্রবর্তীর মাধ্যমে একটি সার্কুলার বের হয় যে বয়স্ক শিক্ষার ১০৮ টি কেন্দ্র খোলা হবে। সেই নির্দেশানুসারে নদীয়া জেলায় ১০০ জন শিক্ষক শিক্ষিকার ইনটারভিউ নেওয়া হয়। এবং তাতে ঠিক হয় এক একটি স্কুল পিছু একজন শিক্ষক এবং একজন শিক্ষিকা নিয়োগ করা হবে। তাদের মাসে ৭৫ টাকা করে দেওয়া হোত। এইভাবে ১৪ বছর ধরে তারা এই মাহিনা পেয়ে আসছে। হঠাৎ ১৯৮৯ সালে একটি নদীয়া

জেলায় তাদের বরখাস্ত করা হয়েছে। ওখানকার সোসাল এডুকেশন অফিসার এসে তাদের বরখাস্ত করলেন। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাই এতোগুলো শিক্ষক এবং শিক্ষিকার যে চাকুরী কেড়ে নেওয়া হল এদের কি ব্যবস্থা হবে এবং এরা যাতে পুনর্বহাল হতে পারে তার ব্যবস্থা করবেন।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মিঃ স্পীকার স্যার, অমি আপনার মাধ্যমে আজকে এই সভায় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিবৃতি দাবী করছি। স্যার, শিবপুরের পুলিশ লাইনে নন গেজেটেড পুলিশ সমিতির ২৩ তম সম্মেলন উপলক্ষ্যে সেখানে পুলিশের ডি. ডি. তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে রাজ্য পুলিশের তীব্র সমালোচনা করেছেন। তিনি বলেছেন রাজ্যের অসৎ পুলিশ অফিসারের উন্নতি হচ্ছে, ঠগ, দুর্নীতিবাজ পুলিশরা বিভিন্ন কৌশল অবলম্বন করায় তাঁদের প্রমোশন হয়ে যাচ্ছে। স্যার, এই ঘূণ ধরা পুলিশ প্রশাসনের কথা রাজ্য পুলিশের ডি জি স্বয়ং মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে একটি সম্মেলনে দাঁড়িয়ে এই কথা ঘোষণা করেন যেখানে, সেখানে বোঝা যায় যে পশ্চিমবঙ্গ পুলিশের দ্বারা আর কোন আইনশৃঙ্খলার কাজ করা সম্ভব নয়। তাই এই ঘূণ ধরা পুলিশ সম্পর্কে ডি জি-র যে মন্তব্য আজকে চিন্তার বিষয়।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। স্যার, আপনি জানেন যাদবপুরের উড়াল পুলের কাজ দীর্ঘদিন ধরে অসমাপ্ত অবস্থায় পড়ে আছে। এর ফলে হালতু, সন্তোষপুর, রাজপুর, গড়ফাসহ পূর্ব যাদবপুর বাসিন্দাদের অশেষ দুর্গতি হচ্ছে। স্যার, নির্বাচনের মাত্র তিন মাস আগে সি.পি.আই. (এম)-র মুখপত্রের প্রথম পৃষ্ঠায় নির্মীয়মান সেতুর ছবি দিয়ে ঘোষণা করা হয়েছিল ২ মাসে-র মধ্যে সেতু নির্মাণের কাজ শেষ হয়ে যাবে। নির্বাচনের পর ২ মাস অতিক্রান্ত হতে চলেছে, আজও পর্যন্ত সেতু নির্মানের কোন লক্ষণ দেখা যাচ্ছে না। আমার জিজ্ঞাস্য হচ্ছে এটা কি নির্বাচনেব পূর্বে একটা চমক ছিল যেটা আজও কার্যকরী হয়নি। আমি বিষয়টি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই সেতু নির্মানের কাজ ত্বরান্বিত হয় এবং এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীর সভায় বিবৃতি দাবী করছি।

**শ্রীমতী মমতা মুখার্জী ঃ** স্যার, আমি পুরুলিয়া জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হচ্ছে — আমাদের পুরুলিয়া জেলার হুড়া থেকে কলকাতা পর্য্যন্ত বাসরুট আছে। কলকাতা বা আমাদের রাজধানীর সঙ্গে যার যোগাযোগ। বিগত প্রায় মাস ছয়েক আগে আমাদের পুরুলিয়া শহরে তেলকলপাড়ার রেলওয়ে ক্রসিং -র উপর একটা উড়াল পুল আমাদের বামফ্রন্ট সরকারের তরফ থেকে মঞ্জুর করা হয়েছে। মাস ছয়েক আগে এর শিলান্যাসও হয়ে গেছে। আমি খোঁজ খবর নিয়ে জেনেছি রাইটার্স থেকে এর ওয়ার্ক অর্ডার আমাদের জেলায় পূর্ত্ত দপ্তরে পৌছায়নি যার জন্য কাজ আরম্ভ করা যাচ্ছে না। আমি বিষয়টি এইজন্য রাখছি রাজ্য সরকারের কাছে এটা না হলে আমাদের জেলার সমস্ত যানবাহন চলাচলে খুব অসুবিধা হবে, অনেক বেশী দুর্ঘটনা ঘটছে, তাই বিষয়টির ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর নজরে আনছি। ঝাড়গ্রাম শহরের একটা পুরনো জায়গা সেখানে খৃষ্টান বলে সংখ্যালঘু সম্প্রদায়ের বস্তি আছে। সেই বস্তির উপর ২৫.৭.৯১ তারিখে একটা বিশাল পুলিশ বাহিনী এসে এস ডি পি ও বাসুদেব বাগের নেতৃত্বে ওখানে সেই খৃষ্টান পাড়ায় অত্যাচার চালায়, বাড়ী বাড়ী ভয় দেখায়, কারণ কি সেটা জানা যায়নি, ওদের লাথি মেরেছে, মাষ্টার মশাইকেও মেরেছে।

[12.30 - 12.40 p.m.]

এখন ওঁরা পালাবার চেষ্টা করছেন সংখ্যালঘু খ্রীষ্টানরা। কি কারনে ওঁরা পালাচ্ছেন সেটা জানা যাচ্ছে না। পুলিশ কেন অত্যাচার করছে সেটাও জানা যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে

আবেদন জানাবো, ঐ সংখ্যালঘু খ্রীষ্টানরা যাতে ভালো ভাবে বসবাস করতে পারেন তার জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া। পুলিশ যে অত্যাচার করছে তার বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেওয়া। বামফ্রন্ট সরকারের প্রতি শ্রুতি ছিলো সংখ্যালঘু সম্প্রদায়ের লোকেরা শান্তিপূর্ণভাবে বসবাস করতে পারবেন। সংখ্যালঘু খ্রীস্টান, সংখ্যালঘু মুসলমানরা নিজেদের ধর্ম নিয়ে থাকতে পারবেন কি না এই রকম একটা প্রশ্ন দেখা দিয়েছে। আপনার মাধ্যমে যাতে ওখানে অত্যাচার না হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। হাওড়ার পুলিশ অফিসার বাসুদেব বাগ, এস.ডি পি ও বিভিন্ন এলাকায় গিয়ে যেমন সন্ত্রাস চালাচ্ছেন তেমনি সংখ্যলঘু সম্প্রদায়ের ওপরও সন্ত্রাস চালাচ্ছে। আমি এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি।

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় স্পীকার মহোদয়, আমি একটা গুরুত্বপুর্ন বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ভুটান সরকার নিজেদের ডেভালাপমেন্টের নামে রাস্তাঘাট করছেন। রাস্তাঘাট করবার ফলে সমস্ত মাটি, ফাটি নদীর নীচে চলে যাচ্ছে। যার ফলে নদীগুলি ভরাট হয়ে যাচ্ছে। ভরাট হয়ে যাবার ফলে বন্যা হয়ে যাচ্ছে। ঘরবাড়ী নষ্ট হয়ে যাচ্ছে। চা বাগিচা নষ্ট হয়ে যাচ্ছে। গবাদি পশু নষ্ট হচ্ছে। ফসল নষ্ট হচ্ছে। তার সঙ্গে সঙ্গে নদীকে বেঁধে দিয়ে দিচ্ছে। এর ফলে নানারকম ভাবে অ্যাফেকট হচ্ছে। এই ব্যাপারে ভূটান সরকারের সঙ্গে কথা বলে নদীর গতিপথ ঠিক রাখা যায় এবং ওঁদের ডেভালাপমেন্টর কোনো ক্ষতি না হয় এটা দেখার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীমতী বিলাসীবালা সহিস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টা হচ্ছে আমার নির্বাচনীক্ষেত্র পারা। ওখানে দুইটি বিশিষ্ট স্থান আছে, একটি হচ্ছে সাঁওতালডি তাপবিদ্যুৎ কেন্দ্র এবং আর একটি হচ্ছে কোলওয়াশারী কেন্দ্র। এই দুটি শিল্প ওখানে আছে। সাঁওতালডি থেকে প্রায় প্রত্যেকদিন কয়েকশো যানবাহন যাতায়াত করে বিভিন্ন জায়গায়। সাঁওতালডি থেকে পাহাড়গোড়া পর্যন্ত্য যে রাস্তা, সেই রাস্তা কয়েক বছর ধরে মেরামত না হওয়ার জন্য খুব খারাপ অবস্থায় রয়েছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে বলতে চাই, এই রাস্তা যদি খুব শীঘ্র না সারানো হয় তাহলে ওখানকার মানুযজন খুব অসুবিধায় পড়বেন। এই রাস্তা মেরামত করবার জন্য বিদ্যুৎ পর্ষদ, বি সি সি এল এবং পূর্ত বিভাগ কেউ তদারকি করছেন না। এটা যদি তদারকি না হয় তাহলে বিদ্যুৎ কেন্দ্রের সাথে এবং কোল ওয়াশারীর সাথে যুক্ত যেসব কর্মী আছেন তাঁরা খুব অসুবিধায় পড়বেন এবং শেষ পর্যন্ত বিদ্যুৎ উৎপাদন পর্যন্ত বন্ধ হয়ে যেতে পারে। তাই এটা মেরামত করবার জন্য সত্তর দাবী জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় স্পীকার মহাশয়, ইচ্ছা ছিলো যাঁদের উদ্দেশ্যে বলবার, শ্রমমন্ত্রী - বোধ হয় আছেন, আমি ঠিক চিনি না। শ্রমমন্ত্রীব উদ্দেশ্যে আমার বক্তব্য যে আজকে পেপারে দেখলাম, পূর্ব ভারতের শিল্পনগরী হলদিয়াতে হিন্দুস্তান লিভারের একটা ইনডাষ্ট্রি ক্লোজার ডিক্লেয়ার হয়েছে। ওনারা বক্তৃতায় বলেন হলদিয়া শিল্প নগরী ও বেকারদের আশা ভরসার স্থল। পেট্রোলিয়াম কমপ্লেক্সে বামফ্রন্ট বলে থাকে দেড় লক্ষ লোকের চাকরী হবে। কিন্তু একটার পর একটা ঘটনাকে কেন্দ্র করে, একটার পর একটা ছুতো করে কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে। ঐ কারখানায় অরগানাইজড্ সেক্টরে আমাদের ইউনিয়ন আছে, কন্ট্রাকটার, লেবার এসোসিয়েশানও আমাদের সি আই টি ইউ ইউনিযন আছে। এখানে লক্ষণবাবু থাকলে তার সঙ্গে কথা বলতাম, আরেকজন মাননীয় সদস্যের সঙ্গে আমি কথা বলেছি। এতবড় একটা ইন্ডাস্ট্রী আজকে বন্ধ হয়ে যাচ্ছে, আজকে ওয়ার্কিং কালচার নষ্ট হয়ে যাচ্ছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রির দৃষ্টি আকর্ষন করতে চাই, যে সেখানে আজকে যে তুচ্ছ কারণে কোম্পানীটা বন্ধ হয়ে যাচ্ছে তার জন্য যথাযোগ্য ব্যবস্থা নেবেন।

**ডাঃ দীপক চন্দ্র :** স্যার, আপনার মাধ্যমে আমরা বিভাগীয় মন্ত্রির যে দৃষ্টি আকর্ষণ করছি এবং

মন্ত্রিদের দৃষ্টি আকর্ষন করার জন্য আপনি যে পর্বটি চালিয়ে যান গত সাড়ে চার বছর ধরে আমরা অনেক ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু আমরা জানিনা যে দৃষ্টি আকর্ষণ করার পর সেই ব্যাপারে কিছু কাজ হল কি না। আমরা জনপ্রতিনিধি, আমরা এলাকার মানুষের প্রতিনিধিত্ব করি, তাদের সমস্যার কথা এখানে তুলে ধরি, কিন্তু সেগুলোর ব্যাপারে কোন কাজ হল কি না সেটা আমাদের এলাকার মানুষদের জানাতে না পারি, তাহলে সেটা একটা খুব সমস্যা। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই, আপনি মন্ত্রীদের দয়া করে এগুলো জানাতে বলুন, তাহলে আমাদের ভালো হয়।

**মিঃ স্পীকার ঃ** এটা আমি প্রতি সেসানেই, প্রতি হাউসেই করি। এবারেও আমি মন্ত্রীদের স্মরণ করিয়ে দিতে চাই, যে প্রশ্নগুলো এখানে তোলা হয় তার উত্তর যত তাড়াতাড়ি দেওয়ার জন্য। কিন্তু সবসময় সব প্রশ্নের উত্তর দেওয়া যায় না। যেমন একজন বাজার দর নিয়ে এখানে বললেন, এই ব্যাপারে মন্ত্রী কি উত্তর দেবেন। এই জন্য অনেক মেনসান আছে যেগুলোর কোন উত্তর থাকে না এবং মন্ত্রীও তার কোন উত্তর দেওয়া প্রয়োজন মনে করে না। তবে অনেক সময় গুরুত্বপূর্ণ কতগুলো প্রশ্ন থাকে, যেগুলো মন্ত্রীদের গুরুত্ব দিয়ে উত্তর দেওয়া উচিৎ। আমি অনুরোধ করছি এটার প্রতি মন্ত্রীদের লক্ষ্য রাখার জন্য।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই, যে গত বছর ১৬ই আগষ্ট পশ্চিমবঙ্গের বুকে কলকাতা শহরের উপর যে কলঙ্ক লেপন করা হয়েছিল এবং যে পুলিশ অফিসারের সামনে ও পুলিশ বিভাগের সাহায্য নিয়ে পার্টির ক্যাড্যাররা সেদিন মমতা ব্যানার্জির উপর হামলা করেছিল, আজকে খবরের কাগজে দেখলাম সেই পুলিশ অফিসারের পদোন্নতি হয়েছে এবং এর মাধ্যমেই বামফ্রন্ট সরকার তাদের মানসিকতার পরিচয় দিয়েছে যে অসৎ, অযোগ্য এবং কেবল মাত্র দলীয় চামচাদের আজকে পদোন্নতি ঘটছে এবং বামফ্রন্ট সরকার যে কি ভাবে চলছে সেটাই তার প্রমান। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়টার প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করতে চাই।

**শ্রীমতি কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন দপতরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই অধিবেশনে বিরোধী দলের নেতা মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমাদের আশ্বস্ত করেছিলেন যে কোন ইতিবাচক কর্মসূচীতে ও পশ্চিমবঙ্গের উন্নয়নে তারা আমাদের সহযোগিতা করবে। কিন্তু আমি হাউসের সদস্যদের কাছে জানতে চাই কলকাতা শহরে দুর্গাপুর ব্রীজের কাজটি, যার কাজ ৯০ শতাংশ হয়ে গেছে, সেই কাজটা মাঝপথে বন্ধ হয়ে আছে কেন। চার কোটি টাকার এই প্রকল্পটি ১৯৮৭-৮৮ সালে শুরু হয়েছিল এবং সেই বছরের বাজেটের সময় সেটার কাজ বন্ধ করে দেওয়া হয়েছে কেন? কয়েকজন দোকানদারকে পূর্নবাসনের ব্যবস্থাও করা হয়েছে। কিন্তু তার মধ্যে তিনজন, যার মধ্যে একজন হচ্ছে রামকৃষ্ণ বিশ্বাস, যিনি কংগ্রেস কাউন্সিলারের একজন ভাই, তিনি হাইকোর্ট থেকে ইনজাংশান নিয়ে এসেছেন এবং সেখানে বার বার আলোচনা করা সত্ত্বেও উন্নয়নের কাজে বাধা দিচ্ছে।

[12.40 - 12.50 p.m.]

**শ্রী সাধন পান্ডেঃ** মিঃ স্পীকার, স্যার, আমাদের এই রাজ্যের আমাদের দল থেকে নিশ্চয়ই সেন্ট্রাল ইন্ডাষ্ট্রিয়াল পলিসি আমরা সাপোর্ট করি এবং কেন্দ্রীয় সরকার থেকে যেসব অর্থনৈতিক ব্যবস্থা নেওয়া হয়েছে আমরা সেটা সমর্থন করি। কিন্তু একটা উদ্বেগজনক ঘটনা এই রাজ্যে ঘটেছে যার বিরুদ্ধে আমার মনে হয় সমস্ত রাজনৈতিক দলের লড়াই করা দরকার। কেন্দ্রের লোকসভায় পশ্চিমবঙ্গ থেকে যেসব সদস্য গেছেন তিনি কংগ্রেস হন, মার্কসবাদী কমিউনিষ্টপার্টি হন, লেফটফ্রন্ট হন সকলেরই এর বিরুদ্ধে লড়াই করা দরকার। স্যার, ঘটনাটা হচ্ছে এক্সপোর্ট প্রোমোশান কাউনশিল থেকে ২০৮ জনকে ছাঁটাই করা হয়েছে।

স্যার, আমার বলা হয়নি আমাকে ১ মিনিট বলতে দিন।

(এই সময় মিঃ স্পীকার পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক অফ হইয়া গেল)

**শ্রীদেবেশ দাস ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সংবাদপত্রে প্রকাশিত একটা খবর থেকে আমরা জেনেছি যে লণ্ডনে নীরবে বিক্রি হয়ে যাওয়া রবীন্দ্রনাথের কিছু পাণ্ডুলিপি এই সরকারের হাতে এসেছে। এই সম্বন্ধে আমার একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব আছে, সেই প্রস্তাব হচ্ছে রবীন্দ্র নাথের স্মৃতি, রবীন্দ্র নাথের গান, কবিতা, নাটক রক্ষার প্রশ্নে পশ্চিমবঙ্গের একটা ঐতিহ্য আছে। এই রাজ্যে জরুরী অবস্থার সময় যখন কংগ্রেসীরা রবীন্দ্র নাথকে আক্রমন করেছিল তখন পশ্চিমবঙ্গের মানুষ সেই আক্রমনকে মেনে নেয়নি এবং মেনে নেয়নি বলেই রবীন্দ্র নাথকে যাঁরা আক্রমন করেছিলেন তাঁদের ক্ষমতায় আর ফিরিয়ে আনেনি। ....

(এই সময় পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক অফ হইয়া যায়)

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। তারকেশ্বব থানায় সর্দারপুর মৌজায় তফশিলী জাতি উপজাতি বাস করে, সেখানে একটাও স্কুল নেই। সেজন্য আমি শিক্ষামন্ত্রী কে অনুরোধ করছি ঐ মৌজায় অবিলম্বে একটা বিদ্যালয় খোলা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্যে শিক্ষা ব্যবস্থার কি অবস্থা দাঁড়িয়েছে তা আজকে সংবাদপত্রে প্রকাশিত একটা রিপোর্টে পরিস্কার হয়েছে। চন্দননগরে মেয়েদের একটা উচ্চ বিদ্যালয় আছে, উষাংগিনী গার্লস স্কুল, সেই স্কুলে সি পি এমের স্থানীয় পৌর প্রধান সহ সমস্ত সি পি এমের লোকেরা চাপ দিচ্ছে যে যত ফেল করা ছাত্রী আছে সকলকে পাশ করিয়ে দিতে হবে এবং সেই স্কুলের প্রধান শিক্ষয়িত্রী এতে আপত্তি করার জন্য সেই প্রধান শিক্ষয়িত্রীকে, সেক্রেটারীকে এবং তার স্বামীকে সেখানে মারা হয়েছে। সেখানকার শিক্ষিকারা এ বি টি এ-র সদস্য ছিলেন তাঁরা বলছেন একদিন সংগ্রাম করেছিলাম, আজকে আমাদের সি পি এম পার্টি ফেল করা ছাত্র ছাত্রীদের পক্ষে বলছেন, সুতরাং আমরা তাঁদের সংগ্রামের সঙ্গে একমত হতে পারছি না এবং স্বয়ং পৌরপ্রধান শিক্ষিকাদের বিরুদ্ধে বাইরে থেকে স্লোগান দিচ্ছে, শিক্ষিকারা কাজ করতে পারছেন না, বিদ্যালয় বন্ধ হয়ে গেছে। আমি তাই আপনার মাধ্যমে বলব যে অবিলম্বে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মিঃ স্পীকার , স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিদ্যাধরী নদী সংস্কার করার দাবী বারাসাত, দেগঙ্গা এলাকার সাধারণ কৃষকদের দীর্ঘদিনের দাবী। এই বিদ্যাধরী নদী সংস্কার না হবার ফলে সেখানকার কৃষকদের চাষবাস দীর্ঘদিন ধরে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে বলতে চাই, অবিলম্বে এই বিদ্যাধরী নদী সংস্কার করার ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ নির্মল সিংহ ঃ** মিঃ স্পীকার , স্যার, অমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করে স্বরাষ্ট্রমন্ত্রী এবং আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২৮ শে জুন মগরাহাট থানায় পূর্বরামনাথপুরে কংগ্রেস এবং বিজেপি যৌথভাবে সুপরিকল্পিত আক্রমন করে বাম পন্থী সি পি এম পার্টির কর্মীদের উপর। যেহেতু এই আক্রমন করতে হবে, সেই জন্য বিনা কারণে একটি অজুহাত খাড়া করে কয়েকজনের উপর আক্রমণ করে। প্রতিবাদ করতে গেলে তাদের মারে এবং একজন মহিলা প্রতিবাদ করতে গিয়েছিল। তাই তার কাপড় খুলে ছেড়ে দেয়. লাঞ্ছিত করে। সি পি এম পার্টির কর্মীদের বাড়ী ঘর ঘেরাও করে ৫০/৬০ জন বিজেপি, কংগ্রেসী যেভাবে ইট পাটকেল ছুঁড়তে থাকে। বাড়ী থেকে বেরুতে দেয়নি। ঐখানেলাল ঝান্ডা ছিল, সেটা নামিয়ে পদদলিত করে প্রস্রাব করে আমাদের কমীদের উপর ছুঁড়ে মারে। ফলে ৪/৫ ঘন্টা ওখানে আবদ্ধ হয়ে থাকে। পাশের গ্রাম থেকে তখন লোকজন আসে। পাশের গ্রামের লোকেরা সংখ্যালঘু

সম্প্রদায়ের লোক ছিল। পরবর্তীকালে এদের বিরুদ্ধে সাম্প্রদায়িক উস্কানি দেয় এবং অপপ্রচার শুরু করে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মিঃ স্পীকার , স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বিভিন্ন এলাকায় এখন খরা চলছে, বৃষ্টি হয়নি। ফলে চাষের কাজ আরম্ভ করা যায়নি। সেই এলাকায় ধানের চাষ নষ্ট হতে চলেছে। চাষের মরশুম শেষ হতে চলেছে। এই অবস্থায় ঐ সমস্ত এলাকাকে খরা এলাকা বলে ঘোষণা করা হোক এবং ক্ষেত মজুরদের কাজের ব্যবস্থা করা হোক। আর শেষ মুহূর্তে যদি ক্যানেলের জল ছাড়ার ব্যবস্থা করা হয় তাহলে চাষের কাজ আরম্ভ করা যেতে পারে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সেখ জাহাঙ্গির করিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আপনি বললেন এই বাজার দর নিয়ে মেনসান করা যাবে কিনা — কিন্তু আমার এলাকায় এই সারের দামকে কেন্দ্র করে একটি সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় আমাদের বিরোধী দলের বন্ধুদেরও আমার এই প্রস্তাবকে সমর্থন করা উচিত, অন্তত গ্রাম বাংলার কৃষকদের স্বার্থে। ২৪ তারিখে কেন্দ্রীয় বাজেট পেশ করার পর ২৫ তারিখে সমস্ত সারে প্রতি বস্তায় ৬০ টাকা থেকে ৭০ টাকা পর্যন্ত বাড়তি দামে বিক্রী করা হচ্ছে। এই ব্যাপারে এলাকার কৃষকরা যখন প্রতিবাদ করছে তখন ঐ অসাধু ব্যবসায়ীরা দোকান বন্ধ করে রেখে দিচ্ছে বাড়তি মুনাফা লাভের আশায় এই অবস্থায় সামাল দেবার জন্য অবিলম্বে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করার দাবী জানাচ্ছি।

**Mr. Speaker :** Now I call upon Shrimati Kamal Sengupta (Bose)

( Not present )

[12.50 - 1.00 p.m.]

**শ্রী বিরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থ, সেচ, ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলায় আমার নির্বাচন কেন্দ্রের অধীন ভালুকা বাজার গ্রামের কাছে মহানন্দা মাষ্টার প্ল্যানের বাঁধটি ভয়াবহ বিপদজনক অবস্থায় দাঁড়িয়েছে। মূল বাঁধটি ১৯৮৯ সালের জুন মাসে ভেঙে যায়। আবেদন নিবেদন করেও দু বছরের মধ্যে মূল বাঁধটি মেরামত করার কোন ব্যবস্থা হয়নি। এখন রিটায়ার্ড বাঁধটির উপর সব কিছু নির্ভর করছে। সেটাও শীঘ্র ভেঙ্গে যাবে। ডি এম তার রিপোর্টে বলেছেন, The situation is so alarming that breach may take place at any moment. If breach occurs at high water level, there is apprehension that the village Bhaluka will be severely affected. There may be even loss of lives if breach occurs at dead of night. তিনি ১৯লক্ষ ৮৭ হাজার ৮শো টাকা এখনই পাঠাতে বলেছেন। এখানে বিপদ হলে ৯৮ হাজার ৪৪০ জন লোক এ্যাফেকটেড হবে। ৬৮ হাজার ৯৭৫ জন লোককে সেখান থেকে শিফট করতে হবে। এসব কথা সেচ বিভাগ এবং ত্রাণ বিভাগকে অনেক আগেই জানানো হয়েছে। যে কোন দিন বাঁধটি ভাঙতে পারে। স্থানীয় কর্তৃপক্ষ সমস্ত কিছু সরকারকে জানিয়েছেন। সেচ বিভাগ কাজ করছেন কিন্তু তারা বাঁধ থাকবে না বলেই বলছেন। কাজেই বিপদ অত্যন্ত সম্মুখীন। এর পর ডিসট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশানকে আর দোষ দেওয়া যাবে না। সরকারের তাই এ ব্যাপারে যুদ্ধকালীন পরিস্থিতির মতন বিবেচনায় ব্যবস্থা নেওয়া দরকার। সেখানে কিছু বোটের দরকার যেটা সেখানে নেই। সেখানে মালদহ জেলায় সিভিল ডিফেন্সের বোটের সংখ্যা যাতে বৃদ্ধি করা হয় তারজন্য অনুরোধ রাখছি। তার সঙ্গে যথেষ্ট সংখ্যক পলিথিন শিট দরকার বলে তারা জানিয়েছেন। এসব যাতে পাঠান হয় তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়দের কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ -এ গত ৯ই জুলাই কংগ্রেসের সমাজবিরোধীরা ক্লাশ ফোরের একটি ছেলেকে প্রকাশ্য দিবালোকে স্কুল থেকে বাড়ী ফেরার সময় খুন করে। সেখানে অবৈধ আগ্নেয়াস্ত্র দিয়ে তারা ছেলেটিকে খুন করেছে। আমাদের কেন্দ্রের পরাজিত প্রার্থী প্রাক্তন কংগ্রেসী মন্ত্রী, প্রদেশ কংগ্রেসের নেতা থানায় গিয়ে যাতে কারুকে গ্রেফতার করা না হয় তারজন্য সুপারিশ করছেন। কংগ্রেসের মাননীয় সদস্য যারা এখানে আছেন আমি আশা করি তারা আমার সঙ্গে একমত হয়ে পরবর্তী প্রদেশ কংগ্রেসের সভায় তাকে তিরস্কার করবেন, ভৎর্সনা করবেন। ক্লাশ ফোরের একটি ছেলেকে খুন করার ব্যাপারে আশা করি তারা মদত দেবেন না। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার আবেদন, অবিলম্বে সমাজবিরোধীদের গ্রেফতার করে তাদের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রীমোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১লা মে আমার হরিহরপাড়া ব্লকের পঞ্চায়েত সমিতির সভাপতি এবং সি. পি. আই (এম) লোক্যাল কমিটির সদস্য শ্রী অসিত মিশ্রকে কংগ্রেস এবং বি. জে. পি. দলের লোকেরা যৌথভাবে আক্রমণ করে খুন করে। মে দিবসের অনুষ্ঠানে তিনি বিকেলবেলা যখন সভা করে ফিরছিলেন সেই সময় তাকে খুন করা হয়। তারপর ২০ তারিখে ভোট পোল হবার পর এবং তারপরে রাজীব গান্ধী খুন হবার পর তার প্রতিবাদে কংগ্রেসীরা সেখানে রাস্তা পরিক্রমা করে মিছিল করে এবং থানায় ডেপুটেশান দেয়। স্যার, ডেপুটেশানে খুনী, সমাজবিরোধী — যারা প্রতিদিন এলাকায় সশস্ত্র ডাকাতি করছে, যাদের কাছ থেকে পুলিশ বেআইনী আগ্নেয়াস্ত্র উদ্ধার করেছে পুলিশ তাদের সেই কাজ থেকে বিরত থাকতে বললে পুলিশ অফিসারদের হুমকি দেওয়া হয় যে ২৬ তারিখে ভোট গণনা হবে, ২৭ তারিখে তোমাদের ইউনিফর্ম খুলে নেব, তোমাদের হাজতে ঢুকিয়ে দেব। কংগ্রেসের দায়িত্বশীল নেতারা এইসমস্ত কথা বলেছেন। স্যার, অসিত মিশ্রের হত্যাকারীদের বিরুদ্ধে কোন এ্যাকসান নেওয়া হয়নি। অবিলম্বে যাতে তাদের গ্রেফতার করে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমৃনাল কান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট যখন সকলের জন্য শিক্ষাকে পৌঁছে দেবার ব্যবস্থা করেছেন এবং শিক্ষকদের প্রকৃত জাতির মেরুদণ্ড হিসাবে চিহ্নিত করেছেন এবং মাথা উঁচু করে দাঁড়াবার ব্যবস্থা করছেন সেই রকম অবস্থায় মেদিনীপুরের ডি. আই. অফিসের কর্মচারীদের একটা অংশ বিভিন্ন ভাবে তাদের প্রতি অসদাচরণ করছেন। শিক্ষকরা যখন ওখানে আসনে তখন তাদের বিভিন্ন ফাইল লোপাট করে দেন, কাগজপত্র সব নষ্ট করে দেন বিভিন্ন ভাবে এই ধরনের কাজ তারা করছেন। কাজেই এই মুহূর্তে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন করছি।

**শ্রী নিশিকান্ত মেটা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমাদের অযোধ্যা পাহাড় এলাকা পশ্চিমবঙ্গের দার্জিলিংয়ের পরে যার স্থান। সেখানে ৯/১০ হাজার লোক বসবাস করেন। এর শতকরা ৯৫/৯৬ অংশ হচ্ছে আদিবাসী। ওখানে ষষ্ঠ ক্লাশ পর্যন্ত আছে এবং সেটা আবাসিক স্কুল। সেই আবাসিক স্কুলকে জুনিয়ার হাই স্কুলে পরিণত করার জন্য আমরা ২ বছর ধরে চেষ্টা করছি কিন্তু সেটা আজও কার্য্যকরী হয়নি। সেখানে ২০ টি প্রাইমারী স্কুল আছে। সেগুলতে সিঙ্গল টীচার আছে। কাজেই এগুলিতে যদি ঠিক মত শিক্ষার ব্যবস্থা করা না যায় তাহলে এই অঞ্চলের আদিবাসীরা শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হবে।

**শ্রী পরেশ নাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শিদাবাদ জেলার এন. এইচ ৩৪-এর শুকি মোড় থেকে রঘুনাথগঞ্জ পর্যন্ত ভায়া সাগরদিঘী এস.এম. জি. আর রাস্তাটি আছে। এই রাস্তাটি জেলা শহর বহরমপুর

এবং সাব-ডিভিশন শহর রঘুনাথগঞ্জ এর একমাত্র যাতায়াতের রাস্তা। এই রাস্তাটির অত্যন্ত জঘন্য অবস্থা হয়েছে। এই রাস্তাটি মাঝে মাঝে এবড়ো খেবড়ো হয়ে গেছে, জায়গায় জায়গায় ভেঙ্গে গেছে এবং এর ফলে বাস চলাচল করতে পারেনা। এর ফলে ছাত্র ছাত্রীরা স্কুল কলেজে যাতায়াত করতে পারছে না, অফিস আদালতে যাতাযাত করতে অসুবিধা হচ্ছে। কাজেই আমি পূর্ত মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো যে অবিলম্বে এই রাস্তাটির যেন সংস্কার করা হয়।

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ মহকুমায় প্রতি বছর বন্যায় ফসল নষ্ট হয়ে যায় এবং তার জন্য গ্রীষ্মকালে নদীতে বাঁধ দিয়ে গ্রীষ্মকালীন বোরো ফসল তৈরী করা হয় এবং এতে ৩৫ লক্ষ টাকার মত ব্যয় করা হয়। কিন্তু দুঃখের বিষয় খরচের ২ রকম অংশের টাকা এখন পর্যন্ত পাওয়া যায়নি। ফলে বাঁধগুলি দেখাশুনা করার জন্য যে ক্যাজুয়াল ওয়ার্কার নিয়োগ করা হয়েছে তারা বেতন পাচ্ছে না, তাদের কাজ শেষ হয়ে গেছে। তাই, আমি মাননীয় ক্ষুদ্রসেচ মন্ত্রী এবং অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করবো যাতে বকেয়া টাকা-পয়সা অবিলম্বে মিটিয়ে দেওয়া হয়।

**শ্রী যোগেশ চন্দ্র কর্মণ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষন করছি। স্যার, পাট কেনা বেচার মরসুম চলছে। আমরা এখান থেকে সেটা টের পাচ্ছি না। কিন্তু যারা গ্রামে থাকেন, আমরা গ্রামে-গঞ্জের খবর রাখি, আমরা জানি যে পাট কেনা-বেচার মরশুম শুরু হয়ে গেছে। কিন্তু দুঃখের ব্যাপার যে পাট চাষীদের মাথায় হাত পড়েছে। কারণ পেটের দায়ে জলের দামে তাদের পাট বিক্রয় করে দিতে হচ্ছে। এই পাট বিক্রয়ের সময়ে প্রতি বছর কেন্দ্রীয় সংস্থা অর্থাৎ জে সি আই এই পাট ক্রয় করে। বিগত বছরে প্রায় ৮/১০ লক্ষ বেল পাট ক্রয় করেছিল। কিন্তু এবারে তারা নামছি, নামছি করেও বাজারে নামছেন না। কথা ছিল যে একটা একটা সহায়ক মূল্য ধার্য করা হবে। কিন্তু সেটা এখনও ঘোষণা করছেন না। ফলে এই অবস্থার সুযোগ মহাজনরা নিচ্ছে। আমরা জানি এই পাট হচ্ছে পূর্ব ভারতের একটা অন্যতম অর্থকরী ফসল। এই ফসলের উপরে ৪ লক্ষ চাষী এবং ২ .৫০ লক্ষ চটশিল্পের কমচারীর জীবন নির্ভর করে। কাজেই এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বন্ধু মাঝী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রী এবং বাণিজ্য-শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার বলরামপুর বিধানসভা কেন্দ্রে প্রচুর পরিমাণে টমেটোর চাষ হয়।

[1.00 - 1.10 p.m.]

প্রতিদিন গড়ে আট থেকে দশ ট্রাক টমেটো বাইরে চালান যায়। এই সব টোমেটো সেখানকার প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীরা উৎপাদন করে থাকেন। ওখানে টাটা, ধানবাদ, ঝরিয়া থেকে ব্যবসায়ীরা আসে এবং অল্প দামে সেই টোমেটো নিয়ে যায়। যখন সেই ব্যবসায়ীরা আসে না, তখন সেই ফসল সব নষ্ট হয়ে যায়, চাষীদের ক্ষতি হয়। কাজেই ঐ এলাকার কাছাকাছি যদি সেই টোমাটোর সংরক্ষণের ব্যবস্থা করা হয়, যদি একটা ওখানে ফুড প্রসেসিং সেন্টার করে দেওয়া হয় তাহলে সেই সব চাষীদের সুবিধা হবে, সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রতন চন্দ্র পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার ঘাটাল থানার সোয়াই গ্রামে নির্বাচনে বহু কংগ্রেসীরা তাদের মাস্তান বহিনী নিয়ে সুপরিকল্পিত ভাবে সন্ত্রাস সৃষ্টি করেছিল। ঐ এলাকার অসংখ্য সি পি এম কর্মী তারা ঘর ছাড়া হয়ে রয়েছে, তাদের ঘর ছাড়া করেছে ঐ কংগ্রেসী মাস্তানরা। এমন কী তারা

নারীদের শ্লীলতাহানিও করেছে। গত ২১.৬.৯১ তারিখে ঐ সব কংগ্রেসী মাস্তানরা বোমা, লাঠি টাঙি নিয়ে সি পি এম সমর্থকদের বাড়িতে হামলা চালায় এবং বাইশটি বাড়ি ভাঙচুর করে এবং তিন লক্ষাধিক টাকা তারা লুট করে। শুধু তাই নয়, ছয় জন সি পি এম সমর্থককে গুরুতর ভাবে আঘাত করা হয়। পরবর্ত্তীকালে তাদের হাসপাতালে ভর্তি করা হয়। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় বিষয়টির গুরুত্ব বিবেচনা করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী মনীন্দ্র নাথ জানা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঐ সারের যে সংকটের কথা উঠেছে, সেই সম্পর্কে বলতে চাই, দু একজন বক্তা এই সম্পর্কে বলেছেন। মূল বক্তব্য যেটা, গ্রামে কত দামে সার বিক্রি হবে, চাষীরা সার কিনবে, সেই রকম একটা সার্কুলার পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে ইশ্যু করা উচিত। সার ব্যবসায়ীরা সাধারণ চাষীদের ঠকাচ্ছে। এই খরিফের মরশুমে যদি বাজারে সার দুষ্প্রাপ্য হয় তাহলে আগামী বছর খরিফ ফসল কম উৎপন্ন হবে যদি সময় মত চাষীরা সার না পায়।

**শ্রী দীপক মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বজবজে ওরিয়েন্ট ডিপো, যেটা এফ সি আই, এর একটা বড় গোডাউন। এটা শুধু পশ্চিমবাংলার নয়, গোটা উত্তর পূর্বাঞ্চলের রেশন সরবরাহ ব্যবস্থায় এর গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। সেখানে আই, এন টি ইউ সি -র মাফিয়ারা ৩৩ জন সিটু কর্মীকে মারধোর করে বার করে দেয় এবং তারপর তাদের কর্মচ্যুত করা হয়েছে। ডি পি রোল থেকে তাদের নাম কেটে দেওয়া হয়েছে। হাইকোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও তাদের নেওয়া হচ্ছে না, এফ সি আই থেকে তাদের নেওয়া হচ্ছে না। এই বিষয়ে মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করা সত্ত্বেও এখনও কিছু হয়নি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এই বিষয়ে হস্তক্ষেপ করুন এবং তাদের যাতে ফিরিয়ে দেওয়া হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবন এলাকা সম্পর্কে আমরা আগেই বলেছি, আগে বহুবার মেনশন করেছি, আজকে আবার বলছি। সুন্দরবন অঞ্চলের বিস্তীর্ণ এলাকা বাঁধ এবং বাউন্ডারী দিয়ে ঘেরা। দীর্ঘদিন যাবৎ ঐ এলাকার উন্নয়নের জন্য একটা মাষ্টার প্ল্যানের দাবী জানিয়ে আসছি, কিন্তু এখনও পর্যন্ত একটাও মাস্টার প্ল্যান হলো না। বারবার এই হাউসে দাবী জানিয়ে আসছি কিন্তু কিছু হয়নি। দীর্ঘদিন আগে ডেল্টা প্রজেক্ট বলে একটা প্রজেক্ট করা হয়েছিল, কিন্তু সেটাও ঠান্ডা ঘরে চাপা পড়ে আছে। ঐ এলাকায় স্যালাইন ওয়াটারের যে ইনভেশন হচ্ছে, বাঁধ ভেঙ্গে জল ঢুকে চাষের জমি নষ্ট করছে, তা রোধ করার জন্য একটা মাষ্টার প্ল্যান তৈরী করার ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয় মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে উপস্থাপিত করতে চাই। গত ৬ই জানুয়ারী কংগ্রেসের গুণ্ডাবাহিনী বালি তথা, ডোমজুড়, এই দুটি এলাকায় আমাদের দু'জন কমরেড রাজু সাউ এবং প্রভু দাসকে খুন করে। অথচ এখন পর্যন্ত ঐ সমাজবিরোধীদের পালের গোদা ধড়া পড়ে নি। এমন কি তারা ওখানকার সাধারণ মানুষদের চিঠি দিয়ে হুমকি দিচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে ঐ সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তার করে উপযুক্ত শাস্তির ব্যবস্তা করা হোক।

## The Annual Report and Statement of Acounts of the Basumati Corporation Limited for the year 1983-84

**Shri Buddhadeb Bhattacherjee :** Sri, I beg to lay the Annual Report and Statement of Accounts of the Basumati Corporation Limited for the period 1st April 1983 to 31st March, 1989.

**শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের সংবাদপত্রে দেখলাম হলদিয়ার হিন্দুস্থান লিভার তাদের কারখানাটি বন্ধ করে রেখেছে। এ বিষয়ে সংবাদপত্রে যে সংবাদটি প্রকাশিত হয়েছে সেটি বিকৃতরূপে রাখা হয়েছে। বিষয়টি হচ্ছে, ঐখানে ঠিকাদারদের যে সমস্ত শ্রমিকরা বিগত ১০/১২ বছর ধরে কাজ করছে তাদের কোম্পানী ছাঁটাই করে দিতে চায়। ফলে ঐ শ্রমিকরা ওখানে আন্দোলন করছে। কর্তৃপক্ষ ঠিকাদারদের ইউনিয়নের সঙ্গে কোন রকম আলোচনা না করে, নোটিশ না দিয়ে ওখানে কাজ বন্ধ করে দেয়। অথচ আজকে সংবাদপত্রে এবিষয়ে বিকৃত সংবাদ প্রকাশিত হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকা স্বদেশী অন্দোলনের ইতিহাসে বলিষ্ঠ সাংবাদিকতার উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছিল। সেই ঐতিহ্য মন্ডিত যুগান্তর এবং অমৃতবাজার আজ দীর্ঘ দিন ধরে কতৃপক্ষের একতরফা সিদ্ধান্তের ফলে বন্ধ হয়ে রয়েছে। এর ফলে একদিকে পাঠক সমাজ যে সংবাদপাঠের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন তেমন অপর দিকে শত শত সাংবাদিক, অসাংবাদিক কর্মচারী যাঁরা এই সংস্থার সংগে যুক্ত তাঁদের জীবন জীবিকার প্রশ্ন দেখা দিয়েছে। অবিলম্বে জনস্বার্থে এই সংবাদ সংস্থা খোলার জন্য সরকারী উদ্যোগ গ্রহণের আমি দাবী জানাচ্ছি। তথ্যমন্ত্রী এখানে উ পস্থিত আছেন, তিনি অবিলম্বে এবিষয়ে উপযুক্ত উদ্যোগ গ্রহণ করুন এবং এই হাউসে একটা বিবৃতি দিন।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই এবং বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, হাওড়া জেলার উদয়নারায়নপুর থানার কুলটিকরি গ্রামটি দামোদর নদীর তীরে অবস্থিত। সেখানে গত বছরের আগের বছর থেকে দামোদরের পাড়ে ধ্বস শুরু হয়েছে, কিন্তু এখন পর্যন্ত সেচ বিভাগের অফিসাররা সেই ধ্বস রোধ করার জন্য কোন ব্যবস্থাগ্রহণ করেননি। গত বছর নদী ভাঙ্গন গ্রামের ভেতরে ঢুকে চলেছে। বারবার বলা সত্ত্বেও কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এখনো যদি কোন ব্যবস্থা না নেওয়া হয় তাহলে সমগ্র গ্রামটি দামোদরের মধ্যে চলে যাবে। আমরা জানি মুণ্ডেশ্বরীর বন্যায় ঐ এলাকা প্রতিবছরই প্লাবিত হয়। এরপরে যদি দামোদরের ভাঙ্গনে গ্রামটি ধ্বংস হয়ে যায় তাহলে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে। সেই জন্য অমি বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি অবিলম্বে ওখানে বাঁধ বাঁধার ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে আমি সাবজেক্টটা চেঞ্জ করছি, দুর্গাপুর ব্রিজ নিয়ে বলছি।

**মিঃ স্পীকার ঃ** বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্রে আলিপুর এবং নিউ আলিপুরের মধ্যে সংযোগ-রক্ষাকারী দুর্গাপুর ব্রিজ আছে। চার বছর আগে দুর্গাপুর ব্রিজ চওড়া করার জন্য সি এম ডি এ কে দায়িত্ব দেওয়া হয়েছিল। তখন কাজ শুরু করে বলা হয়েছিল, ৭ মাসের মধ্যে কাজ সম্পন্ন হবে। এটা একটি সরকারী ব্যর্থতার উদাহরণ। চার বছর হয়ে গেল, এখনো দুর্গাপুর ব্রিজের কাজ সম্পন্ন হ'ল না। স্যার, চেতলার একটা এলাকা নিউ আলিপুর থানার মধ্যে পড়ে। সেই এলাকা থেকে নিউ আলিপুর থানা এই ব্রিজ দিয়ে হার্ডলি ২০০ গজ। অথচ এখন সেখানে এক মাইল ঘুরে যেতে হচ্ছে। সাধারণ মানুষদের অসম্ভব অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। সরকারী ব্যর্থতায় আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। এবিষয়ে কংগ্রেসকে দায়ী করা হচ্ছে। কে মামলা করেছে আমি জানি না, জানতে চাই না। আমি বুদ্ধদেববাবুকে জানাচ্ছি যে, সরকারী ব্যর্থতার জন্য দীর্ঘদিন ধরে ওখানে সাধারণ মানুষদের অসুবিধা ভোগ করতে হচ্ছে। এই অসুবিধা দুর করা সরকারের কর্তব্য এবং দায়িত্ব। বুদ্ধদেববাবুকে আমি অনুরোধ করছি, অবিলম্বে তিনি সেই দায়িত্ব

পালন করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

[1.10 - 1.20 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, আমি আজকে সংবাদপত্রে দেখলাম টি বোর্ডের কতকগুলি গুরুত্বপূর্ণ দপ্তর কলকাতা থেকে বোম্বে, মাদ্রাজ এবং আসামে সিফ্ট করে নিয়ে যাওটা হয়েছে। সেখানে একটি তালিকা দেওয়া হয়েছে। ৭ টি ডিপার্টমেন্ট Tea Plantation Scheme, Re-plantation Subsidiary, Tea Area Subsidiary, New Tea Unit Finance, Interest Subsidiary for Irrigation, Interest Subsidiary for Plantation, Tea Machinery and Irrigation Equipment.

এই ৭ টি ডিপার্টমেন্টকে এ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার দিয়ে রিজিওন্যাল অফিস নামে কলকাতা থেকে ইতিমধ্যেই সিফ্ট করা হয়ে গেছে আসাম, মাদ্রাজ এবং বোম্বেতে। অনেকে আশংকা করছেন আস্তে আস্তে এই ভাবে এ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার দিয়ে কলকাতার টিবোর্ডের কেন্দ্রীয় অফিসটির মূল গুরুত্বটিকে হ্রাস করে এইভাবে সিফ্ট করে নিয়ে যাওয়া হবে আসাম এবং মাদ্রাজে। আমি সেইজন্য এই সভার দৃষ্টি আকর্ষন করছি যাতে এই ধরনের ঘটনা না ঘটে।

**শ্রী সুদীপ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭৪, আচার্য জগদীশ চন্দ্র বোস রোডে স্টেটএক্সাইজ ডিপার্টমেন্টের অফিস আছে। এটি ১৪ হাজার স্কোয়ার ফুটের উপর জায়গা নিয়ে অফিসটি আছে। এখানে ৫০ জন কর্মচারী কাজ করেন। রেসিডেনসিয়াল কোয়ার্টার আছে। সেই পুরো স্কোয়াডকে সল্টলেকে এ.ই. ৩৮৭ ব্লকে সিফ্ট করে দেওয়া হয়েছে এই উদ্দেশে যে সেখানে সি পি এম তার দপ্তর করবে বলে মনস্থির করেছে। রাজ্যসরকারের যে অফিসটি আছে যেটা ১৪ হাজার স্কোয়ারফুট জায়গা নিয়ে অবস্থিত, যেটা এত বিশাল জায়গা, সেখানে একটা অফিস উঠে গেলে আর একটা অফিস করা হোক এটাই সকলের কাম্য। কিন্তু ঐ অফিসটিকে সরিয়ে এইরকমভাবে সুকৌশলে অত্যন্ত ঘৃণ্য পন্থা অবলম্বন করে সল্টলেকে সরিয়ে দিয়ে ঐ বিশাল জায়গা সি পি এম তার সম্পত্তির মধ্যে অন্তর্ভুক্ত করতে চাইছে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবী করছি, কারণ সমগ্র পশ্চিমবাংলায় সি পি এমের স্থাবর অস্থাবর সমস্ত সম্পত্তির হিসাব এর আগে সংবাদপত্রে পরিবেশিত হয়েছে, কোটি কোটি টাকার সম্পত্তি। আজকে এই ১৪ হাজার স্কোয়ারফুট জায়গা প্রোমোটারের সহায়তায় বিক্রি করে আবার সেই জায়গাটিকে খরিদ করে প্রোমোটারের সহযোগিতায় সেখানে সি পি এমের কার্যালয় করার যে পরিকল্পনা করছে তার আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী মোজ্জাম্মেল হক্ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর সদর থানা ১৬ টি গ্রাম পঞ্চায়েত এবং ১ টি পৌরসভা নিয়ে গঠিত। এর জনসংখ্যা প্রায় ৪ লক্ষের মতন, বিশাল আয়তন। উক্ত থানা অন্তর্গত যে সমস্ত গ্রামাঞ্চল আছে বিশেষ করে বহরমপুর শহর থেকে ইসলামপুর পর্যন্ত যেতে হলে রাণী নগর, ডোমকল এবং হরিহরপাড়া থানা সংলগ্ন বিস্তীর্ণ এলাকায় কোন আইনশৃঙ্খলার প্রশ্নে বা কোন ঘটনা ঘটলে পুলিশ সংবাদ পেতে ১ দিন সময় চলে যায়। এই সব এলাকার মানুষের দুঃখ কষ্ট লাঘব করার জন্য বিকল্প ব্যবস্থা হিসাবে দৌলতাবাদে একটি থানা বা পুলিশ ফাঁড়ি করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পীকার স্যার, কয়েক মাস আগে পশ্চিমবঙ্গ সরকারের "পশ্চিমবঙ্গ" নামে যে পত্রিকাটি বেরোয় তাতে পর্যটন সংখ্যায় পশ্চিমবাংলার দর্শনীয় স্থানের মধ্যে ছোট খাট শহরের নাম থাকলেও শান্তিপুর শহরটির নাম বাদ গেছে। কিন্তু স্যার, আপনি জানেন, শান্তিপুর হচ্ছে অদ্বৈত মহাপ্রভুর

জন্মস্থান, কবি করুণানিধানের জন্মস্থান, কবি যতীন্দ্রমোহন সেনগুপ্তের জন্মস্থান, পশ্চিমবাংলার সর্ববৃহৎ আটচালা শ্যামচাঁদের মন্দির, ঔরঙ্গজেবের আমলের তোক্‌খানা মসজিদ এই সমস্ত নামকরা দর্শনীয় স্থান থাকা সত্বেও অত্যন্ত পরিতাপের বিষয় ঐ পর্যটন সংখ্যায় শান্তিপুরের দর্শনীয় স্থানগুলি অর্ন্তভূক্ত করা হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, পর্যটন বিভাগের মধ্যে শান্তিপুর কে অন্তর্ভূক্ত করা হোক এবং স্থান দেওয়া হোক।

**শ্রীসুভাষ চন্দ্র বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি দুঃখের, ক্ষোভের এবং উদ্বেগের বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫ তারিখে ওপন ডে-লাইটে কৃষ্ণনগর শহরে একজন খুন হয়ে গেল, আবার গত ২৭ তারিখেও সকালবেলা একজন খুন হল, ৬ দিন বন্ধ গেল। এরা কারা? এইসব কংগ্রেসরা নিজেরাই ঝগড়া করে নিজেদের খুন করছে, আর কৃষ্ণনগর বন্ধ হয়ে যাচ্ছে। ল এ্যান্ড অর্ডার কারা নষ্ট করছে। কংগ্রেসের নিজেদের ঝগড়ার জন্য আইন শৃঙ্খলার অবনতি হচ্ছে। কংগ্রেসের অন্যান্য নেতারা ঐ খুনীদের মিছিলে ছিলেন, ঐভাবে বন্‌ধ হচ্ছে কৃষ্ণনগর শহরে। অতএব যারা ঐ খুনীদের সঙ্গে জড়িত আছে তাদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী সাধন পান্ডে ঃ** মিঃ স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের একজন বামফ্রন্টের মাননীয় মন্ত্রী পশ্চিমবঙ্গের মানুষকে সোমবস দেবার প্রতিশ্রুতি দিয়েছেন। সম্প্রতি আমরা একটা ছবি দেখলাম ছবিটা অত্যন্ত বেদনাদায়ক। তাই অত্যন্ত বেদনার সঙ্গে বলতে হচ্ছে পশ্চিমবঙ্গের মন্ত্রীসভার একজন মাননীয় মন্ত্রীকে এই রকম অবজ্ঞ করার শাস্তি হওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় টুন টুন নামে একটি শিম্পাঞ্জীকে হাত নাড়ছেন, আর সেটা হঠাৎ ঘুরে অবজ্ঞা করে চলে যাচ্ছে। আমি প্রস্তাব করছি যে একজন মন্ত্রীকে এই রকম অবজ্ঞা করবে, এতবড় সাহস? একে চেন দিয়ে বেঁধে আনার দরকার, এই রকমভাবে মন্ত্রী মহাশয় হাত নাড়ছেন আর সে তাই দেখে পিছন ফিরে চলে যাচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ পান্ডে, আপনি কি বলতে চান যে শিম্পাঞ্জীর মন্ত্রী মহাশয়কে হাত না নেড়ে তার আপনার দিকে হাত নাড়া উচিত ছিল?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন রবীন্দ্রনাথের পান্ডুলিপি এবং এই রকম ভাল ভাল লেখক, কবি ও মনিষীদের পান্ডুলিপিগুলি রক্ষা করার মত কোন ব্যবস্থা আমাদের নেই। আইনও নেই। আমাদের নেতা মাননীয় সিদ্ধার্থবাবুর আপনার কাছে আবেদন এই যে, একটা বিল যদি আনা যায়, যাতে এই সমস্ত পান্ডুলিপি সাধারণ কেউ কিনতে না পারে। সরকার যদি কিনতে না পারেন তাহলে পান্ডুলিপি বিক্রি হবে, রবীন্দ্র নাথের হলে বিশ্বভারতীকে দেওয়া হবে। বিশ্বভারতী রবীন্দ্রনাথের পান্ডুলিপি পাবার জন্য আবেদন জানাচ্ছে। এটার ব্যাপারে ইনিসিয়েটিভ নিয়ে একটা আইন প্রণয়ন করে ভাল লেখক এবং কবিদের পান্ডুলিপি প্রোটেকশন দেবার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী তরুণ চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে রাখতে চাই। সেটা হল দুর্গাপুর ফার্টিলাইজার ১৯৭৩ সালে কমিশন হয়েছিল এবং তার পরমায়ু ১৫ বছর। একটা ফার্টিলাইজার প্ল্যান্টের পরমায়ু ১৫ বছর আগেই বলা হয়েছিল। এটা এশিয়ার মধ্যে সবচেয়ে বড় কারখান। বিরাট ভূমি পশ্চিমবঙ্গ সরকার দিয়েছেন মাত্র এক টাকায়। বামফ্রন্ট সরকারের কয়েক কোটি টাকা ঐ জায়গার জন্য খরচ হয়েছে। আমরা বারবার করে এক্সপ্যানশনের কথা বলেছি, কিন্তু শোনেন নি তারা। উপরন্তু ডিফেকটিভ প্ল্যান্টের জন্য ইতালীর একটি বড় কোম্পানীর সঙ্গে কোলাবরেশনে কারখানাটি হয়েছিল। কিন্তু কারখানাটি এখন প্রায় বন্ধ থাকছে। বছরে সেখানে তিন মাস মাত্র প্রডাকশন হচ্ছে। এ-ব্যাপারে ডেনমার্কের একটি কোম্পানীকে এনকয়ারী করে রিপোর্ট দিতে বলা হয়েছিল। ১৭১ কোটি টাকা

তিনটি কারখানার জন্য স্যাংশান করা হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত সেগুলো করা হয়নি। এরজন্য আমাদের মুখ্যমন্ত্রী বারবার চেষ্টা করেছেন। একবার সরকার বিভ্যাম্পিং হবে বলেছিলেন। অমি বলছি, ফার্টিলাইজার প্রডাকশান যদি দেশে বেশী না হয়, সারের কষ্টিং যদি বেশী হয়ে যায়, তাহলে কিন্তু মারাত্মক ক্ষতি হবে। সেজন্য বিভ্যাম্পিং করবাব ব্যাপারে উদ্যোগ নেবার জন্য মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

[1.20 - 1.30 p.m.]

SUSPENSION OF RULE 209

**Mr. Speaker :** As you know we have started a procedure under Rules 208 (a) and 209 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly that after the main budget is submitted the Subject Committee used to review the budget. The budget demands are adopted for several departments, not all departments, but this year as it a partial budget and time is short, we have contemplated not to present it before the Subject Committee for pre-budget scrutiny. However the budget before the subject committee for post-budget scrutiny as usual will continue. So, I intend that the motion be moved by Shri Lakshmi Dey.

**Shri Lakhmi Dey :** Sir, I beg to move that under rule 208 (a), proviso (2) and Sub-rule (1), and Rule 209 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, reference of Demands for Grants of the Subject Comittees be suspended for this session

The motion was then put and agreed to.

DISCUSSION ON BUDGET

**Mr. Speaker :** Discussion now on Budget.

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, on the occasion of the birth centenary of Pandit Iswar Chandra Vidyasagar, I would like to remember his works and will not like to creticise this bud get although Left Front Government and our Finance Minister has not done any good for the people of West Bengal. Therefore, while not accepting the proposal made by the Finance Minister in his budget, I would like to make certain counter proposals by way of suggestions in the interest of the people of West Bengal and I hope that our Finance Minister will be relieved that I am not criticising his budget for the reasons I have mentioned earlier. Mr. Finance Minister, I strongly suggest and in fact recommend that in the interest of our state and the people your should be bold enough to come forward and declare that West Bengal is a financially sick state of India. I give the reasons and grounds. Ground (a) total mismanagement of

finance. I can cite one example i.e. Alipore Treasury case.

'B' - Ground B -

Delay in development projects causing phenomenal and avoidable overruns at the cost of exchequer, e.g., Second Hooghly Bridge. 'C' - Disproportionate and excessive revenue expenditure on non developmental sector; reason narrow minded politics of Left Front, Cadre building. Now let's have a look at the Budget Speech or Statement of 26th July, 1991 at page no.22. What do we see? West Bengal Annual Financial Statement, 1991-92. Look at the revenue expenditure under the head 'Expenditure,' and look at item no. 6 - capital expenditure. What do we find? That the capital expenditure is only 10 percent, if not less than that of the revenue expenditure. What do we find ? That it is hardly 3 percent of the total Budget allocation by the State. Group 'D' - Non-utilization of State Plan funds earmarked by the Centre for at least a decade, if no more. For whose benefit, may I ask? Ground 'E' - wasteful Practices leading to wasteful expenditure, and I cite one glaring example to Mr. Finance Minister. Look at the advertisement published in yesterday's newspaper, 'The Statement,' of Calcutta Municipal Corporation. This was done on the occasion of the Death Centenary of Pandit Iswar Chandra Vidyasagar. Look at the spelling of 'Centenary,' look at the spelling of 'Unveil.' Such a causal approach. Who is accountable? Who is responsible? Whose money is it by the way, may I ask? Taxpayers'. Is it the way of looking at things ? Many more instances can be given by me, Mr. Finance Minister, if you agree with my suggestion, and declare that West Bengal is a financially sick unit. But then having said that it is a financially sick unit what next? Surely we do have some facts for submission. Now a question arises whether even this can be presented by your Government. Well, it doesn't look like so. And I would say a big No, because Mr. Jyoti Basu's Government, the Left Front Government, for the last fourteen years, could not even present in a single year a surplus Budget - not a single surplus Budget in any year for the last fourteen years. But when our leader was Mr. Siddhartha Sankar Ray was the Chief Minister, within five years he could present a surplus Budget in the State. That reflects on the financial management, the management of the affairs in the State by the Government. Let us come to the point why you cannot present a rehabilitation package. Because you have no foresight. You continue and you choose to live on lame excuses and self-complacency-on just lame excuses and self-complacency. Now let's see what you say

about Delhi. Sir, look at the budget in the budget-statement of the 25th March, 1991 of Mr, Finance Minister. While presenting the then vote-on-account and this Budget statement, there's just a 4-month gap. In the Budget speech dated 25th March, 1991, not a word against Central Government - not a word against Central Government. But in this Budget speech, every word - half of thebook - is against the Centre. For whose benefit?

[1.30 - 1.40 p. m.]

Sir, for whose benefit may I ask you? In fact, this Government is trying to mislead the people and divert their mind. Sir. now let us have a look at the budget proposal, wherin Hon'ble Finance Minister has said that apart from registered smallscale industrial units which were I lakh in 1976-77 has now reached to 3.40 lakhs. Sir, the registered smallscale industrial units are only on papers. They from quotas. They are alluring some businessmen who will make illegal money only on quota of business. There is no industrial unit survived and are in existence. You should have a probe. Look at the Economic Review of 1990-91 at Chapter 5, Table 5.1 - New Smallscale units set up and employment generated. In 1988-89 - 15,667 new smallscale units were set up. In 1989-90 - 17.036 new smallscale units were set up. In 1990-91 (anticipated) 17,600 new smallscale untis will be set up. In 1989-90, 42691 additional employment generated. The rise of additional employment will be genertated- only 2,000 more in comparison to 1989-90. If we look at Economic review we will find that only few persons will get employment in one samallscale industry. Industrial units are mentioned in the Economic Review which are just on paper. In fact, no industrial activities have been taken place in so far as the smallscale sectors is concerned. Coming to the other aspects on the Budget speech where it is mentioned that it is very inspiring because of the boom on agricultural sector. Look at page 13 of the Budget speech where it is mentioned that in the production of potato, West Bengal has secured the second position among other States. It is a matter of pride in so far as production of potato is concerned, West Bengal is now ranking second position in the country. Whether any other industrial untis in our State are making potato chips the reply is that one or two units have been set only for export oriented industries. You lack initiative, your Government lacks initiative. You have no infrastructure. You cannot provide power, communication facilities, roads etc. And on road, Sir, I have a submision. Mr. Finance Minister, would you kingly read with me for a

while as to what you have said in your budget speech given on 25th March, 1991. You said - "Out of this surplus sum, we are mentioning as proposals, additional provision or the existing schemes relating to road repairing works in all the districts including Calcutta (Rs. 10 crores),". Now, you please see paragraph 40 of your present budget speech. You have said, "an additional sum of Rs. 10 crores is also being proposed, in excess of the budgetary allocarion," So, Sir, the words" including Calcutta" is missed from the present speech. Are you satisfied with the road condition of Calcutta. This shows how you repay your debt to the three hundred year old history of Calcutta.

Sir, let us have a look at the new industrial policy. It has opened the gates for fresh investment by Non-Resident Indians, by foreigners. Mr. Finance Minister, is there any proposal in this direction in your budget speech ? I find no such proposal. There is no initiative, no incentive for the development or for the growth of economy of our state. Mr. Finance Minister, you are only blaiming the Central Government, only raising fingers at the centre and showing lame excuse only. You are not accepting the blame on yourself by putting back the economy of our state.

Now, I will give you an example as to how unthoughtful and unpractical your budget proposals are. The people of West Bengal are getting a chance of enjoying the most colourful environment of this historic Assembly Chamber as well as the handsome face of Mr. Speaker through Televisions. Yet you have proposed to increase the tax of Televisions.

Mr. Finanance Minister, now look at paragraph 49 of your speech. You have increased the Agricultural income tax. I say jute, tea and the ancillary industries are the three most important limbs of the industry of Bengal. Now, look at the plight of the jute industry of our state. The state Goverment receives a share form the collection of raw jute taxes. Are you spending that moeny for the purpose of opening the closed jute industries or for the development of the sick jute industries? No, you have not done it. Now, you have taken up the tea industry, the only earning industry of this state, for taxation.

[1.40 - 1.50 p. m.]

You have increased tax from 60% - 70% to 83% at present. But may I ask you how much of that amount you intend to spend on plantaion

labour? What is the contribution of the State towards tea industry? The tea industry is supposed to have made pucca labour houses for the workmen working in the teagardens of West Bengal. They have failed to build pucca labour houses as required by the statute or by the Government regulations, Tea industrialists say that they are sick. O.K. They have turned them cornered. Why you don't force them to make pucca labour houses? Why don't the State Government take any action against them? Why don't the Government say "we are collecting additional tax from the tea industry and we will make pucca labour houses for the workmen?" But there is no scheme, there is no proposal, there is no dream. Where is the dream for bringing West Bengal to the first position in the industrial field? Sir, hearing all these illustrations what would be the reaction of the Finance Minister? The Finance Minister should be upright and declare that the industries in West Bengal are sick Sir, I would like to know one point from the Hon'ble Minister while he declares it and while the figure of the West Bengal Government comes from red to blue and when the Budget becomes surplus, them I think, a suggestion from hon. member Shri Manabendra Mukherjee, who said before, should come in this regard and specially on the subject that certain offices of the Tea Board are going away from Calcutta to other States. My friend on this side including myself object to it. We object in any Central Government office is shifted from West Bengal particularly from Calcutta. In fact our demand is that the big institutions should have their Headquarters in Calcutta - Why only in Bombay and Delhi ? We are with you. You come forward and take us into your confidence. We are prepared to form Committes like other States. It is formed in Gujrat. At Tamil Nadu regarding the incidence of Cauvery River dispute - all the political parties have joined hands. Why cannot we do it in West Bengal ? Because there is no proposal, there is no initiative and there is no dream.

My friends say that there should be a lobby to raise to voice for the bertterment of West Bengal. Sir, by way of suggestion I suggest that a committee of Financial Management be formed with the elected representatives of each political party under the chairmanship of Hon'ble Finance Minister so that siphoning of misutilization of fund can forthwith be stopped, rehabilitation package may be presented to bring back the State economy on its rail. But I am not sure whether you will accept my suggetion or not. You may recall that when you presented the Budget last year, we raised our voice, gave our suggestion that profissional tax should be leived on a single point and should not be taxed twice over. This year

Budget Speech in paragraph 59 of your statement of the 26th of July, 1991 you have accepted our suggetion and we are really happy that you have an open mind and you accept my suggestion in the interest of the people of West Bengal. I am confident, though I am not sure, because in your political reasons, you may not accept my suggetion. But my suggetion which I have made here in the interest of the people of the State would help a lot. I only hope that you will take into account the proposal as I made, in the loving memory of Iswer Chandra Vidyasagar. I do not wish to criticize the Leftfront Government that it has not done anything. But I cannot accept the proposal made by the Hon'ble Finance Minister because these proposals are not in the interest of the people of West Bengal. I end my discussion on the Budget only with these words and I hope that the suggestion I have made may be taken into consideration by the Hon'ble Finance Minister. Thank you, sir.

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় স্পীকার স্যার, গত ২৬শে জুলাই পশ্চিমবঙ্গের জনপ্রিয় এবং জনদরদী **অর্থমন্ত্রী** যে বাজেট এখানে পেশ করেছেন অমি তাঁকে পূর্ণ সমর্থন করছি। এই বাজেট আলোচনার আজকে **তিনদিন** হচ্ছে। প্রথম দিন থেকে সমস্ত আলোচনা শোনবার চেষ্টা করেছি। বিশেষ করে বিরোধী দলের বন্ধুদের। এই বাজেট আলোচনায় তাঁরা সন্তুষ্ট হতে পারেনি, না হওয়ারই কথা। কাজেই বাজেট আলোচনায় আমি দেখলাম, প্রথম প্যারায় অর্থমন্ত্রী যে কথাটা ঘোষণা করেছেন এই চতুর্থবার বামফ্রন্টকে জনগন পুনরায় প্রতিষ্ঠিত করবার যে ঐতিহাসিক সিদ্ধান্ত ঘোষণা করেছেন তার পরিপ্রেক্ষিতে বামফ্রন্ট সরকারের প্রতি আস্থা এবং মর্য্যাদা দিয়ে এই বাজেট রচনা হয়েছে। আমি শুনলাম যে সৌগতবাবুর এই কথাটা শুনতে খুব আপত্তি, বারে বারে বামফ্রন্ট সরকার যে জয়লাভ করেছেন, জনগণ নির্বাচিত করেছেন চতুর্থবার এটা শুনতে ওনার খুব আপত্তি হচ্ছে। তাঁদের লজ্জা কেন আমি জানি। আমরা দেখলাম নির্বাচনের আগে বিরোধী দলের কংগ্রেস নেতার বাড়ীতে বসে ছায়ামন্ত্রী সভা গঠিত হয়েছিল। মন্ত্রীর তালিকায় তিনি ছিলেন কিন্তু হতে পারলেন না। এখন রাইটার্স বিল্ডিং দেখছেন খুব কাছে কিন্তু অনেক দুর। বার বার এই জন্য বাজেটে আপনাদের এই কথা শুনতে খুব আপত্তি। আমাদের কিছু করবার নেই। এই মাসে দুটো বাজেট পেয়েছি, একটা কেন্দ্রীয় সরকারের আর একটা রাজ্য সরকারের।

[1.50 – 2.00 P. M.]

বাজেট একটা সরকারের দর্পণ, বাজেটেই সরকারের নীতি প্রতিফলিত হয়। বাজেটের মধ্যে দিয়েই বোঝা যায় কার স্বার্থে সরকার কাজ করছে এবং কোন শ্রেণীর স্বার্থ সরকার রক্ষা করছে। আমরা বাজেটের পরেরদিন খবরের কাগজে দেখলাম বিরোধী দলের নেতা এই বাজেটকে বলেছেন, জনবিরোধী নয়, উন্নয়ন বিরোধী বাজেট। হাঁ, সত্যিই তো কংগ্রেস সরকার ৪৪ বছর ধরে উন্নয়নের নামে যা করেছে তাতে একচেটিয়া পুঁজিবাদ, জোতদার-জমিদারদের স্বার্থই রক্ষা পেয়েছে। কিন্তু আমরা কেন্দ্রীয় বাজেটে দেখলাম যে কোটি কোটি মেহনতী মানুষের স্বার্থ বিসর্জন দিয়ে, কোটি কোটি শ্রমিক-কৃষক, কেরানী কর্মচারীর স্বার্থের বিনিময়ে দেশী-বিদেশী একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থ রক্ষা করবার জন্য বাজেট করেছেন, তাদের উন্নয়নের জন্য বাজেট করেছেন। কাজেই কেন্দ্রীয় সরকারের বাজেট উন্নয়নের বিরোধী ও জনবিরোধী। কাজেই এই দুটো বাজেটের মধ্যে স্বাভাবিক কারণে যদি স্বার্থের কথা ভাবেন তাহলে দেখবেন কেন্দ্রীয় বাজেটে উন্নয়ন বলতে বঞ্চনা — একচেটিয়া, পুঁজিপতিদের স্বার্থ রক্ষা করবার জন্য বাজেট করেছেন, তাদের উন্নয়নের জন্য বাজেট

করেছেন। কাজেই কেন্দ্রীয় সরকারের বাজেট উন্নয়নের বিরোধী ও জনবিরোধী। কাজেই এই দুটো বাজেটের মধ্যে স্বাভাবিক কারণে যদি স্বার্থের কথা ভাবেন তাহলে দেখবেন কেন্দ্রীয় বাজেটে উন্নয়ন বলতে বঞ্চনা — একচেটিয়া, পুঁজিপতিদের, জমিদারদের স্বার্থ রক্ষা, তারা দেশের কথা ভাবেন না। কিন্তু আমাদের রাজ্য সরকারের বাজেটে জণগনের কথা ভাবা হয়। বাজেট আলোচনার প্রথম দিন কংগ্রেসের মাননীয় সদস্য জয়নাল আবেদিন বক্তব্য রেখেছেন। তিনি অভিজ্ঞ পার্লামেন্টিরিয়ান তার নাম আমি শুনেছি, গতবার তিনি ছিলেন না এবারে এসেছেন। তিনি বক্তৃতা দেবার সময় বললেন যে বাজেটে ভূমি সংস্কারের উপর যে জোর দেওয়া হয়েছে এটা করার কোন প্রয়োজন নেই। কেন নেই? আমরা জানি আজ পর্য্যন্ত ভারতবর্ষে দলমত নির্বিশেষে যারা পণ্ডিত ব্যক্তি, সমাজের বিশিষ্ঠ ব্যক্তি, তারা এর বিরোধিতা করেননি। ভারতবর্ষের মত দেশে যেখানে ৮০ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল বা কৃষিকেই প্রধান জীবিকা মনে করেন, যেখানে ভারতবর্ষের শ্রমশক্তির ৭২ভাগ কৃষিতে নিযুক্ত, যেখানে ভারতবর্ষে জাতীয় আয়ের ৪৫ ভাগ কৃষি থেকে আসে, সেইখানে ভূমিসংস্কারকে যদি প্রাধান্য না দেওয়া হয়, জমির কেন্দ্রীভবণ যদি ভাঙ্গা না যায়, তাহলে আমাদের দেশের অগ্রগতি হতে পারে না, কৃষির উৎপাদন বাড়তে পারে না। স্বাভাবিক ভাবেই দেখা যাচ্ছে কৃষি প্রধান দেশের অগ্রগতি হতে পারে না। আমাদের মনে রাখতে হবে, ৮০ শতাংশ মানুষ যারা গ্রামে বাস করে, তাদের যদি ক্রয়-ক্ষমতা না বাড়ে, ক্রয়-ক্ষমতার প্রসার যদি না বাড়ানো যায়, তাহলে দেশের অগ্রগতি হতে পারে না। জনগণের বিপুল অংশের ক্রয়-ক্ষমতা না বাড়ার ফলে আজ শিল্প কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। তাছাড়া শিল্পের কাঁচামাল সরবরাহ কৃষির উন্নয়নের উপর নির্ভর করছে। স্বাভাবিক কারণেই, কৃষি, ভূমিসংস্কার ও কৃষির উন্নয়নই ভারতবর্ষের প্রথম এবং প্রধান বিচার্য বিষয় হওয়া দরকার। কাজেই একে গুরুত্ব দেওয়া দরকার ছিল, কিন্তু ত করা হয়নি। কাজেই দেশের ৮০ ভাগ মানুষের স্বার্থ বিসর্জন দিয়ে ৪০ বছর ধরে কংগ্রেস সরকার জোতদার-জমিদারদের স্বার্থ রক্ষা করে, ক্ষয়িষ্ণু পুঁজিবাদের পথে দেশকে নিয়ে গেছে। অন্যদিকে রাজীব গান্ধীর উদার অর্থনৈতিক নীতি গোটা দেশকে কোন পথে নিয়ে গেছে। ৪৪ বছর কংগ্রেস শাসনে সারা দেশে ২।। লক্ষ কারখানা বন্ধ তার মধ্যে রাজীব গান্ধীর আমলেই প্রায় ২ লক্ষ কারখানা বন্ধ। দেশের মোট বৈদেশিক ঋণের পরিমান ১ লক্ষ ২৫ হাজার কোটি টাকার বেশী। জাতীয় উৎপাদনের বড় অংশ ব্যয় হচ্ছে ঋন শোধ করতে।রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা ৩।। কোটি। অথচ এখনও পশ্চিমবঙ্গ ছাড়া অন্যান্য রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখার সুযোগ নেই, যদি সুযোগ থাকত তাহলে সব হিসাব করলে দেখা যেত ১৩ কোটি বেকার আমাদের দেশে রয়েছে। দেশে একদিকে এই রকম ভয়াবহ শিল্প রুগ্নতার সম্মুখীন হচ্ছে, ঋণ বাড়ছে, অন্যদিকে ১৯৪৭ সালের পর থেকে টাটা, বিড়লা প্রভৃতি পুঁজিপতিদের শ্রীবৃদ্ধি ঘটছে। ১৯৪৭ সালে টাটা, বিড়লার পুঁজি ছিল যথাক্রমে ২১ কোটি, ২২ কোটি টাকা, ১৯৮৮ সালে সেই পুঁজি হয়েছে ৭ হাজার কোটি টাকা। এইভাবে গোটা দেশকে একচেটিয়া পুঁজিপতিদের হাতে অর্পণ করেছে। কাজেই পশ্চিমবঙ্গের উন্নয়ণ রাজেশ খৈতান কলকাতায় থেকে বুঝতে পারবেন না, ভূমি সংস্কার এবং কৃষিতে গুরুত্ব দেওয়ার পর পশ্চিমবঙ্গের উন্নয়ণ হয়েছে। স্বাভাবিকভাবে এই সরকারের বাজেট গোটা দেশের স্বার্থে বিকল্প নীতি বহন করছে বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট রেখেছেন স্বাভাবিকভাবে সরকার পক্ষ এটাকে জনমুখী গণমুখী বলছেন। আমাদের দৃষ্টিভঙ্গীতে এটা মামুলি এবং এতে কোন ইতিবাচক কিছু নেই এগুলি আমরা বলছি। সরকার পক্ষে অনেক ভাল বক্তা বলেছেন, আমাদের পক্ষেরই ভাল ভাল বক্তা বলেছেন, যুক্তি দেখিয়েছেন। আমি প্রতিদিন বক্তৃতা শুনছি, সরকার পক্ষ কেন এটাকে জনমুখী বললেন আমি তো বুঝতে পারলাম না ওদের যুক্তিটা কোথায়। আর আমরা কেন বললাম না আমাদের যে সমস্ত বক্তা বলেছেন তাঁরা দ্ব্যর্থহীন ভাষায় নয় স্ট্যাটিসটিক্স দিয়ে কিছু কিছু বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী পণ্ডিত লোক, সৎ ব্যবহার মিতভাষী, সবদিক ঠিক আছে, কিন্তু একটা জায়গাতেও দৃঢ় পদক্ষেপ নেওয়া দেখতে পেলাম না, একটা নতুন উদ্ভাবনী শক্তি সরকারের আছে এই রকম দেখলাম না। প্রতিটি ছত্রে ছত্রে বামফ্রন্ট সরকার

চার বার জিতে এসে চার বার সরকার করেছে এটাই রয়েছে। প্রত্যেকটি জায়গায় ভীরু মনোভাবের ছাপ, দৃঢ়তার অভাব রয়েছে। যদিও এটা স্টেট বাজেট, তার মূল ট্যাক্স বলেছেন সেলস ট্যাক্স থেকে আদায় হবে, আর একটা বলেছেন স্বল্প সঞ্চয়, এই দুটো থেকে মেনলি, আর হচ্ছে ভূমি সংস্কার। আমি ভূমি সংস্কারের বিষয় বলব না, আমাদের বক্তারা সে সম্বন্ধে বলেছেন। আপনাদের যে সমস্ত কমিউনিষ্ট দেশে ১০০ বার ভূমি সংস্কার হয়েছে সেইসব দেশ ভিখারী হয়ে গেছে। আমাদের দেশে ১০০ বার যদি ভূমি সংস্কার হয়ে যায় তাহলে কি হবে? আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে কয়েকটি প্রস্তাব রাখব। আজকে পশ্চিমবাংলায় চাল হয় এতে আশ্চর্য হবার কিছু নেই। পাঞ্জাবে গম হয়, হবেই, সেই সমস্ত সয়েলে ক্লাইমেটিক কণ্ডিশানে তাই হয়। উত্তরপ্রদেশে আলু হয় বেশী, সেই সমস্ত জায়গায় এগুলি হওয়া স্বাভাবিক। আজকে আমাদের খুব গর্বের বিষয় আমরা এখানে অনেক চাল উৎপাদন করেছি কিন্তু একটা জিনিস কোথাও স্বীকার করা নেই যে ইন্‌ফ্রাস্ট্রাকচার কোথা থেকে শুরু হল।

[2.00 – 2.10 P. M.]

ইনফ্রাস্ট্রাকচার তৈরী হয়েছে আমাদের সময়ে এই কথা দ্ব্যর্থহীন ভাষায় বলা যায়। সাত্তার সাহেব আজ আর এখানে নেই — আমাদের সময়ে কতগুলি ডিপ টিউবওয়েল ছিল মাননীয় অর্থমন্ত্রী জবাব দেবার সময় সেটা বলবেন। ১৯৭৭ সালে কতগুলি ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল ছিল চাষের জন্য, আর এই ১৪ বছরে আপনারা কতগুলি বাড়িয়েছেন, সেটা জবাবী ভাষণে আমাদের বলবেন। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল এই ৫ বছরে কতগুলি বেড়েছিল সেটা জানাবেন। আমাদের সময়ে সুন্দরবন ডেভেলাপমেন্ট বোর্ড আমরা তৈরী করেছিলাম, লোকের চাষের সুযোগ সুবিধা করে দিয়েছিলাম। ডেভেলাপমেন্ট কাউন্সিল তৈরী হল, সেখানকার উন্নতি করার জন্য। আমাদের সময়ে এগ্রিকালচার ফার্ম তৈরী হয়েছিল এবং সেই কৃষি খামার থেকে বীজ, সার দেওয়া হয়। বালিগঞ্জে যারা থাকেন তারা এটা জানেন না। বীজ তৈরী করার এটা মেন ক্ষেত্র। আমরা প্রতি ব্লকে ব্লকে একটি করে কৃষি খামার তৈরী করেছিলাম। ১৯৭৭ সালে আমরা যে কৃষি খামারগুলি তৈরী করেছিলাম সেখান থেকে কত পারসেন্ট টোটাল বীজ চাষীদের দেওয়া হয়, সেটা মন্ত্রী মহাশয় আমাদের জবাবী ভাষণে জানাবেন। আজকে চাল, ধান অনেক হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখের সঙ্গে বলি যে, মন্ত্রী মহাশয়ের বাহবা নেবার মত কিছু নেই। আপনারা বিশেষ কিছুই করতে পারেন নি। এটা ঠিক যে, পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য, বিহার, উত্তরপ্রদেশ, পাঞ্জাবও সেই রকম অঙ্গ রাজ্য। সবাই ফেডারাল স্ট্রাকচারের মধ্যে আছে। সবাই কেন্দ্রীয় সরকারের একটি ফেডারাল স্ট্রাকচারে আছে এবং তাদেরও সীমিত ক্ষমতা। কিন্তু এই সব রাজ্য সীমিত ক্ষমতার মধ্যেই তাদের রিসোর্স নিয়ে এগিয়ে যাচ্ছে, অথচ আমরা এগোতে পারছি না কেন, ১৪ বছরে এগোতে পারছি না কেন — এটা আমাদের চিন্তার বিষয়। আমরা এগোতে পারিনি কেন, সেটা আমি একটির পর একটি পরিসংখ্যান দিয়ে বুঝিয়ে দেব। এটা আমার কথা নয়, আপনাদেরই কথা আমি আমাদের কথা বলব না, আপনাদেরই কথা বলব। আপনারা বলেছেন আই. আর.ডি.পি. ইত্যাদি কতকগুলি স্কীমের মাধ্যমে বেকারদের কিছু কিছু কাজ দেবেন। আই.আর.ডি.পি., এস.এস.ই.পি. ইত্যাদি স্কীমের কথা বলেছেন। এই ইন্টিগ্রেটেড্ রুরাল ডেভেলোপমেন্ট প্রোগ্রামস ১০০ পারসেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট প্রজেক্ট। সাবসিডি আপনারা দেন ৩৩.১০ পারসেন্ট। স্টেট গভর্নমেন্টের কিছু সাবসিডি আছে, ব্যাঙ্কের কাছ থেকে কিছু টাকা দেওয়া হয়। এস.ই.এস.এস. ইত্যাদি যেসমস্ত স্কীম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আসে, সেইগুলিতে ব্যাঙ্ক টাকা দেয় এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম যায়। ১৯৮৫ সালে যে সমস্ত নাম পঞ্চায়েত সমিতির মাধ্যমে গেছে এখনো পর্যন্ত সেইগুলির ক্লিয়ারেন্স হয়নি। আপনাদের ফ্যালাসি কোথায় সেটা আমি বলে দিচ্ছি। এস.ই.পি. সিডিউল্ড কাষ্টদের জন্য ১০০ পারসেন্ট — ৫৫ পারসেন্ট সাবসিডি গভর্নমেন্ট, ৩০ পারসেন্ট ব্যাঙ্ক, ২০ পারসেন্ট মার্জিন মানি। এই এস.ই.পি. স্কীম সবগুলিই হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল সিডিউল্ট কাষ্টস এ্যাণ্ড সিডিউল্ড ট্রাইবস ডেভেলাপমেন্ট

ফিন্যানসিয়্যাল করপোরেশন-এর, তাদের কাছ থেকেই আসে টোটাল ক্যাপিটাল। মার্জিন মানি ৪৯ পারসেন্ট। সেন্ট্রাল গভর্নমেন্ট দেয় ৫১ পারসেন্ট গভর্ণমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল প্রত্যেকটিতে যে সমস্ত দেয় তাতে দেখা যাচ্ছে, ৫০পারসেন্ট, ৪০ পারসেন্ট, ৫১ পারসেন্ট। সেন্ট্রাল গভর্ণমেন্ট, স্টেট গভর্নমেন্টের টাকা লোকের কাজের জন্য দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এন.সি.এফ.ই.এস.টি. ন্যাশন্যাল প্রোগ্রাম রয়েছে। তার মধ্যে কয়েক কোটি টাকা ফিরে গেছে। স্টেট গভর্নমেন্টকে সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দেবার আগে সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা বিলি হয়ে যায়। আপনি বলেছিলেন স্বনিযুক্তি প্রকল্পে কতগুলি লোককে নিয়োগ করবেন। প্রতি বছর ৫ লক্ষ লোককে নিয়োগ করতে পারছেন?

আর আপনি বললেন গতবার ৫।। লক্ষ বেকারের কর্মসংস্থান হয়েছে আর এবার ৮লক্ষ বেকারকে কাজ দেবার ব্যবস্থা হয়েছে। তাহলে দিনের পর দিন বেকারের সংখ্যা বাড়ছে কেন? স্যার, আমি অবাক হয়ে যাচ্ছি শুনে যে গতবার ৫।। লক্ষ বেকারকে কাজ দিয়েছেন, ৮ লক্ষ বেকারকে এবার কাজ দিতে পারবেন অথচ রেজিষ্ট্রীভুক্ত বেকারের সংখ্যা হয়ে দাঁড়িয়েছে ৪৮ লক্ষ। অদ্ভুত সব কথাবার্তা, এইসব পরিসংখ্যান আমি বুঝলাম না। গ্রামের লোকরা এখানে খুব হৈ চৈ করছিলেন দেখছিলাম, তাদের একটু বলে দিন, তাদের স্মরণে থাকা ভাল যে প্ল্যান ম্যানি যেটা, গভর্নমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গলের. বাজেট এ্যাট এ গ্লানস ৯১/৯২ দেখুন, তাতে Sectorwise outlay of the State Plan Expenditure in West Bengal in 1991-92 (Budget) as compared to 1990-91 (Budget) যেটা আপনারা দেখিয়েছেন, সেই বই থেকে দেখছি, এডুকেশানে — ইন ক্রোরস অব রুপিজ - বলা আছে গতবারে ছিল ৬.৪১ এবারে হয়েছে ৬.৯০ প্ল্যান ম্যানি। হেলথ এ্যাণ্ড ফ্যামিলি প্ল্যানিং — সেখানে ২.৮৮ ইন দি লাষ্ট ইয়ার এবারে সেটা কমে গিয়ে হয়েছে ২.৭৭। হেলথ এ্যাণ্ড ফ্যামিলি প্ল্যানিং-এ প্ল্যানে কমে গিয়েছে। ওয়াটার সাপ্লাই এ্যাণ্ড স্যানিটেশান — গতবার ছিল ৯.২৮ এবারে কমে গিয়ে হয়েছে ৮.৭৭। এগ্রিকালচার এ্যাণ্ড এ্যালায়েড এ্যাকটিভিটিস — গতবার ছিল ৬.৫৬ ক্রোরস, এবারে সেটা কমে গিয়ে দাঁড়িয়েছে ৫.৯৮ ক্রোরস। এবারে রুর‍্যাল ডেভালপমেন্টের কথায় আসি। গ্রামের লোকরা খুব সমর্থন করছিলেন, রুর‍্যাল ডেভালপমেন্টে গতবার ছিল ৮.৩৫ এবারে সেটা কমে হয়েছে ৮.১৬। এনার্জি — গতবার ছিল ৩০.৮৭ এবারে দাঁড়িয়েছে ৩০.৪৭ — প্ল্যান মানি। একমাত্র দেখছি ইনডাষ্ট্রি এ্যাণ্ড মিনারেলসে গতবারের চেয়ে এবারে বেড়েছে। আর কোথায় বেড়েছে? ট্রান্সপোর্টে। গতবার ছিল ৫.২২ এবারে ৫.৪৪ — প্ল্যান ম্যানি। ট্রান্সপোর্ট ও এডুকেশান, স্পোর্ট সে বেড়েছে যেহেতু সেখানে সুভাসবাবু আছেন। আর তো দেখছি প্ল্যানের ম্যানি সব জায়গায় কমেছে। In Comparison with the allocation money - plan money - of the last year.

এবারে দেখা যাচ্ছে প্ল্যানের ম্যানি অনেক জায়গায় কমেছে। স্যার, জিনিষপত্রের দাম বেড়েছে, টাকার দাম কমেছে অথচ দেখা যাচ্ছে প্রত্যেকটি জায়গায় কমে গিয়েছে। এদের দেওয়া বই থেকেই তা দেখিয়ে দিলাম। আপনারা তো খুব আনন্দ করছিলেন, দেখুন, আপনারা কোথায় দাঁড়িয়ে আছেন। পশ্চিমবাংলা পেজ - ৯, প্যারা ৩.২, সেখানে — মাননীয় অর্থমন্ত্রী, আপনি দয়া করে একটু শুনুন, ইকনমিক রিভিউ, পেজ - ৯, প্যারা ৩.২, সেখানে কি দেখা গিয়েছে একটু দেখুন। ওয়েষ্ট বেঙ্গল — রাইস - ৮৮.৮, আপনাদের দুঃখ লাগবে, এর সঙ্গে দেখিয়ে দিই এই ষ্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স থেকে - ইল্ড প্যার একর কোথায় গিয়ে দাঁড়িয়েছে। এরা তো খুব নাচানাচি করছিলেন, একুট দেখুন।

[2.10 – 2.20 P.M.]

অয়েল সিডে দেখা ওয়েষ্ট বেঙ্গল ইজ ইন এইটথ প্লেস। আমার কাছে বই আছে, আমি আপনাকে দিতে পারি। তারপরে এরিয়া অব ইরিগেশানে ওয়েষ্ট বেঙ্গল ইজ ইন টেনথ প্লেস। আমি এই এ্যাবস্ট্রাক্ট থেকে একটার পর একটা দেখিয়ে দিচ্ছি যে আমরা কি অবস্থায় আছি। ইল্ড পার হেক্টরে দেখা যাচ্ছে কমে গেছে।

হুইটে আমাদের সব থেকে বেশী কমে গেছে। রোডের ক্ষেত্রে আমাদের এইটথ পজিশান। ভারতবর্ষের সব জায়গায় আমাদের এইটথ পজিশান। ন্যাশান্যাল হাইওয়েতে আমাদের টেনথ পজিশান। একটা ডিপ্লোরেবল কণ্ডিশান। পার একর ইল্ডে নাইনথ পজিশান। উতপাদনশক্তিতে আমাদের পশ্চিম বঙ্গ ভারতবর্ষের মধ্যে নাইনথ পজিশান। রাইসে আমাদের নাইনথ পজিশান। আমরা খালি করবো, করছি করে যাচ্ছি। আমি স্ট্যাটিসটিক্যাল এ্যাবসট্রাক্ট গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া এর এই বই থেকে আপনাকে দেখিয়ে দিচ্ছি! আমার একটা সাজেশান আছে আপনার কাছে। আপনি কিছু ছাড় দিয়েছেন। আপনি জানেন যে আজকাল গ্রামের অধিকাংশ লোক ট্রাক্টর ব্যবহার করে। আপনি ট্রাকটরের যন্ত্রাংশ থেকে ট্যাক্স ছাড় দিয়েছেন। কিন্তু নন-ফিনান্সিয়াল ইনসটিটিউশান যেগুলি আরো বেশী লোভনীয় হয়ে গেছে সেগুলি সম্পর্কে কিছু বলেন নি। আপনি যেখানে বলেছেন যে স্বল্প সঞ্চয় ক্ষতিগ্রস্ত হচ্ছে কিন্তু এই নন-ব্যাঙ্কিং ইনসটিটিউশানগুলি তো আরো ক্ষতিগ্রস্ত করছে। এই সম্পর্কে আপনারা বক্তব্য কি? কাজেই আপনি যে বাজেট রেখেছেন এতে এমন কিছু নেই যা সমর্থন করা যায়। অন্য রাজ্যগুলি যে উন্নতি করেছে পশ্চিমবঙ্গ তাও করতে পারছে না। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমল কান্তি বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৯১-৯২ সালের জন্য যে ঘাটতি শুন্য ভারসাম্য বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করে বক্তব্য এখানে রাখছি। এটা আমাদেব সরকারের প্রথম ঘাটতি শুন্য ভারসাম্য বাজেট নয়, ফোর্থ টাইমস এই ধরণের বাজেট এখানে পেশ করা হয়েছে। বিরোধী দলের যারা এখানে বক্তব্য রাখবেন তারা অনেকে এটাকে গিমিক বা ষ্টান্ট বলে অভিহিত করেছেন। আমি এই সম্পর্কে তাদের কাছে বলবো, আমাদের ১৯৯০-৯১ সালের ঘাটতি শুন্য ভারসাম্য মূল বাজেট সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া যে প্রাথমিক রিপোর্ট পেশ করেছেন সেটা একটু তারা স্মরণ করুন। এপ্রিল মাসের সেই রিপোর্টে বলা হয়েছে যে ঘাটতি শুন্য অবস্থায় ১৯৯০-৯১ সালের বাজেট পশ্চিমবঙ্গ সরকার শেষ করতে পেরেছেন। সেই রিপোর্টে আর. বি. আই-এর পরিষ্কার স্বীকৃতি আছে। কাজেই চমকের কথা যেটা বলা হয়েছে সেটা যে অর্থহীন তা আমি স্মরণ করিয়ে দিতে চাই। পশ্চিমবঙ্গ সরকারের যে জায়গায় হাত দেওয়া দবকার সেখানে সঠিক ভাবে হাত দেওয়ার ফলে এই উন্নয়ণ সম্ভব হয়েছে এবং সেই জায়গাটা হচেছে ভূমি সংস্কার। এখানে অনেকে এই ব্যাপারে বিদ্রুপ করেছেন। আজকে ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে এবং ৭০ ভাগ মানুষ কৃষির উপরে নির্ভরশীল। কাজেই গ্রামের মানুষের হাতে যদি কৃষিজমির ব্যবস্থা করে দেওয়া না যায়, যদি ক্ষুদ্র, প্রান্তিক চাষীর হাতে জমি পৌঁছে দেওয়া না যায় তাহলে উন্নতি হবেনা। আজকে দেশের উন্নয়ণ হয়েছে, মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে, উৎপাদন বেড়েছে এবং তার ফলে শিল্পোন্নয়ণের অবস্থা তৈরী হয়েছে। আজকে শিল্পোদ্যোগীরা এগিয়ে আসছেন শিল্প স্থাপনের জন্য। এই হচ্ছে বর্তমানে পশ্চিমবঙ্গের চেহারা। এই অবস্থার পরিপ্রেক্ষিতে গত কয়েক বছর বামফ্রন্টের আমলে মোটামুটি ভাবে যে শিল্প প্রকল্পগুলি রুপায়ন করা সম্ভব হয়েছে সেই সরকারী তালিকা আমার কাছে আছে। এই প্রসঙ্গে আমি যে কথা বলতে চাই সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ! এই তালিকার মধ্যে আমি যা দেখছি তাতে সব জেলার নাম বলবো না, কিছু কিছু ক্ষেত্রে যেমন— হুগলী জেলায় ১৩টি শিল্প গড়ে উঠছে। ২৪ পরগনায় ১২টা, নদীয়ায় ১১টা, নামতে নামতে গিয়ে দাঁড়ালো মালদহে তিনটে। পশ্চিমদিনাজপুরে কোন শিল্প গড়ে ওঠেনি। কুচবিহারের জায়গা শুন্য। উত্তরবাংলা সম্পর্কে আমরা বহুবার বলেছি। ৮৫টা শিল্প পশ্চিমবাংলায় গড়ে উঠলো। কিন্তু কুচবিহার এবং পশ্চিমদিনাজপুর. সেখানে কোন শিল্প গড়ে উঠলো না। অর্থমনত্রী ২৭ নং অনুচ্ছেদে যে কথা বলেছেন, শিল্পের জন্ম হয় কৃষির গর্ভে। কৃষি, বনজ সম্পদ এবং খনিজ সম্পদ যেখানে আছে, সেইগুলোর পোটেনশিয়ালিটি যদি প্রপারলি একসপ্লোর করা যায় তাহলে শিল্প গড়ে তোলা সম্ভব, কিন্তু কোন চেষ্টা করা হলো না। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার এলো, তখন শিল্পমন্ত্রী প্রয়াতঃ কানাই লাল ভট্টাচার্য্য মহাশয়ের সঙ্গে আমরা উত্তরবঙ্গের পক্ষ থেকে তাঁর সঙ্গে দেখা করেছিলাম। তিনি সহানুভূতির সঙ্গে আমাদের কথাগুলো বিবেচনা করেন। ঠিক সেই সময় কুচবিহার এবং উত্তরবঙ্গে যে সমস্ত

সম্ভাব্য প্রজেক্ট গড়ে তোলা সম্ভব, তার একটা প্রজেক্ট রিপোর্ট আমরা তাঁকে দিয়েছিলাম। তখন তিনি বলেছিলেন যে ওখানে কাগজের কারখানা করা সম্ভব নয়। তবে ওখানে যে ঘাস এবং বাঁশ আছে তা দিয়ে একটা নিউজ প্রিন্টের কারখানা গড়ে তোলা যেতে পারে। উত্তরবঙ্গে ডলোমাইট যা আছে, তা দিয়ে বড় না হলেও সেখানে একটা মিনি সিমেন্ট কারখানা গড়ে তোলা সম্ভব। এই জন্য সংশ্লিষ্ট দপ্তরের অফিসার যারা ছিলেন, তাদের প্রজেক্ট রিপোর্ট তৈরী করতে বলেছিলেন। কিন্তু যারা অধিকর্তা ছিলেন তারা গড়িমসি করছিলেন। কিন্তু তারপর তাঁর মহাপ্রয়ানের পর সেই সব কাগজ পত্র হিমঘরে চলে যায়। এই সব ব্যাপারে ন্যায় সংগত ভাবে ক্ষোভ আছে উত্তরবঙ্গের মানুষের। আমরা উত্তরবঙ্গ থেকে নির্বাচিত সরকারী দলের প্রতিনিধি হিসাবে সেখানকার মানুষের কাছে উত্তর দিতে পারছি না যে কেন সেখানে কোন শিল্প গড়ে উঠলো না। কিন্তু এখনও সময় আছে এবং যে সম্ভাবনা সেখানে রয়েছে, এইগুলোকে রূপায়ন করতে পারলে, নিশ্চিত ভাবে নুতন একটা চেহারা পশ্চিমবাংলার আমরা দেখতে পাবো। তিস্তা প্রজেক্ট, অদ্ভুত ঘটনা, মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আনতে চাই, বিধানসভার এসটিমেট কমিটির একটা রিপোর্ট আছে একসক্লুসিভলি অন তিস্তা প্রজেক্ট, তার বেসিসে আমাদের সাবজেক্ট যেটা হয়েছে অন ইরিগেশন এ্যান্ড ওয়াটার ওয়েজ, তাদের একটা রিপোর্ট দিয়েছে। তাতে বলছে, on observation had been made in this report.

তাতে বলা হয়েছিল যে তিস্তা প্রজেক্টে আদৌ কার্য্যকরী করতে হলে তিস্তা প্রজেক্টের চীফ ইঞ্জিনিয়ার এর অফিস যেটা সল্ট লেকে আছে, সেটাকে শিলিগুড়ি অথবা নর্থ বেঙ্গলের কোন সুটেব্ল জায়গায় শিফ্ট করতে হবে। সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ারের অফিসও কলকাতায় রয়েছে, এই রিপোর্টে বলা হয়েছিল, একটা ক্লিয়ার অবজারভেশন আছে, একটা রেকমেন্ডেশন দেখতে পাচ্ছি।

It is very much surprising that office of the Chief Engineer of the Teesta Project is located at Salt Lake, Calcutta, while the project site is far off in the North Bengal. The Committee recommends immediate shifting of the office of the Chief Engineer, Teesta Project from Calcutta to Siliguri or any other convenient place of North Bengal preferably in the cental location from various points of the project. It is yet to be implemented.

কিন্তু এখনও তা হলো না। প্রজেক্ট হয়েছে কত বছর হলো, কিন্তু সফলতা ঠিক দেখতে পাচ্ছি না, কাজে আদৌ সদিচ্ছা আছে কী না বুঝতে পারছি না। তিস্তা প্রজেক্ট কার্য্যকরী করতে হলে চীফ ইঞ্জিনিয়ারকে এখানে বসে থাকলে চলবে না, তাতে তিস্তা প্রজেক্ট কার্যকরী হবে না।

[2.20 - 2.30 p.m.]

সুতরাং কার্যকরী করবার আদৌ কোন ইচ্ছে আছে কিনা সে সম্বন্ধে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে এদিকে একটু নজর দেবার জন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি। যাতে সাবজেক্ট কমিটির রিপোর্টের সুপারিশ গুলি রূপায়িত হয় তার জন্য তিনি চেষ্টা করুন, তাহলে উন্নয়নের গতি কিছুটা তরান্বিত হবে। কংগ্রেস সদস্যরা এখানে অনেক কথা বলছনে, জিনিস-পত্রে দাম বাড়ছে, সে জন্য তাঁরা আমাদের অভিযুক্ত করছেন। প্রয়াত রাজীব গান্ধীর একটা কথা এখানে আমি উল্লেখ করতে বাধ্য হচ্ছি, উইথ ডিউ রেসপেক্ট টু হিজ ডিপার্টেড সোল। রাজীব গান্ধী কংগ্রেসের সভাপতি ছিলেন, তিনি নির্বাচনের সময় প্রতিশ্রুতি দিয়েছিলেন - কংগ্রেসের নির্বাচনী ইস্তাহারে বলা হয়েছিল - ১০০ দিনের মধ্যে জিনিস-পত্রের দাম কমান হবে। এর আগে নভেম্বর '৮৯ পর্যন্ত ১৮২৫ দিন রাজীব গান্ধী গদিতে বসেছিলেন, ১৮২৫

নে তিনি জিনিস-পত্রের দাম কমাতে পারেননি। এবারে বলেছিলেন ১০০ দিনের মধ্যে জিনিস-পত্রের দাম কমিয়ে দেবেন। নির্বাচনের পর খুবই সঠিকভাবে ডঃ মনমোহন সিং বলেছেন, না তা সম্ভব নয়। প্রণব মুখার্জী কংগ্রেসের ম্যানিফেস্টো তৈরী করেছিলেন, তাতে বলা হয়েছিল ১০০ দিনের মধ্যে জিনিস-পত্রের দাম কমিয়ে দেওয়া হবে। নির্বাচনের পর ক্ষমতায় এসে তিনিও বললেন, না, তা সম্ভব নয়।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

আমার আর সময় নেই। অতএব অর্থমন্ত্রী যে প্রস্তাব এখানে রেখেছেন তাকে সমর্থন করে, বিরোধীদের কাট্ মোশান গুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখনই এখানে বিমলবাবু যে কথাটি বললেন তার উত্তরে আমি বলতে চাই যে, আমাদের কংগ্রেস ম্যানিফেস্টোটা যদি দয়া করে শোনেন তাহলে উনি বুঝতে পারবেন যে সেখানে কি প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। আমাদের ইস্তাহারে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, In the first 100 days arrest price rise in essential commodities and in particalar roll back prices to levels obtaining in July, 1990 in the case of diesel non industrial purposes ব্যবহার করা হবে তার দাম এবারের বাজেটে ১০% কমিয়ে দেওয়া হয়েছে। কেরোসিনের দাম ১০ % রিডাকশন করা হয়েছে। ২ টাকা ৯০ পয়সা লিটার ছিল, ২ টাকা ৬৫ পয়সা লিটার হয়েছে। স্যার, আপনি জানেন Edible oil-fully exempted from excise duty. Cycle and two wheelers cycle - no excise duty, two wheelers excise duty reduced, Electric Bul-Excise duty fully exempted, smoke including smokeless chullas-excise duty exempted, News Prints reduced, post Card, Inland - not in creased.

সুতরাং ওঁরা প্রচার করেছেন, ১০০ দিনে দাম কমবে বলা হয়েছিল, কিন্তু কৈ কমছে না। এটা ওদের অপপ্রচার। যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তা অক্ষরে অক্ষরে পালন করা হয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে ওঁদের বলছি, আপনারা প্রচার করে পার-পাবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বিবৃতিতে কেন্দ্রীয় সরকারের নীতির সমালোচনা করেছেন। উনি বলতে চেয়েছেন সাধারণ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিসের উৎপাদনের পরিবর্তে ঝোঁক চলে গেছে বেশী করে ধনী ব্যক্তিদের ব্যবহারের জিনিস উৎপাদনের দিকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে মাননীয় অর্থমন্ত্রীকে এবং সরকার পক্ষের মাননীয় সদস্যদের কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং-এর কিছু উদ্ধৃতি শোনাতে চাই। কি উদ্দেশ্য নিয়ে, কি মনোভাব নিয়ে কি ফিলোজফি দর্শনে অনুপ্রানিত হয়ে তিনি এই বাজেট করেছেন তা এর থেকেই বুঝতে পারবেন।

উনি বলেছেন, In highlighing the significance of reform, my purpose is not to give a fillip to mindless and heartless consumerism we have to borrow from affluent societies of West Bengal.

ওঁরা এখানে বার বার বলছেন, কেন্দ্রীয় সরকার নাকি প্রতিশ্রুতি দিয়েছিলেন। এবং কেন্দ্রীয় সরকার নাকি ক্যাপিটলিষ্টদের প্রশ্রয় দিচ্ছেন। কিন্তু মনমোহন সিং বলছেন, না, আমরা তা দিচ্ছি না। উনি বলছেন My objection to consumerists.

শুনুন, জ্ঞান হবে, My objection to consumerist phenomenon is two fold. First, we cannot afford it.

উনি বলেছেন, আমাদের দেশে সম্ভব নয়, উই কান্ট এ্যাফোর্ড ইট। We cannot afford it. In a society where we lack drinking water, education, health, shelter and other basic necessities, it would be tragic if our productive resources were to be devoted largely to the satisfaction of the needs of a small minority.

মাইনোরিটি সম্পর্কে আপনারা যা বলেছেন সেই স্মল মাইনোরিটি কনজিউমারিজমের জন্য নাকি কেন্দ্রীয় সরকার তার বাজেট উদ্যোগ নিয়োগ করেছেন। কিন্তু না, সম্পূর্ণ উল্টো কথা বলেছেন।

The country's needs for water, for drinking and for irrigation, rail roads, good urban health services for the poor are so great to effectively preclude encouragement to consumerist behaviour imitative of advanced industrial societies. Our approach to development has to combine efficiency with austerity.

........ এর থেকেই বুঝতে পারছেন। সুতরাং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেটে যে জ্ঞানগর্ভ ভাষণ আমাদের সামনে উপস্থাপিত করেছেন তার মধ্যে কোন সারবত্তা নেই। কেন্দ্রীয় সরকারের যে বাজেট তার থেকে আমি খানিকটা অংশ পড়ে শোনালাম, এটা থেকেই আপনারা বুঝতে পারছেন কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী কি। মাননীয় অধ্যক্ষমহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট স্পীচের মধ্যে এবং মাননীয় সরকারপক্ষের সদস্যদের বক্তব্যের মধ্যে আমি দেখতে পাচ্ছি ভূমি সংস্কার এবং খাদ্যের উৎপাদন নিয়ে হামবড়াই করা হয়েছে। আমি এই প্রসঙ্গে দুটি জিনিসের উপর মোটামুটি জোর দেব। একটা হচ্ছে, ভূমি সংস্কার আর একটি হচ্ছে খাদ্যের উৎপাদন। আপনারা বলেছেন ১৯৯০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ভূমি সংস্কার হয়েছে ১২.৬ লক্ষ একর আপনাদের দেওয়া আর্থিক সমীক্ষাতে আছে। এখানে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। সিলিং বর্হিভূত জমি খাস হয়েছে ৯.০৭ লক্ষ একর। এই ৯.০৭ লক্ষ একর জমি ১৯.৪ লক্ষ মানুষের মধ্যে বিতরণ করা হয়েছে। তাহলে ৯.০৭ লক্ষ একর জমি যদি ১৯.৪ লক্ষ মানুষের মধ্যে বিতবণ করা হয় তাহলে আগেকার হিসাবে পাচ্ছি মাথাপিছু ১ বিঘা করে জমি বিলি করা হয়ছে। ভূমিহীনদের এই ১ বিঘা জমি দিয়ে উৎপাদন বাড়াবেন? কোন অর্থনৈতিক চিন্তাধারায় উৎপাদন বাড়ে? যা উৎপাদন বেড়েছে তা স্বাভাবিক নিয়মেই বেড়েছে। ভূমি সংস্কারের জন্য কৃষিতে উৎপাদন ১ ছটাক বেড়েছে বলে আমি মনে করি না। সমস্ত জিনিস যেমন বাড়ছে, যেনে জনসংখ্যা বাড়ছে, যেমন অন্যান্য জিনিস বাড়ছে সেইরকমই খাদ্যের উৎপাদন স্বাভাবিক গতিতেই বেড়েছে। ভূমি সংস্কারের জন্য খাদ্যের উৎপাদন বেড়েছে বলে আমি মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত যত সিলিং বর্হিভূত জমি খাস হয়েছে - আমাদের সময়ে অর্থাৎ ৩১-৩-১৯৭৬ সাল পর্যন্ত এগ্রিকালচারাল ল্যান্ড ভেসটেড হয়েছিল ৮.৫৫ লক্ষ একর। তার মধ্যে ডিসট্রিবিউশন করা হয়েছিল ৫.২৭ লক্ষ একর। চিরস্থায়ী রায়তি স্বত্ত্ব দেওয়া হয়েছিল ৫.২৭ লক্ষ একর জমি এবং লাইসেন্স হিসাবে দেওয়া হয়েছিল ০.৪৮ লক্ষ একর। সর্বসাকুল্যে মোট ৫.৭৫ লক্ষ একর জমি। সুতরাং এই ৯.০৭ থেকে আমাদের সময় আমরা যে জমি পেয়েছি এই দুটিকে যদি বাদ দেন তাহলে দেখা যাবে এই ১৪ বছরে আপনারা বিরাট কৃতিত্বের সঙ্গে ৩.৩২ লক্ষ একর জমি ঐ ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করেছেন। আমাদের দেশে মোট জমির পরিমান কত ? মোট জমির পবিমান হচ্ছে ২০৫ লক্ষএকর। সেই ২০৫ লক্ষ একরের মধ্যে আপনাদের ১৪ বছর রাজত্বে - অশ্বডিম্ব প্রসব করেছেন ৩.৩২ লক্ষ একর জমি বিলি করতে পেরেছেন এবং সেইজন্য আমরা বারবার বিরোধিতা করেছি। দ্বিতীয় ভূমিসংস্কার সংশোধন বিল, ১৯৮১ তে যেটা পেশ করেছিলেন এই বিধানসভায় তখন আমরা বিরোধিতা করেছিলাম। কৃষি ও অকৃষি জমিকে সব এক করে দেওয়া হয়েছে। শুধু তাই নয়, এফেক্টিভ করা হয়েছে ১৯৬৯ সালের একটি ডেট্ থেকে।

[2.30 - 2.40 p.m.]

এর ফলে পশ্চিমবাংলায় যারা ন্যায্যভাবে জমি বিক্রি করেছে নিজেদের ছেলে মেয়েদের বিয়ে বা পিতৃশ্রাদ্ধ সম্পন্ন করার জন্য এই আইন প্রয়োগের ফলে তাদের কি রকম হয়রানীর সৃষ্টি হবে তা আপনারা কল্পনা করতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে, এখানে ২০৫ লক্ষ একর চাষযোগ্য জমি আছে, আর সাড়ে ছয় কোটি মানুষ আছেন, তার মধ্যে যদি শতকরা ৭০ পারসেন্ট মানুষ গ্রামে থাকেন, তাহলে দেখা যাচ্ছে প্রায় ৪৬০ লক্ষ মানুষ গ্রামে থাকেন। তাহলে এই ২০৫ লক্ষ একর অর্থাৎ ৬১৫ লক্ষ বিঘা জমি ৪৬০ লক্ষ মানুষের মধ্যে সমানভাবে ভাগ করে দেন, তাহলে মাথাপিছু ১.৩ বিঘা জমি পড়ছে। আমি ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়, মাননীয় বিনয় বাবুর কাছে এই প্রশ্ন রাখতে চাই যে, এই কি আপনাদের আমলে ভূমি সংস্কারের নিদর্শন। এই ১.৩ বিঘা জমিতে সকলের সংস্কারে সমস্যার সমাধান হবে? সারা বছরের খাদ্যের যোগান হবে? তা হতে পারে না। ইকনমিক হোলডিং বলে একটি জিনিস আছে। পশ্চিমবঙ্গে যা জমি আছে, এবং যে রেটে লোক বাড়ছে তাতে ভূমি সংস্কারের দ্বারা সমস্যার সমাধান হবে না। আপনারা ১৪ বছরের জায়গায় ২৪ বছর থাকলেও হবে না। তারপর খাদ্য উৎপাদন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা পরিসংখ্যান দিয়ে আমি আমার বক্তব্য শেষ করব। খাদ্য উৎপাদন নাকি ভীষণ বেড়ে গেছে। আমি বলতে চাই, আপনারা ১৯৭৬-৭৭ সালের পরিসংখ্যান নিয়ে বলেছেন। ১৯৭৬-৭৭ সালে উত্তরবঙ্গে দারুন বন্যা হয়েছিল, খাদ্যে উৎপাদন কমে গিয়েছিল। আপনারা ১৯৭৫-৭৬ এর পরিসংখ্যান নিন, দেখবেন সেই সময় ৮৬ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছিল, আপনারা কত বাড়িয়েছেন? আপনাদের ১৯৮৯-৯০ সালে ১১৮ লক্ষ টন হয়েছে, এই ১৪ বছরে ৩২ লক্ষ টন খাদ্য উৎপাদন বেড়েছে। আমাদের সময়ে ৫ বছরে ১১ লক্ষ টন বেড়েছিল আর আপনারা ১৪ বছরে ৩২ লক্ষ টন বাড়িয়েছেন, এটা স্বাভাবিক নিয়মে বেড়েছে, এর কোথাও আপনাদের কোন কৃতিত্ব আছে তা বুঝতে পারছি না। খাদ্যোৎপাদন স্বাভাবিক নিয়মে বেড়েছে, আপনাদের ভূমি সংস্কারের ফলে বাড়েনি। তাই আমি এই বাজেটকে সমর্থন করতেপারছি না, দুঃখের সঙ্গে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় অর্থদপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বাজেট উৎথাপন করেছেন তার সমর্থনে আমি ২/৪টি কথা বলতে চাই। এর আগে লোকসভায় কেন্দ্রীয় বাজেট উৎথাপিত হয়েছে, এই বাজেট নিয়ে আগে সাধারণ মানুষের অনেক প্রত্যাশা ছিল, মানুষ ভাবত দেশ একটা পরিকল্পনার মাধ্যমে উন্নতির দিকে এগিয়ে যাবে, দেশের শিল্প, কৃষি এবং শিক্ষার বিকাশ ও বিস্তার লাভ করবে। মানুষের জীবন জীবিকার নিরাপত্তা বাড়বে। এই আশা এবং ভরসা মানুষের ছিল, কিন্তু এখন মানুষের আশার থেকে আশংকা বেশী হচ্ছে এই জন্য যে বাজেট হলে করের বোঝা কার ঘাড়ে চাপবে, কার কতটা পকেট কাটা যাবে। এই দিল্লীর বাজেট হল সেখানে খাদ্য শস্যের দাম বাড়ান হল, ট্রেনের মাশুল পণ্য এবং যাত্রীদের বাড়ল, পেট্রল, সার এবং রান্নার গ্যাসের দাম বাড়ল। মানুষ বাঁচবে কি করে? এই মূল্য বৃদ্ধির ফলে মানুষের জীবন জেরবার হবার জোগাড় হয়েছে। রাজ্যের বাজেটের সীমা কতটুকু আছে, এখানে ভাল করার ক্ষমতাও সীমিত,মন্দ করার ক্ষমতাও সীমিত। সীমিত ক্ষমতা নিয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যেভাবে রাজ্য সরকারের পরিকল্পনা রচনা করেছেন, কতটুকু অর্থব্যায়ের ভারসাম্য রাজ্য নিয়ন্ত্রণ করে যে ভাবে চালিয়ে নিয়ে চলেছেন তাতে সাধারণ মানুষের জন্য কিছু কল্যাণ মূলক কাজ করতে পারছি, এবং এটা করতে পারছি বলেই এখানকার শাসন ক্ষমতার দায়িত্ব বার বার আমাদেরই উপর বর্ত্তাচ্ছে। একটু আগে অতীশ সিংহ মহাশয় বলছিলেন, ভূমি সংস্কার নাকি আমাদের আমলে কিছু হয়নি, কৃষি উৎপাদনও কিছু বাড়েনি। কিভাবে সভাকে উনি বিভ্রান্ত করেছেন! এটা কি ঠিক কথা বলেছেন? জনসংখ্যা বেড়ে গেছে, সেই কারণে কৃষি উৎপাদন বেড়ে গেছে - এটাই তিনি বলেছেন। কিন্তু উৎপাদন কি এমনি এমনি বেড়েছে? এরজন্য একটা পরিকল্পনা ছিল। ভূমি সংস্কারের মাধ্যমে গরীব মানুষের হাতে জমি গেছে, অনেক অকৃষি জমিকে কৃষিযোগ্য

করা হয়েছে, কৃষকদের সার বীজ দেওয়া হয়েছে, ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা হয়েছে এবং সেই সমস্ত কারণেই আমরা আজকে ১১৮ লক্ষ মেট্রিক টন উৎপাদননের জায়গায় গিয়েছি। এমনি এমনি এটা হয়নি। আজকে শিক্ষার ক্ষেত্রে ৬ থেকে ১১ বছরের ছেলেমেয়েরা প্রাথমিক বিদ্যালয়ে আসছে। শিক্ষার সুযোগ পাচ্ছে তারা। কয়েক বছর আগে এটা ভাবাও যেতো না। এরজন্যও পরিকল্পনা ছিল। নতুন নতুন বিদ্যালয় খোলা হয়েছে, শিক্ষক দেওয়া হয়েছে, বিনা মূল্যে আজকে তাদের পোষাক, টিফিন এবং বই দেওয়া হচ্ছে এবং সর্বপরি শিক্ষার একটা পরিবেশ সৃষ্টি করা হয়েছে। সেজন্যই এখন প্রাইমারী স্কুলগুলি ভর্তি হয়ে যাচ্ছে এবং তার ধাক্কা স্কুল এবং কলেজ গুলিতেও এসে লাগছে। আমরা আনন্দিত যে এত বেশী ছাত্রছাত্রীকে আমার শিক্ষার আঙ্গিনায় আনতে পেরেছি। কিন্তু আমাদের সঙ্গতি খুবই সীমিত। কতটুকু সঙ্গতি আমাদের? এরজন্য টাকা দবকার, যার ফলে বিবটা কিছু করা যাচ্ছে না। এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকার যদি না এগিয়ে আসেন তাহলে নিজেদের সঙ্গতিতে সব কছু সমাধান করা সম্ভব নয়। কিন্তু কেন্দ্রীয় সরকার ক্রমাগতভাবে ক্ষমতা কুক্ষিগত করবার ফলে রাজ্যের গুরুত্ব কমে যাচ্ছে। আজকে ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে যে তাঁতশিল্প, সেটা প্রায় উঠে যাচ্ছিল। কিন্তু বর্তমানে সেই তাঁতশিল্প পুনরুজ্জীবন লাভ করেছে। বর্তমানে এখান থেকে বিভিন্ন জায়গায় তাঁতশিল্পজাত পণ্য পাঠান হচ্ছে, ফলে একটা ভাল জায়গায় পৌঁছাতে পেরেছে এটা। আজকে গ্রামাঞ্চলে মানুষ পঞ্চায়েতের মাধ্যমে রাস্তাঘাট, সেচ, শিক্ষা ইত্যাদির উন্নতি করছে যা প্রশংসার দাবী রাখে। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই। সেটা হল, রাজ্যের সহায় সম্পদ বাড়াবার জন্য অকটরয়ের ক্ষেত্রে। এ-ব্যাপারে একটি নোটিশ পেলাম, গাঁজা ভাঙের দোকানে এখন থেকে রাম, বিয়ার বিক্রি হবে। কিন্তু এই রকম ঢালাওভাবে যদি রাম, বিয়ার বিক্রি করা হয় তাহলে ফল খারাপ হবে। একেই তো গ্রামাঞ্চলে উত্তেজনা সৃষ্টি হয়েছে, তার উপর এই পলিসির ফলে সেটা আরো বেড়ে যাবে। সেজন্য বিষয়টা ভাবতে বলছি। আজকে বিদ্যুতে ৮টি জেলাকে ফুল কভারেজ করা হয়েছে, কিন্তু বাঁকুড়া, পুরুলিয়াতে কিছু হয়নি। এটা কেমন পরিকল্পনা? এ-বিষয়ে দৃষ্টি দিতে বলছি। এই বলে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[2.40 - 2.50 p.m.]

**শ্রী সুভাষ চন্দ্র বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয়বরাদ্দেব দাবি এখানে পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে চার-চারবার যে বামফ্রন্ট সরকার এই রাজ্যে ফিরে এসেছে পৃথিবীতে এটা একটা রেকর্ড। আর ভারতবর্ষে জিনিসের যে অগ্নিমূল্য, যে ভাবে জিনিসের দাম বেড়েছে তার মধ্যে দাঁড়িয়ে ঘাটতি শূন্য বাজেট পেশ করা এটা একটি কৃতিত্ব বলে আমি মনে করি। আজকে সারা পৃথিবীতে উৎপাদন কমে গেছে, এটা আনাড়ি হিসাব নয়, এটা ঘটনা। সেখানে দাঁড়িয়ে একটা বুর্জোয়া জমিদারী রাষ্ট্রের একটা রাজ্য যে ভাবে উৎপাদন বাড়িয়েছে এই উৎপাদন একটা উল্লেখযোগ্য উৎপাদন। বিরোধী দলের ডেপুটি লিডার সত্য বাপুলী মহাশয় কোন ইতিবাচক দিক নাকি এই বাজেটর মধ্যে থেকে পান নি। উনি যে আজকে ধৃতরাষ্ট্র কি ভাবে হয়ে গেলেন বুঝতে পারছি না। ওনাদের আমলে ওনারা ৭৪ লক্ষ টন খাদ্য উৎপাদন করে গেছেন। ভূমি সংস্কারেব মধ্যে দিয়ে আমরা ১ কোটি ১৮ লক্ষ টন খাদ্য উৎপাদন করেছি। এটা ধৃতরাষ্ট্র মহাশয় চোখে দেখতে পেলেন না। আজকে ভারতবর্ষের মধ্যে ৫ ভাগের এক ভাগ ভূমিসংস্কার আমরা করেছি। দেখুন না ভারতবর্ষে কোথায় এই জিনিষ পুরানো কেতাবের মধ্যে পান কিনা, আমরা যে ভাবে ভূমিসংস্কার করেছি। অতীশ সিনহা মহাশয় বললেন ভূমিসংস্কারের মধ্যে দিয়ে কোন কিছু হবে না। ভূমিসংস্কারের পথে তো বাধা আসবেই। আপনারা লাঠি, সড়কি এবং লোক দিয়ে জোর করে জমি চুরি করে রেখে দিয়েছিলেন, আমরা সেই জমিকে জোর করে কেড়ে নিয়ে গরীব কৃষকদের হাতে তুলে দিয়েছি। তাতে তো আপনাদের লাগবেই। আজকে আমাদের এই বাজেট লক্ষ্যনীয়। এই অর্থনৈতিক সংকটের মধ্যে দাঁড়িয়ে কৃষি উৎপাদনের মধ্যে দিয়ে এবং স্বনিযুক্তি প্রকল্পের উপর নজর দিয়ে ৮ লক্ষ ছেলে-মেয়ে উপকৃত হবে। এই সব জিনিস ওনারা চোখে দেখতে পান না। আজকে ভারতবর্ষের মাননীয় অর্থমন্ত্রী

দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন ছাঁটাই হবে, বেকারত্ব বাড়বে এবং জিনিস পত্রের দাম বাড়বে। ৪ মাস আগে এই কথা বললেন না কেন, তাহলে ওখানে আর যেতে হতো না, ভোট বাক্সে আপনাদের ভোট খালি যেত। আজকে ওনাকে ধন্যবাদ জানাচ্ছি একটা বিষয়ে। ওনারা ক্ষমতায় আসার আগে বলেছিলেন ১০০ দিনের মধ্যে জিনিসের দাম কমিয়ে দেবেন। আজকে ১০০ দিন নয় ২০ দিনের মধ্যে টাকার দাম কমিয়ে দিয়েছেন। আজকে আমাদের এই সরকার ৬ কোটি টাকা অতিরিক্ত ধার্য্য করেছেন স্বনিযুকতি প্রকল্পের উপর। আজকে সেচ ব্যবস্থার উন্নতি করার জন্য আরো ১০ কোটি টাকা বরাদ্দ করেছেন। এই সব জিনিস আজকে ওনারা চোখে দেখতে পেলেন না। আর কয়েক বৎসর বাদে পশ্চিমবাংলার ছেলে-মেয়েরা পড়বে যে আগে যে কংগ্রেস সরকার ছিল তখন তারা একটা জিনিস খাইয়ে ছিল কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে সেই জিনিস খাইনি সেই জিনিসের নাম হচ্ছে মাইলো। আপনারা তখন মানুষকে মাইলো খাইয়ে ছিলেন। আমরা এখন সে জায়গায় চাল খাওয়াচ্ছি। শুধু তাই নয় আজকে ভারত সরকার বলছে যে রুগ্ন শিল্প তুলে দেব। আজকে এই শিল্প গুলি রুগ্ন হলো কেন? মানুষের ক্রয় ক্ষমতা নেই বলে। আপনারা কাকের পেছনে ময়ূরের পালক পরিয়ে দেবার চেষ্টা করে ছিলেন। ভারতবর্ষ হচ্ছে কৃষি প্রধান দেশ, সেই কৃষিতে আপনারা নজর দেন নি। ফাষ্ট ফাইভ ইয়ার প্লানে আপনারা ভারি শিল্পের দিকে নজর দিয়েছিলেন আর পি. এল - ৪৮০ গম যেটা ছিবড়ে গম আমেরিকা থেকে এনে খাইয়ে ছিলেন আজকে আপনারা কৃষির দিকে নজর দিলেন, সেচের দিকে নজর দিলেন। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প রুগ্ন হয়ে যাওয়ার জন্য সেই রুগ্ন শিল্পকে তুলে দিতে চাচ্ছেন। মানে বেতো ঘোঁড়া যে মরছে সে মরে যাক, এই ওদের নীতি। তাহলে লোকগুলির কি হবে? পশ্চিমবঙ্গ সরকার কিন্তু এই রকম দায়িত্বজ্ঞানহীন কথা বলতে পারে না। রুগ্ন শিল্পকে উন্নতি করার জন্য এখানে উনি পাঁচ কোটি টাকা ধার্য করেছেন। শুধু তাই নয়, কি করবে একটা রাজ্য সরাকার, আপনারা তো তুলে দিচ্ছেন, মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করছেন। আজকে বলছেন অবাধ শিল্পায়ন করে দিলেন - শিল্প, রাষ্ট্রীয় শিল্পকে তুলে দেবেন। জওহরলাল নেহেরু ১৯৫৬ সালে স্বনির্ভরশীল অর্থনীতি গড়ে তোলার জন্য রাষ্ট্রীয় শিল্প করেছিলেন, আর তাঁর উত্তরাধিকারীরা আজকে সেইসব শিল্পকে বারোটা বাজাচ্ছেন এবং লক্ষ লক্ষ মানুষকে ছাঁটাইয়ের মুখে ঠেলে দিচ্ছেন। শুধু তাই নয়, আপনি শুনে আশ্চর্য্য হবেন, পশ্চিমবঙ্গ সরকার সেইসব শিল্পকে নার্সিং করে উন্নত করার চেষ্টা করছেন। কল্যাণী স্পিনিং মিলকে আর দু-এক বছরে মধ্যেই দেখবেন নিজের পায়ে দাঁড়াবে। অথচ আমরা দেখছি, রাষ্ট্রীয় শিল্প সংস্থাকে কেন্দ্রীয় সরকার তুলে দিচ্ছেন। বিদ্যুতেও আপনারা উন্নতি দেখবেন। এখানে একটি ভুল তথ্য পরিবেশন করা হয়েছে। সামগ্রিক ভাবে ১২ পারসেন্ট টাকা বেশী ধার্য্য করা হয়েছে সবক্ষেত্রে। আপনারা কোথা থেকে ভুল হিসাব পেলেন জানিনা।

(লাল আলো জ্বলে ওঠে)

**শ্রী রনজিৎ পাত্র ঃ** স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করছি এবং সমর্থন করে বলতে চাই যে, পশ্চিমবাংলা সরকার এই বাজেট তাঁদের সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করা যায়, সেই বিকল্প সন্ধানের চেষ্টা করেছেন। সেটা একটা বলিষ্ঠ পথ প্রদর্শক হয়ে দাঁড়াবে। গরীব মানুষ যখন প্রচারের মাধ্যমে জানতে পেরেছেন যে এই সরকার গরীব মানুষের স্বার্থে কি ধরনের বাজেট পেশ করেছেন তখন তাঁরা আনন্দ প্রকাশ করেছেন। কিন্তু আর এক শ্রেণীর মানুষ এই বাজেটের বিরোধিতা করছেন এখানে। আপনি জানেন যে এখানে যে বিরোধী দল আছেন তাঁরা এই বাজেটের বিরোধিতা করছেন। কারণ তাঁরা জানেন যে, তাঁরা যে দল করেন, কংগ্রেস দল, তাঁরা ধনিক শ্রেণীর স্বার্থকে আজ পর্যন্ত রক্ষা করে এসেছেন। সেই ধনিক শ্রেণীর স্বার্থকে আঘাত দিয়ে গরীব মানুষের স্বার্থকে রক্ষা করার জন্য এই যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তাকে তাঁরা বিরোধিতা করছেন। আমরা জানি যে, কেন্দ্রীয় সরকারের অনুসৃত যে নীতি সেই নীতি দীর্ঘদিন ধরে ধনিকশ্রেণীর স্বার্থকে রক্ষা করে এসেছে। ভোগ্য

পণ্যের উৎপাদন আরও বেশী করে করা এবং তারজন্য আমদানী নীতি গ্রহণ করা এবং অগণিত কৃষক,ক্ষেতমজুর তাদের উপরে সমস্ত সংকটের বোঝাকে চাপিয়ে দেবার নীতি কংগ্রেস দীর্ঘদিন ধরে নিয়ে এসেছে। এবারে কংগ্রেস যে বাজেট কেন্দ্রে পেশ করেছে তাতে এই জিনিসই আমরা দেখছি। আমরা দেখছি যে কৃষককে ধ্বংস করবার জন্য - তাদের সর্বনাশ করবার জন বিগত দিনগুলিতে যে নীতি গ্রহণ করেছে, তেমনি আবার তাই-ই তারা গ্রহণ করছে। কৃষকদের ব্যবহৃত সারের উপর থেকে ৪০ শতাংশ ভরতুকি তুলে নিচ্ছে। কৃষকের স্বার্থ আপনারা এইভাবে রক্ষা করছেন? কংগ্রেস পক্ষের সদস্যদের বলি, কৃষকের স্বার্থে পশ্চিমবাংলা সরকার কাজ করছেন, এই বাজেট জনস্বার্থ রক্ষাব জন্য। যাঁরা এই জনস্বার্থ রক্ষাকে সহ্য করতে পারছেন না, তাঁরা এখানে চীৎকার করছেন।

[2.50 - 3.00 p.m.]

কৃষিকে ধ্বংস করার জন্য এই কেন্দ্রীয় বাজেট তৈরী হয়েছে এবং আমরা তার তীব্র বিরোধিতা করছি। এই বামফ্রন্ট সবকারের আমলেই ভূমি সংস্কার হয়েছে। এই ভূমি সংস্কারের মাধ্যমে কৃষক, সাধারণ মানুষের অর্থনৈতিক উন্নয়ন ঘটেছে। শিল্পায়ন তৈরী করা সম্ভব হয়েছে। এরফলে শিল্পায়ন করে কর্মসংস্থান করার ব্যবস্থা করা হয়েছে। পশ্চিমবঙ্গের এই বাজেটে গ্রামীন মানুযেব উন্নতি সাধনের জন্য নতুন করে শিল্পায়ন করা যায় কি করেতার চেষ্টা করা হয়েছে। জনসাধারণের যাতে উন্নতি ঘটে তার দিকে নজর রেখে এই বাজেট তৈরী কবা হয়েছে শিল্পায়নের সম্ভাবনা নতুন করে গড়ে উঠেছে। ক্ষুদ্র ও মাঝারি শিল্প দেশে গড়ে উঠেছে। সীমিত ক্ষমতার মধ্যে থেকে কেন্দ্রীয় সরকারের বাধা দেওয়া সত্বেও যেকোন রাজ্যে থেকে বেশী পরিমাণে পশ্চিমবঙ্গের ক্ষেত-মজুরদের ন্যূনতম মজুরি এবং কাজের অধিকার স্বীকৃতি দেওয়া হয়েছে। তাছাড়া কল্যাণমূলক যে কাজ সেগুলো এই বামফ্রন্ট সরকারের আমলেই করা সম্ভব হয়েছে। আপনারা তো কেবল আপনাদের কথা চিন্তা করেন, কিন্তু গরীব মানুষদের কথা তো ভাবেন না। আপনারা তো বামফ্রন্ট সরকারের বিরোধিতা করেন ...........

(এই সময়ে লালবাতি জ্বলে ওঠে এবং মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে উপস্থিত করেছেন সেই বাজেট ভারসাম্য মূলক ঘাটতিশূণ্য বাজেট এবং এটি অত্যন্ত অভিনন্দযোগ্য। কারণ আমরা দেখেছি এক ঐতিহাসিক লগ্নে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছিল ১৯৭৭ সালে। সেই সময়ের পূর্বের কংগ্রেস শাসকদল আমাদের দেশের মানুষের উপরে যে সীমাহীন বঞ্চনা, শোষণ চালিয়েছিলেন এবং যে হিংস্র আক্রমণ-সন্ত্রাস চালু করেন তারজন্যই মানুষেরা ঐক্যবদ্ধভাবে ১৯৭৭ সালে ওই কংগ্রেসী শাসকদলকে প্রত্যাখ্যান করেছিল। আমরা দেখেছি বামফ্রন্ট সরকার গঠিত হবার পর থেকে জনগণের স্বার্থে এই সরকার কাজ করে এসেছেন। জনগণ এই সরকরের নীতির উপর নির্ভর করতে শিখেছেন যারফলে চতুর্থবার বামফ্রন্ট ক্ষমতায় এসেছে। আমরা দেখেছি এই ১৪ বছরের শাসনকালে বামফ্রন্ট সরকার জনগণের স্বার্থে বহু কাজ করেছে যেমন এ রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় আছে, শান্তি আছে, আইন-শৃঙ্খলা বজায় আছে। বিশেষ করে গ্রামের মানুষদের জন্য আর্থিক সামাজিক মানোন্নয়ন ঘটিয়েছে এ সরকার। লক্ষণীয় বিষয় যে, আজকে গ্রামের মানুষদের না খেতে পেয়ে শহর মুখী হতে হচ্ছে না। আজকে ভিক্ষার পাত্র হাতে নিয়ে শহরে ছুটে আসতে হচ্ছে না। এই বামফ্রন্ট সরকার এসে বেআইনি বহু জমি উদ্ধার করেছে। আমাদের কৃষিপ্রধান দেশ -- তাই এই সরকার আসার প্রথম দিন থেকেই কৃষি সেচ এবং সংস্কারের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। গ্রামাঞ্চলে যে অর্থনৈতিক বৈষম্য ছিল, যে বেআইনীভাবে জমি আটকে রেখেছিল জোতদারেরা এবং সিলিংয়ের বাইরে যে জমি আটক করে রাখা ছিল, সেই জমি এই বামফ্রন্ট সরকার আসার

.র উদ্ধার করা সম্ভব হয়েছে। কংগ্রেস আমলে এই জমি উদ্ধারে ক্ষেত্রে কোন পদক্ষেপ নেওয়া হয় নি। এই বামফ্রন্ট সরকারের আমলেই পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার কার্যকরী হয়েছে। এবং এই ভূমি সংস্কারের গরীব সাধারণ কৃষকেরা ৭০ শতাংশ জমি পেয়েছে। বামফ্রন্ট সরকারের আমলেই ৪০ শতাংশ জমিতে সেচ সেবিত করা গেছে। ৬০ শতাংশ জমিকে সেচের আওতাভুক্ত আনার উদ্যেগ নেওয়া হয়েছে। কৃষি পরিকল্পনার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান সর্ব্ব প্রথম। ১৯৭৬-৭৭ সালে খাদ্য শষ্যের উৎপাদন ছিল ৭৪ লক্ষ টন, ১৯৮৯-৯০ সালে সেই উৎপাদন ১১৮ লক্ষ টনে পৌছেছে। এটা একটা সর্বকালীন রেকর্ড। পশ্চিমবঙ্গের চালের এই উৎপাদন ভারতের মধ্যে সর্ব্ব প্রথম। ভূমি সংস্কারকে ভিত্তি করে সঠিক প্রযুক্তি ব্যবহার করে উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে মানুষের ক্রয়ক্ষমতা বেড়েছে। ফলে আজকে ক্ষুদ্র শিল্পের বিকাশ ঘটেছে। যেমন তাঁতশিল্পের উৎপাদন ও উৎকর্ষতা বৃদ্ধি পেয়েছে। রাজ্যের বাইরে ভারতবর্ষ ছাড়া অন্যান্য দেশেও পশ্চিমবঙ্গের তাঁতের কাপড় বিশেষ স্থান লাভ করেছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে গণতান্ত্রিক চেতনাকে সম্প্রসারিত করার প্রচেষ্টা করা হয়েছে এবং গ্রামীণ মানুষকে স্বাক্ষর করে তোলার প্রকল্পকে বাস্তবায়িত করার জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে তা উল্লেখযোগ্য। এটা একটা বামফ্রন্ট সরকারের সাফল্য এবং এর জন্য তারা অভিনন্দন যোগ্য। পঞ্চায়েতী ব্যবস্থার সুষ্ঠ রূপায়ণের ফলে আজ গ্রাম বাংলার মানুষের মর্যাদা ও অধিকার বোধের উন্মেষ ঘটেছে। বিশেষ করে গ্রাম বাংলার মানুষের সামাজিক মর্য্যাদার ভারসাম্যের পরিবর্তন ঘটেছে। সমাজের তৃণমূল পর্য্যন্ত অধিকারবোধ ও গণতান্ত্রিক চেতনাকে সম্প্রসারিত করার প্রচেষ্টায় স্বাক্ষবতা প্রকল্পকে বাস্তবায়িত করার জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে সেটা অভিনন্দন যোগ্য। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন শিল্পের জন্ম হয় কৃষির গর্ভে, আমাদের পশ্চিমবঙ্গে কৃষিতে অগ্রগতি ঘটেছে তাই আজকে এখানে শিল্পের পরিবেশ সৃষ্টি হয়েছে। এটাকে ঠিকমত কাজে লাগাতে পারলে এবং তিস্তা প্রকল্প বাস্তবায়িত হলে আমাদের পশ্চিমবঙ্গে বেকার সমস্যার আংশিক সমাধান ঘটবে। সঙ্গে সঙ্গে বলতে চাই আমাদের এই রাজ্যে সাংবিধানিক পদ্ধতি অনুযায়ী শিল্প স্থাপনের অনেক প্রতিবন্ধকতা আছে যার ফলে আজকে আমরা দেখতে পাচ্ছি বক্রেশ্বর ও হলদিয়া প্রকল্পের কাজ যথাসময়ে শুরু হতে পারেনি। দীর্ঘ সময় ধরে উক্ত দুটি শিল্প স্থাপনের অনুমোদন কেন্দ্রীয় সরকার আটকে রেখেছিলেন। জাতীয় মোর্চা সরকার অল্প সময়ের জন্য ক্ষমতায় আসার পর সেই অনুমোদন পাওয়া গেছে। যাইহোক বেটার লেট দ্যান নেভার, অল্প দিনের জন্য তারা এলেও সেই শিল্পগুলির অনুমোদন পাওয়া গেছে। আজকে যদি এই প্রকল্পগুলিকে কাজে লাগান যায় তাহলে আমাদের দেশে আনুষঙ্গিক অনেক শিল্পের বিকাশ ঘটবে, এবং দেশে কর্মসংস্থান হবে। এই বাজেটে দেখেছি কর্মসংস্থান, স্বনিযুক্তি প্রকল্প, স্বল্প সঞ্চয় প্রকল্পের মাধ্যমে গ্রামে শহরে প্রচুর কাজের সুযোগ সৃষ্টি করার উদ্যোগ রয়েছে। আজকে আমাদের এখানে পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে এবং বিকেন্দ্রীকরণ প্রক্রিয়ার মাধ্যমে রাজ্যের মোট পরিকল্পনার বরাদ্দের ৫০ শতাংশ অর্থ পরিকল্পনা রচনা ও বাস্তবায়িত করার প্রক্রিয়া গত ১৪ বছর ধরে পশ্চিমবঙ্গে চলছে। এর নজীর পৃথিবীতে কোথাও নেই। এটা প্রয়াত রাজীব গান্ধীও স্বীকার করেছেন। এই বাজেটে বিদ্যুতের উপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে। কংগ্রেসি আমলেও বিদ্যুৎ ছিল, আবার স্বাধীনতা লাভের পূর্বে সময়ে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ছিল, সেই সময়ে বিদ্যুৎ-এর স্থান ছিল সবার উপরে। অথচ কংগ্রেসী আমলে এই বিদ্যুৎ-এর বৃদ্ধির জন্য কোন পদক্ষেপ নেওয়া হয়নি। যখন হরিয়াণা ও তামিলনাড়ুতে ২২ শত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হোত আর সেই সময়ে পশ্চিমবঙ্গে ১৪ শত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হোত। এই বাজেটে দেখেছি আজকে সেই জায়গায় বিদ্যুৎ-এর জন্য মোট বাজেটের ৩০.৫ শতাংশ টাকা খরচ করা হবে। কৃষি ও গ্রামীন উন্নয়নে বাজেটের ১৪.১ শতাংশ, শিল্প ও খনিজ সম্পদের জন্য ১৩.৩ শতাংশ, পানীয় জল গৃহ নির্মাণ ও নগর উন্নয়নে ৮.৮ শতাংশ, শিক্ষা, কলাশিল্প ও সংস্কৃতিতে ৬.৯ শতাংশ এবং পরিবহণ, স্বাস্থ্য খাতে বাকী টাকা ভাগ করে দেওয়া হবে। এই বাজেটের কর নীতিও প্রশংসনীয়। যাতে দরিদ্র সাধারণ মানুষ করপিষ্ট না হন সেদিকে দৃষ্টি দেওয়া হয়েছে। এ ছাড়া বার্দ্ধক্য ভাতা ৬০ থেকে ১০০ টাকা করা হয়েছে। বন্ধ ও রুগ্ন

কলকারখানা খোলার জন্য উদ্যোগ নেবার পরিকল্পনা এ বাজেটে আছে। সরকারী কর্মচারীদের চাকুরী সংক্রান্ত সমস্যা দূর করার লক্ষ্যে রাজ্যের প্রশাসনিক ট্রাইবুনাল খোলার বিষয়টিও এ বাজেটে আছে। শিক্ষা, স্বাস্থ্য খাদ্য, পরিবহণ প্রভৃতি যাবতীয় দপ্তরের পরিচালনার জন্য জনমুখী এই বাজেটকে আমার পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং সাথে সাথে আমি শেষ করার আগে একটা বিষয় বলব যে মাননীয় কংগ্রেসি সদস্যগণ বারংবার বলছেন সর্বভারতীয় ক্ষেত্রের অগ্রগতির সঙ্গে বামফ্রন্ট সরকারের আমলের তুলনা করছেন। কিন্তু তাদের কাছে আমার প্রশ্ন '৭৬-৭৭ সালের আগে যে সময়ে কংগ্রেসিরা ছিলেন সেই সময়ে তারা কি উন্নতি করেছেন? পশ্চিমবঙ্গের কৃষি, বিদ্যুৎ যাবতীয় ক্ষেত্রে কি অবস্থা ছিল তার সঙ্গে —৯০-৯১ সালের বামফ্রন্টের ১৪ বছর ক্ষমতায় থাকাকালে পশ্চিমবঙ্গের অগ্রগতিতে কি রূপরেখা সৃষ্টি হয়েছে - তার তুলনামূলক বিচার করবেন কি? পরিশেষে বাজেটের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে ও বিরোধী দলের কাটমোশনের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**(The House was then adjourned till 3.30 p.m.)**

[3.30 - 3.40 p.m.]

**(After Adjournement)**

**শ্রীমতি অনুরাধা পুতাতুন্ডাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে গত ২৬ তারিখে রাজ্যের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমাদের কাছে সেই বাজেটকে পূর্ণ সমর্থন করছি। শুধু সমর্থন করছি তাই নয়, সারাদেশে যখন অর্থনৈতিক অস্থিরতা চলছে, রাজনৈতিক অস্থিরতা চলছে সেই সময় বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে আমেরিকার কাছে মাথা বিক্রি করে দিয়েছেন আমাদের কেন্দ্রীয় সরকার। সেই রকম সময়ে দাঁড়িয়ে রাজ্যের একটা সরকার, বামপন্থী ফ্রন্ট সরকার তাঁরা অত্যন্ত দক্ষতার সঙ্গে একটা ঘাটতিহীন বাজেট মানুষের সামনে রেখেছেন। সেই কারণে আমি আমাদের রাজ্যের অর্থমন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমরা যখন বাজেট নিয়ে আলোচনা করছি তখন সেই সময়ে দিল্লিতে কেন্দ্রীয় সরাকার একটা বাজেট পেশ করেছেন। আমি - যাঁরা বিরোধী বেঞ্চে আছেন, কংগ্রেসী বন্ধুদের তাঁদের বলতে চাই, আপনারা বাজেট নিয়ে এই কদিন অনেক আলোচনা করেছেন কিন্তু তবুও আপনারা এই বাজেটকে জনবিরোধী বাজেট হিসাবে আখ্যা দিতে পারেন নি। আপনাদের লজ্জা হওয়া উচিৎ। আপনাদের বাজেট নিয়ে আলোচনা করবার অধিকার নেই। আজকে কেন্দ্রীয় বাজেট, যে বাজেট আপনাদের দল তাঁরা দিল্লিতে পেশ করেছেন সেই বাজেট নিয়ে আপনারা এই বিধানসভার মধ্যে, অধিবেশন কক্ষে আপনাদের ক্ষমা চাওয়া উচিৎ ছিলো। আপনারা নির্বাচনী ইস্তাহারে বলেছিলেন যে ১০০ দিনের মধ্যে - ক্ষমতায় থাকলে, জিনিষপত্রের দাম কমাবেন। আপনাদের কেন্দ্রীয় অর্থমন্ত্রী ইস্তাহারকে বাতিল করে ছেঁড়া কাগজের বক্সে ছুঁড়ে ফেলে দিলেন। বললেন জিনিসের দাম কমবে না। এটা অবাস্তব। এটা করা যাবে না। শুধু তাই করলেন না। তার সঙ্গে সঙ্গে মানুষের যা অত্যন্ত জরুরী, সাধারণ মানুষের প্রতিদিন যা লাগে, যা প্রতিদিনের দরকার, পেট্রোল, ডিজেল, বিভিন্ন প্রয়োজনীয় ওষুধপত্র, খাদ্যদ্রব্য - এর ওপর চড়া কর চাপিয়ে দিলেন। জনস্বার্থ ক্ষুন্ন করলেন। এর বিরুদ্ধে বিধানসভার ভেতরে আপনারা একটি কথাও বলেন নি। কারণ আমরা জানি, আমি এই কথা বলতে চাই, শক্ত মেরুদন্ড কংগ্রেস দলের আজ নেই। আমি বলতে পারি, যে ধারাবাহিকভাবে, আমাদের অভিজ্ঞতায় দেখেছি, কংগ্রেস দলের নীতিই হচ্ছে প্রতিশ্রুতি ভঙ্গ করা। রাজ্যের বামপন্থী সরকার, তাঁদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা, সীমাবদ্ধ রাজনৈতিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে মানুষকে ভালোবাসেন এই তাগিদে। কারণ তাঁরা যে প্রতিশ্রুতি দেন তা তাঁরা রক্ষা করে চলেছেন। সেই কারণে পশ্চিমবাংলার মানুষ চারবার রাজ্যের বামপন্থী সরকারকে প্রতিষ্ঠা করে একটা রেকর্ড সৃষ্টি করেছেন। আমি যেটা বলতে চাই, কংগ্রেসী বন্ধুরা চীৎকার করছেন, আপনাদের কাছে এই প্রশ্ন তুলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে - মাসুল সমীকরণের মাধ্যমে পশ্চিমবাংলাকে ভাতে মারবার চক্রান্ত স্বাধীনতার উষালগ্ন থেকে কেন্দ্রীয় সরাকর যা করে এসেছেন

তা আজও ধারাবাহিকভাবে অব্যাহত রেখেছেন। এর বিরুদ্ধে আপনাদের কোনদিন প্রতিবাদ করতে শুনিনি। কারণ আপনারা প্রতিবাদ করলে আপনাদের পদ থাকবে না। শক্ত মেরুদন্ড কংগ্রেস দলের আজকে নেই। আপনাদের তো লজ্জা হওয়া উচিত। আমি মনে করব, বিরোধী দলের নেতা যে কথা বলেছেন— বিরোধী দলের মর্যাদা পাওয়ার তিনি যোগ্য নন, কারণ অত্যন্ত ছোট দল - তিনি এখানে নেই, তার পুরোনো বক্তৃতা আমি ঘাটছিলাম। ১৯৭৪-৭৫ সালে যখন উনি এখানে মুখ্যমন্ত্রী হিসাবে ছিলেন তখন তার বক্তৃতা আমি দেখছিলাম। সেই বক্তৃতা আপনারা হয়ত ভুলে যেতে পারেন বা তিনিও হয়ত ভুলে যেতে পারেন। তাকে আপনারা বলে দেবেন, তখন তিনি স্বীকার করেছিলেন যে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রের কংগ্রেস সরকার ধারাবাহিকবাবে বিমাতৃসুলভ আচরণ করেছেন। কিন্তু সেই ধারাবহিক আচরণের বিরুদ্ধে লড়াই সংগঠিত করার মত শক্ত মেরুদন্ড সেদিনকার রাজ্যের মুখ্যমন্ত্রীর ছিল না। এবং আজ কংগ্রেস দলেরও নেই। আমি আরেকটা বিষয় এখানে উল্লেখ করতে চাই। আমরা কংগ্রেসদের কাছ থেকে পুরোনো কিছু জিনিস পেয়েছি। আমাদের রাজ্যে দীর্ঘদিন ধরে ওরা শাসন চালিয়েছে, তাদের কাছ থেকে আমরা অনেক জিনিস উত্তরাধিকার সূত্রে পেয়েছি। ১৯৭৭ সালে যখন সিদ্ধার্থ শঙ্কর রায় চলে যান তখন তিনি ৫৬ কোটি টাকা ঘাটতি রেখে যান আমাদেব রাজ্যে, এটা আমরা উত্তরাধিকার সূত্রে পেয়েছি। আমরা দেখেছি যে ১৯৭৬-৭৭ সালে বিনা অনুমোদনে তিনি ৪৫ কোটি টাকা তুলে নেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানিনা উনি এই ব্যাপারটা পরিস্কার করবেন কিনা এবং তার হিসাব এই বিধানসভায় দেবেন কিনা। আর ১৯৭৭ সালের ২৫শে মার্চ থেকে ৩০ এপ্রিলের মধ্যে ঐ কংগ্রেস দল ৫০ কোটি টাকা দান-খয়রাতি করে গিয়েছিলেন, এর দায়ভারও আমাদের নিতে হয়েছে। এটা তাদের ব্যক্তিগত সম্পত্তির টাকা নয়, এই টাকা জনগণের। জনগণের কাজে এই টাকা ব্যয়িত হওয়া উচিত ছিল। সুতরাং এটাও তারা যাবার আগে আমাদের উপর চাপিয়ে দিয়ে গেছেন। আমরা ১৪ বছর ধরে এই চাপের উপর দাঁড়িয়ে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে কাজ চালাবার চেষ্টা করেছি। সেই কারণেই রাজ্যের মানুষ বামফ্রন্ট সরকারে প্রতি আস্থা ব্যক্ত করে ও তাদের লড়াই আন্দোলনে পাশে থাকে। এবার আমি বিদ্যুৎ নিয়ে বলব, বিদ্যুৎ নিয়ে কংগ্রেসী বন্ধুরা অনেক কথা বলেছেন। শুধু কংগ্রেসী বন্ধুরাই নয়, দক্ষিণ ২৪ পরগণার একটি স্থানীয় রাজনৈতিক দল, একেবারে পুঁচকে দল এস. ইউ. সি. আই, বিধানসভায় যাদের দু'জন লোক আছে তারা এই বিদ্যুতের প্রশ্নে ওয়াক আউট করেছিল। যেন মনে হয় বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে আসার পর থেকেই লোডশেডিং আরম্ভ হয়েছে! আমি কিছু পুরোনো কাগজ থেকে বলছি - বিদ্যুৎ সঙ্কটের জন্য ১০ লক্ষ কর্মী এক মাসে লে-অফ হয়েছে। লোড শেডিং যত বাড়ছে পানীয় জল তত কমছে। মোমবাতির আলোয় বিধানসভায় স্পীকারের প্রবেশ ও প্রস্থান— আনন্দবাজার, ২৪ এপ্রিল, ১৯৭৪। এটা নিশ্চয় গণশক্তি নয়। 'বিদ্যুৎ সঙ্কটে শিল্পের নাভিশ্বাস'— স্টেটস্‌ম্যান, ১৮.৪.৭৪, 'লোড শেডিং-এর ফলে হাসপাতালে অপারেশান বন্ধ হয়ে গেছে'— অমৃতবাজার ২৩.৪.৭৪; 'বিদ্যুৎ গতিতে বিদ্যুৎ সঙ্কটের বিস্তার — ট্রেন চলাচল বিঘ্ন' আনন্দবাজার, ১৯.৪.১৯৭৪। সিদ্ধার্থ রায় যে বর্মন কমিশন নিয়োগ করেছিলেন সেই কমিশনের রিপোর্ট গনিখান ১৯৭৫ সালের ২৮ শে জুলাই বিধানসভায় পেশ করে। তাতে বলা হয় বিভিন্ন ইঞ্জিনিয়ারিং শিল্পে এবং জুট শিল্পে বিদ্যুৎ ছাঁটাই-এর ফলে ১৯৭২-৭৪ সাল পর্যন্ত ১১৭ কোটি ৬০ লক্ষ টাকা ক্ষতি হয়েছে এবং তাতে ৬০ শতাংশ বৈদেশিক মুদ্রার ক্ষতি হয়েছে। এটাও আমরা ১৯৭৭ সালে কংগ্রেসের কাছ থেকে উত্তরাধিকার সূত্রে পেয়েছি, এটা বামফ্রন্ট সরকারের অবদান নয়। তার পাশাপাশি সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে এবং তার শাসন কালে মাত্র ৯৫ মেগাওয়াট নতুন বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা তৈরী হয়েছিল। আর বামফ্রন্ট প্রথম সাত বছরে ১,২৫৮ মেগাওয়াট বাড়তি বিদ্যুৎ উৎপাদন হয়েছে। সিদ্ধার্থ রায়ের একটা বক্তৃতার কথা আমি বলব, ১৯৭৫ সালের ৫ সেপ্টেম্বর তিনি বলেছিলেন ৩৩ হাজার গ্রামের মধ্যে ১১ হাজার গ্রামের মধ্যে নাকি বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে। কিন্তু আমাদের অভিজ্ঞতা বলছে এটা ঠিক নয়। বরঞ্চ আমরা ২৭ হাজার গ্রামে বিদ্যুৎ পৌছে দিয়েছি এবং তার জন্যই আপনারা ৪৩ জন এবং বাদ বাকি আমরা আছি।

[3.40 - 3.50 p.m.]

পশ্চিমবঙ্গে যেটা সবচেয়ে বেশী মর্যাদার বিষয় সেটা হচ্ছে ভূমি সংস্কার। কিন্তু ভূমি সংস্কারের মাধ্যমে পশ্চিমবঙ্গে অনেক জল সেচ হয়েছে এই দাবি আমরা করি না, অসত্য তথ্য আমরা দিই না। কিন্তু যে জলসেচ করা গেছে, পশ্চিমবঙ্গে বিকেন্দ্রীকরণ অর্থনীতির ফলে বিভিন্ন ছোট ছোট আর্থিক প্রকল্প স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে যে কর্ম সংস্থানের ব্যবসথা করা গেছে তার ফলে আজকে পশ্চিমবঙ্গের কেউ হাট বাজার মাঠ কাঁপিয়ে তোলেন না যে মা দুটি ভাত দাও, একুট ফ্যান দাও। এতে আমাদের কংগ্রেস বন্ধুরা আতংকিত হন নিশ্চয়ই, গর্বিত নিশ্চয়ই হন না। ইংরাজ আমলে বিদেশ থেকে বস্ত্র আনার বিরুদ্ধে কংগ্রেস একদিন লড়াই-এ নেমেছিলেন— 'মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নে রে ভাই'— তাঁতিদের আঙ্গুল কেটে দিয়েছে ইংরাজ আমলে আমরা দেখেছি, কিন্তু স্বাধীনতার পরে ধারাবাহিকভাবে এই শিল্পকে আমাদের রাজ্যে কংগ্রেস দল তুলে দিয়েছে। আজকে তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষা শুধু গোটা দেশের বাজার নয় বিদেশের বাজার থেকেও তারা টাকা নিয়ে আসছে। আমার তাঁতি ভাইরা আজকে রাস্তাঘাটে ঘুরে বেড়াচ্ছেন না, তাঁরা মর্যাদা নিয়ে কাজ করে নিজেদের খাবারের সংস্থান করছেন। ১২ ক্লাস অবৈতনিক শিক্ষা চালু হয়েছে। হলদিয়ায় রক্ত দানের পুণ্য কি আপনারা জানেন না, এই অধিকার আপনারা অর্জন করেননি, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ রক্ত দানের পূণ্য অর্জন করার মাধ্যমে শিল্প করছে। আপনারা পশ্চিমবংগের মানুষ, পশ্চিমবংগের মাটি থেকে রস নেন, পশ্চিমবংগের খাবার গ্রহন করেন, পশ্চিমবংগের বায়ু আপনারা গ্রহন করেন, কিন্তু আপনারা পশ্চিমবঙ্গের মানুষ বলে মনে করেন না। আপনারা ঐ দিল্লীতে যাঁরা বসে আছেন তাঁদের তাঁবেদারি করেন। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ১২ ক্লাস অবৈতনিক শিক্ষা চালু করেছেন, ছোট ছোট প্রকল্প, কিছু বাড়তি কাজের সংস্থান, কিছু ভাল কাজ করেছেন। তার সাথে সাতে আর একটা বিষয়ে আপনাদের অনুরোধ করব আজকে আমাদের দেশের সোনা বাইরে চলে যাচ্ছে, এই সোনা সিপিএমের সোনা নয়। এই সোনা দেশের সম্পদ। এই যে সোনা বিদেশের বাজারে চলে যাচ্ছে তার পরিবর্তে বিদেশ থেকে এমন শর্তে টাকা আসছে যেটা মানা যায় না, এর বিরুদ্ধে আমাদের সঙ্গে আপনারা একসঙ্গে লড়াইয়ে আসুন। নিজের মর্যাদা নিয়ে হৃত মর্যাদা পুনরুদ্ধার করার জন্য আমাদের সঙ্গে সামিল হন এবং তার পাশাপাশি রাজ্যের অর্থমন্ত্রী বাজেট পেশ করে যে লড়াই-এর ডাক দিয়েছেন তার সঙ্গে সামিল হন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারিরুদ্দিন খাঁ :** মাননীয় স্পীকার, স্যার, আমি বাজেটের উপর বক্তৃতা দিতে উঠেছি। আমি বলতে চাই না এই বামফ্রন্টের শরিকদলরা জ্যোতি বসুর সরকারের সারা পশ্চিমবাংলায় রাম রথের পুলিশ পাহারায় প্রতি দুয়ারে দুয়ারে চাঁদা তুলে এই বি জে পির উন্নতি সাধনের জন্য বি জে পি-কে সাথে রেখে তাঁদের দু'মুখো নীতি চালাচ্ছেন - বাঘের মুখে চুমু খাচ্ছেন, সাপের মুখেও চুমু খাচ্ছেন একথা বলব না। কারণ, এখানে আমার কংগ্রেসী বন্ধুরা একথা বার বার বলেছেন, আমি আর বলতে চাই না। এরা সব কাজে অক্ষম আমি তাও বলতে চাই না। আমি বলতে চাই না যে, ওরা সব কাজেই অক্ষম। মাননীয় অর্থমন্ত্রী সুন্দর বাজেট এনেছেন। সুন্দর মানে এই বাজেট হচ্ছে লুকোচুরির বাজেট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর নাম দিয়েছি, লুকোচুরি বাজেট। এতে এত টাকা, এত পরিকল্পনার কথা বলেছেন এবং এত আনন্দের কথা তিনি বলেছেন কিন্তু কেন্দ্র থেকে যে বিপুল অর্থ আসছে যে অর্থ না এলে আপনাদের পঞ্চায়েত যে অচল হয়ে যাবে, তার কথা একবারও উল্লেখ নাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শতকরা ৮০ ভাগ পঞ্চায়েত আমাদের মাননীয় বিরোধী বন্ধুদের হাতে আছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আর. ডি. পি. এ., সি. এ. ডি. পি - ইত্যাদি বিভিন্ন প্রকল্পের টাকা সেন্টার থেকে দেওয়া হচ্ছে, আর সব পঞ্চায়েতের মাধ্যমে বিতরণ করে দলবাজী করা হচ্ছে এই সব কথা আমি বলতে চাই না, মাননীয় অধ্যক্ষ মহোদয়, কেন না, এই সব কথা এখানে বারে বারে আলোচিত হয়েছে। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট আমি পড়েছি। তিনি একজন পন্ডিত মানুষ। তাঁর পান্ডিত্য সম্পর্কে

আমার বিন্দুমাত্র অন্য চিন্তাা নাই। তিনি অত্যন্ত সুকৌশলে কেন্দ্রের দেওয়া অর্থের কথা উল্লেখ করতে চান নি। সেই জন্যই আমি এই বাজেটকে লুকোচুরির বাজেট বলছি। স্যার, আমার বেশি সময় নেই, তাই পরিসংখ্যানের মধ্যে আমি যাব না। কিন্তু আমার কেন্দ্রের কথা আপনাকে কিছু বলতেই হবে। ভারতবর্ষের বুকে আমার এলাকায় এমন একটা গ্রাম আছে, যে এলাকাটিকে কালান্তর বলা চলে। কালান্তর মানে হচ্ছে ডুবো দেশ। আমার কেন্দ্রের ৫০ শতাংশ হচ্ছে এই কালান্তরের অন্তর্ভূক্ত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, অত্যন্ত বেদনা, ব্যথা লজ্জা সরমের কথা যে, এই গভর্ণমেন্টের লেজুড় একদলের জয়ন্ত বিশ্বাস সুদীর্ঘ দিন ওখানকার এম. এল. এ ছিলেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি কথা না বলে পারছি না যে, আমার একটি গ্রামের গোটা বিস্তীর্ণ এরিয়ার সমস্ত লোকই হচ্ছে মুসলমান এবং সেই গ্রামের নাম হচ্ছে শ্যামনগর। আমি চ্যালেঞ্জ করে বলছি সেখানে কোন কমিউনিকেসন নেই। সেই গ্রামে একটিও টিউবওয়েল নেই। স্বাস্থ্য কেন্দ্র নেই, রাস্তা হয়নি। মামনীয় অধ্যক্ষ মহাশয়, জয়ন্ত বিশ্বাস সুদীর্ঘ দিন মুসলমানদের ভোট নিয়ে এসেছেন, কিন্তু কিছুই করেননি তাদের জন্য। মুসলমান বলে আমি এই কথা বলছি না - কিন্তু হাউসে এই কথাটা না বলেও পারলাম না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি টেপ রেকর্ড নিশ্চয় দেখেছেন। ট্রেজারি বেঞ্চ থেকে সেই ভূমি সংস্কারের টেপ রেকর্ড বাজিয়েই চলেছেন। কিন্তু আপনি কি জানেন এই ভূমি সংস্কারের ফলে, ভূমি বিতরণের ফলে তাদের ব্যক্তিগত আয় হয়েছে আধ টাকা? তাদের ডেলি আয় ৫০ পয়সার বেশি হয়নি। কাজেই এই বাজেট হচ্ছে জনস্বার্থ বিরোধী বাজেট। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না।

[3.50 - 4.00 p.m.]

**শ্রীমতী মমতা মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রথমে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯১-৯২ সালের জন্য যে ভারসাম্যযুক্ত বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, আমরা লক্ষ্য করছি, একদিকে যখন দেশের কেন্দ্রীয় সরকার বারবার ঘাটতি বাজেট পেশ করার মধ্যে দিয়ে এবং জঘন্য শর্তে আই. এম. এফ থেকে লোন নিয়ে এবং তাদের কথায় টাকার অবমূল্যায়ণ ঘটিয়ে বারবার জিনিষপত্রের দাম বাড়াচ্ছেন ও রাষ্ট্রায়াত্ব শিল্পকে বেসরকারী-করন করে দিচ্ছেন ঠিক সেই অবস্থায় দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী একবার নয় বারবার ৪ বার ভারসাম্যমূলক বাজেট এখানে পেশ করছেন। এরজন্য স্যার, আমি তাঁকে আপনার মাধ্যমে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। স্যার, গত দুদিন ধরে বাজেটের উপর বিভিন্ন বক্তার বক্তব্য আমি শুনেছি। বিরোধীদলের পক্ষ থেকে এই বাজেটের উপর বলতে গিয়ে যা বলা হয়েছে তাতে আমার মনে হয়েছে যেন সমালোচনা করার জন্যই তারা সমালোচনা করছেন। তবে মাঝে মাঝে দেখলাম ওদের বেশ কিছু সদস্য এই বাজেটকে ভুল করে হলেও সমর্থন করে ফেলছেন সমালোচনা করতে গিয়ে। স্যার, আমি বিরোধীদলের সামনে কয়েকটি প্রশ্ন রাখবো। এই বাজেটে ভূমিসংস্কার, বিদ্যুৎ, পঞ্চায়েতীরাজ নিয়ে যা বলা হয়েছে সে সম্পর্কে দেখলাম ওরা খুব চিৎকার করলেন। এ সম্পর্কে আমি আমার মতামত রাখতে চাই। এই পঞ্চায়েতীরাজই বলুন, ভূমিসংস্কারই বলুন এগুলির আইন ওরাই এনেছিলেন কিন্তু আইন আনলেও বাস্তবে সেগুলি কার্যকরী করেন নি। আমরা এসে সেই আইন বাস্তবে কার্যকরী করেছি এবং আমি মনে করি তাতেই তাদের গাত্রদাহ হচ্ছে। স্যার, আমি অবাক হয়ে শুনছি বিদ্যুতের কথা কংগ্রেসের বন্ধুরা বারবার বলছেন। বিদ্যুতের ব্যাপারে কথা বলা, বিদ্যুৎ নিয়ে মন্তব্য করা আমি মনে করি ওদের মানায় না, এসব কথা বলা ওদের মুখে শোভা পায় না। গত ৪ বছর ধরে এম. এল এ হিসাবে আমার যা অভিজ্ঞতা হয়েছে এবং গ্রামের মানুষদের মুখে যা আমি শুনেছি তাতে আমি জেনেছি যে ১৯৭০-৭২ সালে মৌজার পর মৌজা, গ্রামের পর গ্রাম ইলেকট্রি ফায়েড করেছেন বলে ওরা খাতায় কলমে দেখিয়েছেন এবং সরকারী টাকার নয়ছয় করেছেন। এর ফলে আজ আমাদের নতুন করে স্কীম করতে হচ্ছে এবং সেগুলিকে বাস্তবায়িত করতে হচ্ছে। ওদের নোংরা আমাদের পরিষ্কার করতে হচ্ছে। স্যার, বিদ্যুতের ব্যাপারে আমার কাছে যে পরিসংখ্যান আছে তাতে দেখছি ১৯৭২ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ওরা

যেখানে মাত্র ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করেছেন সেখানে আজ আমরা ২১শো মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করছি। এর ফলে পশ্চিমবঙ্গের চেহারাই পাল্টেগিয়েছে। আমরা গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছে দিয়েছি ফলে কুটির শিল্পগুলি এবং স্বনিযুক্তি প্রকল্পগুলি উপকৃত হচ্ছে এবং অনেক বেকার-বেকারীর যন্ত্রনা থেকে মুক্তি পেয়েছেন, তাদের সমস্যার সমাধান হয়েছে। আজকে আমার অবাক লাগছে যখন দেখছি বিরোধী কংগ্রেস পক্ষ বিদ্যুৎ নিয়ে কথা বলছেন, সমালোচনা করছেন। এই প্রসঙ্গে বিরোধীদলের কাছে আমার প্রশ্ন, যখন আমরা মেজিয়া তাপ বিদ্যুৎ প্রকল্প, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প, সাগরদিঘী বিদ্যুৎ প্রকল্পের কথা বলি তখন এ ব্যাপারে আপনারা কেন সামান্য সহযোগিতার হাতটুকু বাড়িয়ে দেন না? আপনারা সাহায্য না করে শুধু উল্টোপাল্টা কথা বলে যাচ্ছেন আর সমালোচনা করে যাচ্ছেন। স্যার, বাজেটের উপর আলোচনা করার জন্য আমরা অনেক পড়াশুনো করে অনেক তথ্য সংগ্রহ করে তবেই এখানে বক্তৃতা করতে এসেছি। আমাদের কাছে যে তথ্য রয়েছে এবং কেন্দ্রীয় সংস্থা থেকে যে তথ্য বেরিয়েছে তাতে আমরা দেখছি, কৃষি পরিকল্পনায়, খাদ্যশস্য উৎপাদনে, সামাজিক বনসৃজনে, নথিভুক্ত ছোট শিল্প স্থাপনে, স্বল্প সঞ্চয়ে পশ্চিমবঙ্গ সর্বভারতীয় ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করে আছে। এটা আমাদের নথি নয়, এটা কেন্দ্রীয় সরকারের দেওয়া তথ্য। তা ছাড়া আমরা দেখেছি এখানে কৃষি মজুরদের মজুরি বৃদ্ধি পেয়ে কোথাও ২০ কোথাও ২৫ টাকা হয়েছে ফলে তাদের ক্রয়ক্ষমতা বেড়েছে। এর ফলে একটা আভ্যন্তরীন বাজার সৃষ্টি হয়েছে এবং স্বনিযুক্তি প্রকল্পগুলিতে যে সব জিনিষ তৈরী হচ্ছে :' ারা কিনতে পারছে। অর্থনৈতিক দিক থেকে একটা জায়গায় আমরা আসতে পেরেছি এব: তাতে দেখছি বিরোধী কংগ্রেস পক্ষের সদস্যদের গাত্রদাহ হচ্ছে। আমার অবাক লাগে যখন দেখি দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় পেপার ষ্টেটমেন্ট দেন যে ১৯৯১-৯২ সালের ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেট প্রস্তাব নাকি জনবিরোধী নয়, কিন্তু উন্নয়ণ বিরোধী। উনি উন্নয়ণ বিরোধী আর জনবিরোধী মানে কি বোঝেন আমি জানিনা। আজকে গ্রামীন প্রকল্পের মধ্যে দিয়ে, স্বনির্ভর প্রকল্পের মধ্যে দিয়ে গ্রামের বুকে যে অর্থনীতি আমরা প্রতিষ্ঠা করেছি তার মধ্যে দিয়েই উন্নয়ণ ঘটেছে। বিগত ৪০ বছর ধরে কেন্দ্রীয় সরকারে ওরা থাকা সত্বেও তা পারেন নি। আমরা যখন দেশের উন্নয়ণের কথা বলি তখন সিদ্ধার্থ বাবুর দল কেন্দ্রে গিয়ে পশ্চিমবঙ্গের জন্য একটা কথাও বলেন না। এটা আমাদের কাছে অবাক লাগে। একদিকে আই. এম. এফ. থেকে লোন নেওয়া, দেশের মজুত সোনা বিক্রয় করা, অন্য দিকে রাষ্ট্রায়াত্ব শিল্পকে বেসরকারী, ব্যক্তিগত মালিকানায় দেওয়ার চেষ্টা করা হচ্ছে এবং এর ফলে দেশের উন্নয়ণ করার ক্ষেত্রে ব্যাঘাত সৃষ্টি করছেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে কংগ্রেসের কাছে আমি অনুরোধ করবো যে আসুন, আপনাদের উপরে যে কলঙ্ক রয়েছে, দীর্ঘ ১৪ বছর ধরে যে কলঙ্ক পীঠে নিয়ে বয়ে বেড়াতে হচ্ছে, সেই কলঙ্ক থেকে মুক্ত হন, পশ্চিমবঙ্গের উন্নয়ণের স্বার্থে কেন্দ্রের কাছে দাবী আদায়ের ক্ষেত্রে আমাদের পাশে দাঁড়িয়ে আওয়াজ তুলুন। এই কথা বলে এই বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী যে বাজেট উৎথাপন করেছেন, তার বিরোধিতা করতে গিয়ে কোন রাজনৈতিক বক্তব্য রেখে ট্রেজারী বেঞ্চকে কনডেম করতে চাই না, এটা আমি বাইরে করবো। আমি শুধু একটা কথা বলতে চাই যে তৃণমূলে গণতন্ত্রকে কংগ্রেসই পৌছে দিয়েছে। কংগ্রেসই পঞ্চায়েত বিল এনেছেন ইন দি ইয়ার ১৯৮৯। রাজীব গান্ধী চেয়েছিলেন পঞ্চায়েত বিলকে সংশোধন করে গ্রামের মানুষের কাছে যাতে এই গণতন্ত্রকে পৌছে দেওয়া যায় তাই তিনি এই পরিকল্পনা নিয়েছিলেন। তিনি সাধারন মানুষের কাছে টাকা পৌছে দিয়ে গ্রামের উন্নয়ণ করতে চেয়েছিলেন পঞ্চায়েতের মাধ্যমে। তিনি যে জওহর রোজগার যোজনা প্রকল্প নিয়েছিলেন তাতে বলেছিলেন যে মাথা পিছু আয় ৩১ টাকা ৩২ পয়সা হিসাবে সমস্ত ষ্টেটে এবং গ্রামে যে সমস্ত মানুষ তাদেরও সেই মূল্য পঞ্চায়েতের মাধ্যমে দিতে হবে। আমরা গ্রামের মানুষকে সুখ-শান্তি দিতে চাই। জওহর রোজগার যোজনায় বলা হয়েছিল যে এই টাকা কেউ নিতে পারবে না। বামফ্রন্টের রিপ্রেজেনটেটিভ যারা লোকসভায় ছিলেন

তারা সেই পঞ্চায়েত বিলের বিরোধিতা করেছিলেন। পরবর্ত্তীকালে তারা আবার সেই জওহর রোজগার যোজনা প্রকল্প নিয়েছিলেন। তারা বলেছিলেন যে জওহর রোজগার যোজনার টাকা আমাদের হাতে দিতে হবে। সেই টাকা নিয়ে তারা বিভিন্ন ভাবে খরচ করছেন। যেমন ৫ পারসেন্ট কাটছেন এ্যাডমিনিষ্ট্রেটিভ খরচ, ১০ পারসেন্ট কাটছেন মেনটেনান্স খরচ। এই টাকা কেটে নিচ্ছেন মাথা পিছু গ্রামের মানুষের কাছ থেকে। বাকী টাকা যাচ্ছে গ্রামের প্রধানের হাতে এবং প্রধানের হাতে দিতে গিয়ে জেলা পরিষদ আবার ২০ পারসেন্ট টাকা কাটছেন। এই টাকা কাটার পরে বাকীটা যাচ্ছে এবং সেখানেও স্পেসিফিক ভাবে ডাইরেকশানে বলে দেওয়া হচ্ছে যে জওহর রোজগার যোজনার টাকার একটা নির্দিষ্ট পারসেন্ট সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবদের ইনডিভিজুয়াল বেনিফিট হিসাবে দিতে হবে। সোসাল ফরেষ্ট্রির জন্য দিতে হবে ২৫ পারসেন্ট, রোড এ্যান্ড বিল্ডিংস-এর দিতে হবে ২৫ পারসেন্ট এবং ইকোনমিক্যাল প্রোডাক্ট-এর জন্য দিতে হবে ৩৫ পারসেন্ট। আমি একথা বলতে চাই যে গ্রামের মানুষের জন্য যে টাকা যাচ্ছে সেই টাকা কাদের মাধ্যমে খরচ হচ্ছে? কতকগুলি ক্যাডারের মাধ্যমে। সোসাল ফরেষ্ট্রির নামে, সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসের নামে যে সমস্ত টাকা যাচ্ছে সেই টাকা ডাইভার্সান করে অন্য নামে খরচ দেখিয়ে কাগজে-কলমে দেখান হচ্ছে যে ইমপ্লিমেন্ট হচ্ছে।

[4.00 - 4.10 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই কথা বলতে চাই যে এই ভাবে এই সরকার জনগনের কাছ থেকে কৃতিত্ব আদায়ের চেষ্টা করছেন, গ্রাম বাংলার মানুষের উন্নতি করছেন, চাষীদের বাম্পার ক্রপ দিচ্ছেন, এই সব নানা কথা বলে বেড়াচ্ছেন। আমি জিজ্ঞাসা করতে চাই, আপনারা তো বলছেন এক কোটি ১৮ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন করেছেন, আবার দেখছি ২০ লক্ষ মেট্রিক টন সেন্ট্রাল থেকে নিচ্ছেন, তাহলে এত খাদ্য শষ্য যাচ্ছে কোথায়? নিশ্চয়ই আপনাদের লোকেরা তা অবৈধ্য ভাবে পাচার করছে, চোরাকারবারী হচ্ছে, আর কাগজে কলমে হিসাব দেখাচ্ছেন যে গ্রাম বাংলার মানুষের উন্নয়ন হচ্ছে। সুতরাং আমি বলতে চাই, আজকে অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে চেয়েছেন, তা সমস্তই অপচয় হচ্ছে, কাজের কাজ কিছুই হচ্ছে না, অথচ পশ্চিমবাংলার জনগনকে বলা হচ্ছে, দেশের কত উন্নতি হচ্ছে, গ্রাম বাংলার উন্নয়ন ঘটছে সুতরাং এই ব্যায় বরাদ্দকে কোনমতেই আমি সমর্থন করতে পারছি না।

**Shri Narendra Kumai :** Mr. Speaker, Sir, we cannot support the budget placed here. It appears that the budget is a self contradictory one because the budget itself upholds the interests of the common people. It has been mentioned in the speech that the budget is within the limited powers of the State. It says that it is capital biased. Now intensive technology is causing unemployment. Now Sir, if you take all these things into action it appears that the budget is a self-contradictory one. The interests of the common men are not taken into consideration in so far as the industrialisation is concerned. Consumers goods production also needs industrialisation. For raising the output of agricultural product industrialisation is needed to some extent. Sir, to increase the purchasing capacity of the common men, and at the same time production of consumer goods are not paid proper attention because of lack of industrialisation. But on the other hand, the budget does not stand for the interest of the common men. Sir, the basic necessities of life is health.

Allocation for health is only 2.8% and allocation for Education Art and Culture is only 6.9%. If you take into account this allocated sum – it is too small, it is too scanty to cater the needs of the common men. If you take this sum of the entire budget, expansion of Colleges, expansion of schools will not be possible, because this sum, this percentage is very inadequate for the hill people.

Now, I am coming to the unemployment problem. The data shows that every year 4.5 lakhs of unemployed youths are coming up and there is backlog of 40 lakhs unemployed people in the state. With the help of IRDP, SESRU, SSEP, JRY and other schemes 3.59 lakhs unemployed youths can be provided employment, per annum. So backlog of over one lakhs of youths will be there every year and I do not know how the backlog of 40 lakhs of unemployed youth can be meet up. What a funny thing is this to solve this problem.

Sir, regarding expansion of tourism and tea industry I would say that the Government is very much silent. Sir, which happens to be our foreign exchange earners. The Government is also silent on the expansion of cinchona and other medicine plants. Sir, this needs special attention specially in the case of hills where tourism, tea industry, cinchona plantation and medicine plant industry etc are there. If proper steps are taken in this regard unemployment problem can be solved to a large extent.

Sir, regarding power generation. I would say that power generation is not up to the expectation of the people of this state and if you take into account the catering needs of the Darjeeling district you will find it is fantastic. And, Sir, in the last fifteen years, only one project, i.e., Raman Hydel Project of 100 M.W. is being taken up and that is also not completed. How fantastic the idea is. Where is the money going? Does the project needs another 20 years to be completed.

Now, I come to another interesting point, i.e., hill allowance.The budget says that if caters various needs of the common people. Who are the common people – the working class. The working class were getting 25% hill compensatory allowance during the British rules and now they are getting only 5%. So, in the case of hill compensatory allowance, the common people are being deprived. It is their legitimate right.

So, in short, we cannot support this budget because it does not cater the various needs of the common people, the need of education, the need

of health, the need of more wages as expected in terms of hill compensatory allowances and so on.

Thank you, Sir.

**শ্রী শৈলজা কুমার দাস :** মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব আমাদের সামনে উপস্থাপিত করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে অত্যন্ত সুপরিকল্পিত ভাবে, অত্যন্ত সুকৌশলে কিছু কল্পিত পরিসংখ্যানের মাধ্যমে রাজ্যে উন্নয়নের বিরাট জোয়ার বইয়ে দিয়েছেন বলে প্রমাণ করতে চেয়েছেন। তাঁর বক্তব্য এবং বাস্তবের মধ্যে আসমান জমিন ফারাক।

[4.10 - 1.20 p.m.]

মাননীয় স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বারে-বারে, ঘুরে-ফিরে ভূমিসংস্কার, পঞ্চায়েতের মাধ্যমে কাজ এবং তার সাফল্যের কথা বলেছেন। আমি কয়েকদিন ধরে শাসকদলের বক্তব্য শুনলাম। তাঁদের বক্তব্যের মধ্যে তাঁরা এইকথা বারবার বলবার চেষ্টা করেছেন যে কেবলমাত্র ভূমিসংস্কারের মাধ্যমে পশ্চিমবাংলায় বিরাট সাফল্য এনে দিয়েছে আর আমরা হচ্ছি কায়েমী স্বার্থের লোক। কিন্তু আজকে আমাদের অভিজ্ঞতায় কি বলে? পরিসংখ্যানের মাধ্যমে আমরা কি জানতে পারি? যখন শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় কেন্দ্রের মন্ত্রী ছিলেন পশ্চিমবঙ্গকে দেখভাল করার জন্য তখন তিনি পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের ক্ষেত্রে যে ঐতিহাসিক সিদ্ধান্ত নিয়েছিলেন তারই ফলে আজকে দেশে বিপ্লব সৃষ্টি হয়েছে। তার আগে ২৫ একর পর্যন্ত জমি রাখতে পারতো প্রতি পরিবার পিছু একজন করে। তিনি ভূমি সংস্কারের আমূল পরিবর্তন ঘটালেন। তিনি পারিবারিক সিলিং চালু করলেন। তিনি চালু করলেন ১ জন কৃষক, ১ জন বর্গাদার যে জমি চাষ করবে সেই জমির ৭৫ ভাগ ফসল পাবে সেই কৃষক অথবা বর্গাদার আর মালিক পাবে ২৫ ভাগ। এই প্রক্রিয়া সিদ্ধার্থ শঙ্কর রায় তথা কংগ্রেস সরকার করে গিয়েছিলেন। এবং তারই ফলে আজকে সেই উদ্বৃত্ত জমি বিলি করা সম্ভব হয়েছে। আমি আজকে কেন এই কথা বলছি? আমি এই জন্য বলছি, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে কল্পিত পরিসংখ্যান দেখিয়েছেন তার জন্য। তিনি বলেছেন, পশ্চিমবাংলা নাকি ভারতবর্ষের মধ্যে খাদ্য-উৎপাদনে প্রথম স্থান দখল করেছে। আমাদের অভিজ্ঞতায় দেখতে পাই, মেদিনীপুর জেলায় আমন ধান বিঘা প্রতি ২।৩ মনের বেশীর হয়নি, অথচ সরকারী রিপোর্টে দেখানো হয়েছে ৮।১০ মন ধান। এই যদি হয়ে থাকে, যদি ১ কোটি ১৮ লক্ষ টন চাল উৎপাদন হয়ে থাকে তাহলে রেশনে ১ সপ্তাহ চাল না থাকলে পশ্চিমবঙ্গ সরকারের নাভিশ্বাস ওঠে কেন? মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলছেন, রেশনের মাধ্যমে গরীব মানুষের জন্য ২ মাসের চাল দেওয়া হয়। কই, আমি তো তা দেখতে পাইনি। পশ্চিমবাংলায় যদি চাল থেকেই থাকে, যদি এত চাল উৎপাদন হয়েই থাকে তাহলে অন্ধ্রপ্রদেশে চালের জন্য ছুটে যাওয়া হয় কেন? সেইজন্য আমি এই কথা বলছি। তবে ওনারা হয়তো বলবেন, তবু কেন বারবার বামফ্রন্ট সরকার ক্ষমতায় ফিরে আসছে। এই প্রসঙ্গে আমার একটি কথা মনে পড়ে। একটা মানুষ অনেকদিন বাঁচলো, কিন্তু পঙ্গু, চলতে পারে না, কানে শুনতে পায় না, চোখ অন্ধ, দেখতে পায় না। আমার প্রশ্ন সে কি একটা মানুষ? তেমনি করে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার চলছে। এই সরকারের রাজত্বে প্রতিদিন লোডশেডিং, কৃষিক্ষেত্রে সেচের জল নেই, দেশে চাকরী নেই, দেশে ৫০ লক্ষ যুবক বেকার হয়ে বসে আছে, তবুও বামফ্রন্টসরকার চলছে, চলবে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীর আনীত বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী আবদুল সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৬ তারিখে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে স্ব-বিরোধী বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করে বলতে চাই যে সাধারণ মানুষের কল্যাণের জন্য, গ্রাম-গ্রামাঞ্চলের মানুষের জন্য, তপসিলি, হরিজন, খেটে-খাওয়া মানুষের কোন উপকার হবে বলে আমি মনে করি না। বাক্য এবং শব্দ বিন্যাসের এক চমক বাজেট পেশ করেছেন। কারণ এতে বেকারসমস্যার

সমাধানের, গ্রামাঞ্চলের রাস্তাঘাট নির্মাণের বিশেষ করে গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্র উন্নয়ণের কোন সুনির্দিষ্ট দিক নির্ণয় হয়নি সেজন্য এতে তাদের আরও দুর্গতি বাড়িয়ে দেওয়া হবে বলে মনে করছি। কারণ, রাস্তার উন্নয়ণ এবং রিপেয়ারের জন্য মাত্র ১০ কোটি টাকা ধরা হয়েছে, কিন্তু আমি মনে করি আমার এলাকায় কালীগঞ্জ ৩৪ নং জাতীয় সড়ক কাটোয়ার ঘাট পর্যন্ত, যা নদীয়া এবং বর্ধমানের সংযোগকারী রাস্তা, তা আজ দীর্ঘ ১৪ বছর ধরে মেরামত হয় নি।১০ কোটি টাকার অর্ধেক ৫ কোটি টাকা তাও খরচ করা হয় নি। তারপর ২৪ পরগণার টাকীর জন্য যা ধরা হয়েছে তা অতি নগণ্য, এটা রাস্তা তৈরীর নামে একটা ধোঁকা দেওয়া ছাড়া আর কিছু নয়। তারপর রুগণ শিল্প উন্নয়নের জন্য ৫ কোটি টাকা ধরা হয়েছে, এটাও ধোঁকা দেওয়া ছাড়া আর কিছু নয়। ওখানে রামনগরে সুগার মিল আছে, যেটার জন্য এক কোটি টাকা দেবার কথা ছিল, তা আজকে ৭/৮ বছর বন্ধ হয়ে আছে, যেটাতে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে ১০ হাজার লোকের রোজগার জড়িত ছিল। তারপর একটা মিনি সুগার মিলও বন্ধ হয়ে আছে। কর্মসংস্থান এবং রুগ্ন শিল্পের কথা বলা আছে, ওটা অসত্য কথা। এর সঙ্গে বাস্তবের কোন সম্পর্ক নেই। স্বাস্থ্য কেন্দ্র গুলির তো নাভিশ্বাস উঠেছে, সেখানে রোগীদের জন্য কোন ওষুধের ব্যবস্থা নেই, জীবনদায়ী ওষুধের ব্যবস্থাও নেই। এমন কি যে এ্যাম্বুলেন্স গরীব এবং সাধারণ মানুষের জন্য প্রসুতি মায়েদের জন্য এবং গুরুতর অসুখের রোগীকে সদরে নিয়ে যাবার জন্য নির্দিষ্ট, সেই এ্যাম্বুলেন্স পেতে হলে ২৭৫ টাকা নগদ না গুণে দিলে এ্যাম্বুলেন্স পর্য্যন্ত পাওয়া যায় না। প্রাইমারী স্কুলগুলির তো অত্যন্ত দুরবস্থা, প্রাইমারী স্কুলের ছেলে-মেয়েদের বেঞ্চ তে বসার জায়গা নেই। ধূলার মধ্যে মাটিতে তাদের বসতে হয়। এই রকম নগণ্য গ্রামাঞ্চলের অবস্থা, তার পর তপশীলি হরিজন, তাদের জন্য ১৯৯০-৯১ সালে বাজেটে যে টাকা ধরা হয়েছিল তার অনেক টাকাই খরচ করা হয় নি। সেগুলি রেখে দেওয়া হয়েছে। এ জন্য আমি মনে করি যে এই বাজেট গ্রামাঞ্চলের মানুষদের জন্য, রাস্তাঘাট, স্বাস্থ্য, শিক্ষা এবং হরিজন তপশীলিদের উন্নয়ন এবং বেকারদের জন্য একটা চমক লাগানো বাজেট হয়েছে। এটা একটা ধোঁকাবাজী এবং স্ব-বিরোধী বাজেট হয়েছে বলে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আমি প্রকৃত পক্ষে এই বাজেটে যে আলোচনা চলছে এই বিষয়ে কিছু বলতে চাইনি। কিন্তু গত ৩ দিন ধরে বিতর্কের বেশী খানিকটা শুনে মনে হল এই বাজেট সংক্রান্ত ব্যাপারে কতকগুলি তথ্য রাখা অত্যন্ত প্রয়োজন গত বছর এবং এ বছর পর্যন্ত। অবশ্য এটা স্বাভাবিক যে, একটা নির্বাচনে জেতার পর মানুষের খুব একটা আনন্দ হয়, কিন্তু এত আত্মসনতুষ্টির পরিচয় গত ৩ দিন ধরে পাচ্ছি এটা কতদূর থাকা উচিত ছিল সেটা আমাদের বিবেচনা করে দেখতে হবে, আপনাদেরও বিবেচনা করে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এবারের বাজেটে যা দেখতে পাচ্ছি, সেই বাজেট ১৯ হাজার ১১৪ কোটি ৬৭ লক্ষ ১১ হাজার টাকার, এটা যিদি তুলনামূলকভাবে ডাঃ বিধান চন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী হয়েছিলেন - প্রথমে প্রিমিয়ার ছিলেন ১৯৫০ সালের পর মুখ্যমন্ত্রী হন - ১৯৪৮-৪৯ সালের বাজেট যদি দেখেন তাহলে দেখবেন, ডাঃ বিধান চন্দ্র রায়ের মাত্র ১০৬ কোটি ৫৯লক্ষ ১৩ হাজার টাকার বাজেট ছিল।

[4.20 - 4.30 p.m.]

প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় যখন প্রথম মুখ্যমন্ত্রী হলেন, তাঁর প্রথম বাজেটে ছিল ৪২৯ কোটি ৩৯ লক্ষ ৫০ হাজার টাকা। আমরা যখন ক্ষমতায় আসি ১৯৭২ সালে, আমাদের ছিল ৯০৬ কোটি ২ লক্ষ ২৭ হাজার ৭ টাকা। আর আজকে আপনাকে ব্যবস্থা করতে হবে১৯ হাজার ১১৪ কোটি টাকা। কোথায় ১০০ কোটি, সেখানে ১৯ হাজার ১১৪ কোটি! টাকার হারে যদি হিসাব করেন তাহলে এটা অনেক বেশী। পশ্চিমবঙ্গে টাকা আসছে এটা ভাল। কিন্তু একটি জিনিস মনে করিয়ে দিচ্ছি, এই ১৯ হাজার কোটি টাকার ভেতর - মাননীয় সদস্যদের বলতে চাই অত্যন্ত বিনয়ের সঙ্গে - তিনটি খাত আছে। একটি হচ্ছে কনষ্টিটিউশনের ২৬৬ ধারা অনুযারী কনসোলিডেটেড ফান্ড, ২৬৬ ধার অনুযায়ী পাবলিক এ্যাকাউন্ট এবং ২৬৭ ধারা অনুযায়ী

কনটিনজেন্সী ফান্ড। ২৬৬ ধারা অনুযায়ী পাবলিক এ্যাকাউন্ট এবং কনসোলিডেটেড ফান্ড এবং ২৬৭তে কনটিনজেন্সী ফান্ড। কনসোলিডেটেড ফান্ড হচ্ছে রাজস্ব আয় এবং ধার দেওয়া কিছু টাকা পাওয়া। সেখানে কনসোলিডেটেড ফান্ডে আপনাদের আছে ৭,৪৮৬ কোটি ৪৩ লক্ষ ১২ হাজার টাকা। আপনারা রাজস্ব খাতে যে টাকা পেয়েছেন, ১৯৪৭।৪৮ সালে ডঃ বিধান চনদ্র রায়ের আমলে এটা ছিল ৩১ কোটি, ১৯৬৩।৬৪ সালে প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়ের সময়ে ছিল ১১৭ কোটি, ১৯৭২।৭৩ সালে ৩৫১ কোটি এবং আপনাদের ৭,৪৬৮কোটি - ১৯ হাজার কোটি টাকার ভেতর। টাকাটা আসছে কোথা থেকে? কনটিনজেন্সী ফান্ডে কিছু রাখেননি। কিন্তু ২৬৭ ধারা অনুযায়ী, এই কনটিনজেন্সী ফান্ড থাকা দরকার। ২৫ কোটি টাকার মত রাখা যায়। অবশ্য আমার যদি ভুল হয় বলে দেবেন, কারণ মুখ্যমন্ত্রী তো বলেছেন আমি তো ১৪ বছর ছিলাম না, কিছু জানি না। তবে ২৫ কোটি টাকা কনটিনজেন্সী ফান্ডে আনা যায়, কিন্তু আপনারা একটি পয়সাও আনেন নি। এই কনটিনজেন্সী ফান্ডটা কি? হঠাৎ যদি ঝড় হয়, প্লাবন হয়, ভূমিকম্প হয়, যদি অন্য কোন অঘটন হয়, এইসব প্রয়োজনে এই ফান্ড করা দরকার এবং তারজন্য সংবিধানের ২৬৭ ধারায় বলা হয়েছে কনিটিজেন্সী ফান্ডের কথা। আর এই কনটিনজেন্সী ফান্ড - জিরো ডেফিসিট ফান্ড করতে হবে - তাই এই ফান্ডে কিছু নেই। একটি ঝড় হলে অন্য খাত থেকে টাকা নিয়ে আসতে হবে সাপ্লিমেন্টারী বাজেটে। আর পাবলিক এ্যাকাউন্ট ফান্ডে আছে ১১,৬৪৬ কোটি ২৩ লক্ষ ৯৯ হাজার। অর্থাৎ কিনা ১৯ হাজার কোটির ভেতর ১১ হাজার পাবলিক এ্যাকাউন্টে। পাবলিক এ্যাকাউন্ট কি ? পাবলিক এ্যাকাউন্ট হচ্ছে, মানুষ ভাড়ার জন্য যে টাকা জমা দিচ্ছেন রেন্ট কন্ট্রোলে, পাবলিক এ্যাকাউন্ট হচ্ছে প্রভিডেন্ট ফান্ডের টাকা, পাবলিক এ্যাকাউন্ট হচ্ছে সরকার যেটা অছি রূপে ট্রাষ্ট হিসাবে ডিপোজিট রাখছেন ভাড়ার টাকা ইত্যাদি। এসবই হচ্ছে পাবলিক এ্যাকাউন্ট। কিন্তু বাজেট ডকুমেন্টে-র তিনের পাতা দেখুন, সেখানে পরিষ্কার বলে দিয়েছে— Public Account Fund do not belong to the Government and have to paid back sometime or the other to the persons and authorities who deposited them তাই ১৯ হাজার কোটি টাকা যা ধরা আছে তার মধ্যে ১১.৬৪৬ কোটি টাকাই হচ্ছে ট্রাষ্ট মানি। সুতরাং এই টাকাটা যখন খরচ করবেন অত্যন্ত বিবেচনা করে খরচ করবেন। যাদের টাকা নিয়ে ছিনিমিনি খেলছেন, এটা আমার *** নয়, অসীমের *** নয়, জ্যোতির *** নয়, এটা কারো বাপের সম্পত্তি নয়, এটা সমস্ত জনসাধারনের টাকা।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** বাপের টাকা কথাটা বাদ যাবে।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ১৯ হাজার কোটি টাকা এক পয়সাও তাদের পৈত্রিক সম্পত্তি নয়, এটা প্রতিটি জনগনের সম্পত্তি। তাই প্রতিটি পয়সা খরচ সম্বন্ধে আমাদের সচেতন হতে হবে। এবার দেখা যাবে এই টাকাটা কি ভাবে খরচ হয়েছে। কি ঘটনা ঘটছে? কি অবস্থা শিক্ষার? কি অবস্থা কৃষি ক্ষেত্রে? কি অবস্থা ইনডাসট্রিয়াল প্রোডাকসানের ক্ষেত্রে? সমস্ত জিনিস আমি এক এক করে দেখাবো। আমাদের ৩টি জিনিসের উপর লক্ষ্য রাখতে হবে। সেখানে হয়ত অসীমবাবু স্বীকার করবেন না। অর্থনীতিবিদদের মধ্যে অনেক বিভক্তি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যদি ভারতবর্ষের ৫ জন পন্ডিত অর্থনীতিবিদ থাকেন তাহলে তার মধ্যে একজন হচ্ছেন ডাঃ মনমোহন সিং এবং আর একজন হচ্ছেন এই অসীম দাসগুপ্ত মহাশয়। কিন্তু অসীমবাবু এবং ডাক্তার মনমোহন সিং মহাশয় যে দুজন দুটি পরিকল্পনা রেখেছেন তার একটার সামনে আর একটা রাখলে একটা অপরটার বিরোধী বলে মনে হচ্ছে তাই আমাদের দেখতে হবে আমাদের যেটা চিন্তাধারা সেই চিন্তাধারায় কি দরকার। আমার মনে হয় এবং আমর দলেরও মনে হয় তিনটি জিনিস অত্যন্ত জরুরী। প্রফিটেবিলিটি আছে কিনা, প্রোডাকটিভিটি আছে কিনা এবং ওয়ার্ক কালচার আছে কিনা। এই তিনটি খুব থাকা দরকার। আর অত্যন্ত পুরানো কথা বলছি, আমি ছেলেবেলায়

Note : *** Expanded as ordered by the chair

প্রেসিডেন্সী কলেজে পড়তাম তখন ডাঃ জগদীশ চন্দ্র সিন্‌হা মহাশয় একটা কথা বলেছিলেন সেটা মনে আছে, সেটা আমার কান থেকে কেউ সরাতে পারবে না। প্রোডাকসান কিন্তু দরকার। যতক্ষণ না পর্যন্ত আপনার প্রয়োজনীয় যে উৎপাদন তার উৎপাদন মূল্য বাজারের যে নোট চালু আছে সেই নোটের মূল্য থেকে এক না হয়, ইনফ্রেশান কেউ ঠেকাতে পারবেন না।

Production must be equal Value of production must be, more or less, equal to the value of the currency in circulation

এটা যদি না হয় তাহলে কিছু হবে না।

[4.30 - 4.40 p.m.]

তারজন্য পশ্চিমবঙ্গ এবং অন্যান্য রাজ্য আমাদের প্রত্যেকের দেখা উচিত। ভারতবর্ষের প্রতিটি রাজ্য দেখা উচিত। সেখানে প্রোডাকটিভিটি কি হচ্ছে, উৎপাদন কি হচ্ছে, প্রফিটেবিলিটি কি হচ্ছে এবং ওয়ার্ক কালচার কি, এটা দেখতে গেলে আমরা যা দেখতে পাবো তাতে খুব একটা আনন্দিত হবার কিছু নেই। পশ্চিমবঙ্গ সম্বন্ধে বিশেষ করে কতকগুলো কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি এখানে বলতে চাই, পরে অসীমবাবু এবং মোনমোহন সাহেবের ঝগড়ার ব্যাপারে আসবো। অসীম দাসগুপ্তের নামটা আমি জানি আগে থেকেই। কারণ ছেলেবেলা থেকে অনেকদিন ধরে আমরা পাশাপাশি আছি। আই ডিড নট মিন্ টু সে সেনগুপ্ত, আই মিন্ টু সে দাশগুপ্ত। আমি ভুল করে ওটা বলেছি, ক্ষমা করবেন। আমাদের কি অবস্থা পশ্চিমবঙ্গে! এতে আত্মসন্তুষ্টির কি কারণ আছে? প্রথমে দেখুন ষ্টেট ডোমেষ্টিক প্রোডাকটে কি অবস্থা পশ্চিমবঙ্গের। ফার্ষ্ট রিপোর্ট অব দি নাইনথ্ ফিনান্স কমিশনের পেজ ২৭'এ আছে। ১ নং গোয়া, ২নং পাঞ্জাব। নীচে কে ?

(এই সময়ে শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় মহাশয় বলতে ওঠেন - 'সিদ্ধার্থ বাবু, আই এ্যাম নট ডিষ্টার্বিং ইউ, আমি আপনাকে বলতে চাই . . . .)

*(এই সময়ে একাধিক কংগ্রেস সদস্য উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)*

**(গোলমাল)**

গোয়া, ছোট্ট গোয়া, পার ক্যাপিটা ষ্টেট ডোমেষ্টিক প্রেডাক্ট ৪,২৬০। পাঞ্জাবে ৩,৭২০, মহারাষ্ট্রে ৩,১৬৮, হরিয়ানায় ৩,০৫২, সিকিমে ২,৩৬৮ এবং পশ্চিমবঙ্গে ২,১৪৪। অর্থাৎ একদম নীচে পার ক্যাপিটা ষ্টেট ডোমেষ্টিক প্রোডাক্টে। পার ক্যাপিটা ইনকাম অব ইন্ডিয়া এ্যান্ড ওয়েষ্ট বেঙ্গল, ১৯৯১'এ কত ? ভারতবর্ষে ১৯৮৮-৮৯তে বেড়েছে। ১৯৮০-৮১ থেকে ১৯৮৮-৮৯,প্রায় দশ বৎসরে বেড়েছে ৩১.৬১ পারসেন্ট। পশ্চিমবঙ্গে বেড়েছে ২১.৩১ পারসেন্ট। সারা ভারতবর্ষের এ্যাভারেজ থেকে ১০ পারসেন্ট কম আমাদের পশ্চিমবঙ্গে, যে পশ্চিমবঙ্গে ২২টি লার্জ হাউসের ভেতরে ১৭টি লার্জ হাউস ছিল। যে পশ্চিমবঙ্গ আগে অর্থনৈতিক দিক দিয়ে ভারতে সর্ব প্রথম স্থান ছিল।

**(গোলমাল)**

সেই পশ্চিমবঙ্গে - আমাকে অনেক পরিসংখ্যান দিতে হবে, প্রত্যেকটি পরিসংখ্যানে আপনারা যদি দু'তিন মিনিট এই রকম করেন তাহলে তো সব বলা যাবে না - আজকে আমরা ১৯ হাজার কোটি টাকা খরচ করতে যাচ্ছি, আমরা এটা দেখবো না ? এবারে আসুন ষ্টেট ইনকাম অব ওয়েষ্ট বেঙ্গল'এ ইন দি এগ্রিকালচার সেকটরে। আমরা ষ্টেট ইনকাম, কমপেয়ার্ড টু দি ফুল ইনকাম অব দি ষ্টেটে কি দেখতে পাচ্ছি ? ষ্টেট ইনকাম কত এবং কত পার্শেন্ট এগ্রিকালচারাল ইনকাম সেটা একটু দেখলেই বুঝতে পারবেন। ১৯৭২-৭৩ সাল, যেই

সালটা জঘন্য সাল, সেই সালে এগ্রিকালচারাল ইনকাম কমপেয়ার টু দি স্টেট ইনকাম কত পার্শেন্ট ছিল সেটা একটু দয়া করে সোর্স, ইকোনমিক রিভিউ, স্ট্যাটিসটিক্যাল ইনডেক্স দেখলেই বুঝতে পারবেন। আরেকটি জঘন্য সালে আসছি, সেই সালটি হল ১৯৭৪-৭৫। সেই সালে এগ্রিকালচারাল ইনকাম, স্টেট ইনকাম বেড়ে ২৬.৫৯ হল। তারপরে ১৯৭৬ সালে ওই এগ্রিকালচারাল ইনকাম, স্টেট ইনকাম আরো বড়ে দাঁড়ালো ৩৯.৫৮। আপনারা ইকোনমিক রিভিউ এবং ষ্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিকসের পেজ ৬০ টা দেখুন। এরপরে আমি আসছি ল্যান্ড রিফোর্মসের ব্যাপারে, এখানে ল্যান্ড রিফোমর্স খুব ভালো, তার বিরুদ্ধে বলছি না। কিন্তু ল্যান্ড রিফোমর্স যে অবস্থায় দাঁড়িয়েছে, মানুষ আধ কাঠা করে জমি পাচ্ছে, এটা একটু চিন্তার বিষয়। কমল গুহ এই নিয়ে গতবার হাউসে বলেছিলেন, আমি কমল গুহের বক্তৃতা এই বিষয়ে পরে পড়ে শোনাব। কমল গুহের কথার সঙ্গে একমত হয়ে আমিও বলছি এই নিয়ে ল্যান্ড রিফোর্মস নতুন করে আবার চিন্তা করতে হবে। আমরা এগ্রিকালচারাল ইনকাম রেখেছিলাম কত—৩৯.৫৮ আর ১৯৮৯-৯০ সালে সেটা কমে এসে দাঁড়ালো ৩৪.১৭। আপনারা ইকোনমিক রিভিউ এবং ষ্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স, পেজ ১৮টা দেখুন। সুতরাং আপনাদের আত্মসন্তুষ্টির কিছু নেই।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** সব মিথ্যে কথা।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** এই ইকোনমিক রিভিউ যদি মিথ্যা হয়ে থাকে তাহলে ফিনান্স মিনিষ্টার যে বাজেট বিবৃতি দিয়েছেন সেটাও মিথ্যা। কারণ বক্তৃতা ওঁরাই দিয়েছেন। আপনারা যে গ্রাউন্ডে এই ইকোনমিক রিভিউকে মিথ্যা বলছেন সেই একই গ্রাউন্ডে ফিনান্স মিনিষ্টারের বিবৃতিও মিথ্যে।

আপনারা ইকোনমিক রিভিউ এবং স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স পেজ ১৮ পাতাটা দেখুন, দেখবেন সেখানে কমে গেছে। আপনারা যদি এটা স্বীকার না করেন তাহলে আমার কিছু বলার নেই। ওই বই থেকেই যা দেখা যাচ্ছে ক্রমশ কমে গেছে, এইসব দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনেকগুলো তথ্য দেবো, প্রত্যেক তথ্যের ক্ষেত্রেই যদি ৩ মিঃ করে এইভাবে প্রতিবাদ করা হয় তাহলে তো আমার পক্ষে বলতে অনেক সময় লেগে যাবে। এবং যেটাই আমরা দিচ্ছি সেটা যদি মিথ্যা হয়, স্বীকার না করেন, তাহলে আপনাদের ইকোনমিক রিভিউ মিথ্যে, আমি বসে পড়ছি এবং আমি আর বক্তৃতা দেবো না। এইবার আমি পারসেনটেজ অব স্টেট ডোমেসটিক প্রেডাক্ট অভ ওয়েস্ট বেঙ্গল উইথ দি নেট ডোমেসটিক প্রোডাক্ট অভ ইন্ডিয়া নিয়ে বলবো। ১৯৭২-৭৩ সালে স্টেট ডোমেসটিক প্রোডাক্ট, ইন্ডিয়ান ডোমেসটিক প্রোডাক্টের ক্ষেত্রে স্টেট ডোমেসটিক প্রোডাক্ট কমপেয়ারড টু ইন্ডিয়ান ডোমেসটিক প্রোডাক্ট ৮.২০ ভাগ ছিল। ১৯৭৬-৭৭ সালে ওই স্টেট ডোমেসটিক প্রোডাক্ট কমপেয়ারড টু ইন্ডিয়ান ডোমেসটিক প্রোডাক্ট বেড়ে দাঁড়ালো ৯.২০ ভাগ, এটা স্টেট ইকোনমিক রিভিউ, স্ট্যাটিকটিক্যাল এ্যাপেনডিক্স ১৯৭৯-৮০ পেজ ৬০ টা দেখুন, দেখলেই বুঝবেন ঠিক কিনা। কিন্তু ১৯৮৯-৯০ সালে সেটা কমে আসলো, এসে দাঁড়ালো ৭.১। সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে, একেবারে জঘন্য আমল, তখন ছিল ৯.২০ ভাগ, এখন সেটা আপনাদের স্বর্গরাজ্যে ৭.১ ভাগ। তারপরে ভারতবর্ষের নেট আউটপুট নিয়ে আজকে আলোচনা করছি না। সুতরাং আপনাদের আত্মসন্তুষ্টির কোন কারণ নেই। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে এই ১৯ হাজার কোটি টাকা খরচ করার সময়ে এটা একটু চিন্তা করে দেখবেন।

[4.40 - 4.50 p.m.]

সোর্সটা কি এর, আবার বলি ইকনমিক রিভিউতে স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স '৯০-৯১ তে কমে যাচ্ছে। এবারে আসুন এক এক করে আপনাদের দিচ্ছি। কৃষিক্ষেত্রে আসুন, কৃষিক্ষেত্রে আপনারা বলেছেন খুব বেড়ে গেছে। একজন বক্তৃতা দিলেন - মাননীয় বন্ধু বললেন কি বলছে সিদ্ধার্থ বাবু, কি বলছে কংগ্রেস, ঠিক আছে কন্ট্রিবিউশান অফ ওয়েষ্ট বেঙ্গল যে পয়েন্ট নিয়ে আমি বলেছিলাম গর্ভর্ণারস এ্যাড্রেসের উপর

কম্পেয়ার টু ইন্ডিয়ান পারসেনটেজ কমে যাচ্ছে; কন্ট্রিবিউশান অফ ওয়েষ্ট বেঙ্গল ইন ইন্ডিয়াজ এগ্রিকালচারাল প্রোডাকশান ১৯৭৭-৭৮-এ যখন আমরা ছিলাম তখন ৭.১ পারসেন্ট টোটাল ফুডগ্রেনস আর ৮৯-৯০ সেই ৭.১ পারসেন্টেজ,বাড়েনি কম হয়েছে। ৬.৯ পারসেন্টেজ স্ট্যাটিসটিকাল ইনকাম, ইকনমিক রিভিউয়ের স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স ৭৯-৮০ সালের ৬৭ পেজে, ৯০-৯১ সালের ৭৪ পাতায় আছে, অর্থাৎ কিনা আপনাদের ওয়েষ্ট বেঙ্গল কন্ট্রিবিউশান টু ইন্ডিয়াজ এগ্রিকালচারাল প্রোডাকশান কমে গেছে আপনাদের আমলে। এটা টোটাল ফুডগ্রেন। আপনাদের চাল-র কন্ট্রিবিউশান '৭৭-৭৮ সালে ছিল ১৪.২ আর ৮৯-৯০ তে আপনারা বাড়িয়েছেন ১৪.৮। কিন্তু অল ফুড গ্রেনস ৭.১ পারসেন্টেজ থেকে ৬.৯ পারসেন্টেজে নেমে এসেছে। এবারে আসুন আপনারা কত চাল নিয়েছেন কেন্দ্রের থেকে। আমরা আমাদের সময়ে যা নিতাম তাব হিসাব আছে এখানে, এখন সেখানে আপনারা পাচ্ছেন ৬৮.৭৫ ভাগ বেশী। আমরা '৭৭-৭৮ সালে পেয়েছিলাম ৩ লক্ষ ৪২ হাজার ৮০০ মেট্রিক টন, '৮৯-৯০তে ৫ লক্ষ ৭৮ হাজার ৫০০ মেট্রিক টন এই সমস্ত ফিগারগুলি আপনারা বইতে পাবেন, অর্থাৎ কিনা কেন্দ্র থেকে অনেক বেশী চাল আপনারা পেতেন। এটা আমি ব্যক্তগত ভাবে জানি। যখন পাঞ্জাবের রাজ্যপাল আমি ছিলাম তখন আমাকে বলেছিল যে ৪০ লক্ষ মেট্রিক টন প্রোকিওর করতে হবে। আমি বলেছিলাম তোমরা তো চাল খাওনা তাহলে করবে কি, তারা বলেছিল আপনারই স্টেট থেকে হাহাকার আসছে দিতে হবে, আমি বলেছিলাম ঠিক আছে দেব। আপনারা পেয়েছেন ৬৮.৭৫ ভাগ চাল। এবারে একটা মজারব্যাপারে আসি আপনারা গত বছরে মার্চ ৯০-৯১-র প্ল্যান খুব হাত চাপড়ে পাস করেছিলেন। বাজেট এস্টিমেট '৯০-৯১তে বইতে আশে এইলমেন্টারী এডুকেশানের জন্য ৪০ কোটি ৪৬ লক্ষ ৩৫ হাজার টাকা আপনারা পাসড করেছিলেন হাউসে। রিভাইসজ এইস্টমেট হল ভেতরে ৪০ কোটি ৪৬ লক্ষ ৩৫ হাজার টাকা কমে গিয়ে দাঁড়াল ১৮ কোটি ৩৮ লক্ষ ৭৯ হাজার-রিডিউস্ড। বাজেটটা দেখতে খুব সুন্দর তাই বলছি এই ঘটনা আবার ঘটবে নাকি '৮৯-৯০-র প্লানে এ্যাপ্রুভড হচ্চে ৪০ কোটি ৪৬ লক্ষ ৩৫ হাজার এটা ছিল বাজেট এস্টিমেট, তারপর রিভাইসড এস্টিমেট ৯০-৯১তে হল ১৮ কোটি ৩৮ লক্ষ অর্থাৎ কিনা ৫৪.৫৫ পারসেন্ট লেস। এটা অবশ্য বাজেট এস্টিমেটে ৪২ কোটি করা হয়েছে। খুব ভালো কথা, আমাদের দেখতে হবে। আর্থিক সমীক্ষায় ঠিকমতন আছে কি না না কি আবার রিডিউসড করে কমিয়ে দেওয়া হয়েছে কি না? এবারে আসি, মিড ডে মিল্ক ফর চিলড্রেন - বাজেট এস্টিমেট যা ছিলো তার থেকে কমিয়ে ৪ কোটি ২৩ লক্ষ করা হয়েছে, রিডিউসড বাই ৮০ পারসেন্ট। সাপ্লাই অপ টেকসট বুক্স ইন বেঙ্গলী উর্দ্ধু অ্যান্ড নেপালী, ডিসট্রিবিউশান অভ ড্রেস টু গার্লস - বাজেট এস্টিমেট ছিলো ৬ কোটি ৪ লক্ষ, রিভাইসড এস্টিমেট ২ কোটি ৪০ লক্ষ। কমে গেলো। মাননীয় স্পিকার স্যার, আই নো স্ট্যাটিসটিক্স হার্ট। আই নো হোয়াট ইজ স্ট্যাটিসটিক্স। আই নো দি রিয়েল ফ্যাকটস হার্ট বাট আই হ্যাড টু প্লেস দি রিয়েল ফ্যাকটস। বইয়ের ক্ষেত্রে রিডিউসড হয়েছে ৬০.২৬ পারসেন্ট। প্রাইমারী স্কুলের ক্ষেত্রে - আজ রেকমেন্ডেড বাই দি নাইনথ ফিন্যান্স কমিশন বাজেট এস্টিমেট ছিলো ১৯৯০-৯১ তে ৩ কোটি, রিভাইসড এস্টিমেড ১ কোটি, রিডিউসড বাই ৬৭ পারসেন্ট। সেকেন্ডারী এডুকেশানের ক্ষেত্রে বাজেট এস্টিমেট ছিলো ১৯৯০-৯১ তে ২৮ কোটি ৯৮ লক্ষ, রিভাইসড এস্টিমেট ১৪ কোটি ৯১ লক্ষ। রিডিউসড বাই ৪৮.১২ পারসেন্ট। এস্টাব্লিশমেন্ট অফ সেকেন্ডারী স্কুলস অ্যান্ড অ্যাসিসটেন্স টু নন গর্ভর্ণমেন্ট স্কুলস, বাজেট এস্টিমেট ছিলো ১৯৯০-৯১ তে, ৪ কোটি ৬৭ লক্ষ, রিভাইসড এস্টিমেট ৪৫ লক্ষ, ৯০.৩৬ পারসেন্ট লেস। এস্টাব্লিশমেন্ট অফ জুনিয়ার হাইস্কুল বাজেট এস্টিমেট ছিলো ১ কোটি ৩২ লক্ষ, রিভাইসড এস্টিমেট ২৫ লক্ষ। সেট আপ অফ টেকসট বুক্স ব্যাঙ্কস, অ্যাটেনমেন্ট অভ স্কলারশিপ্স বাজেট এস্টিমেটে ১৯৯০-৯১ সালে ১ কোটি ৩০ লক্ষ ছিলো, রিভাইসড এস্টিমেট ৩০ লক্ষ, রিডিউসড বাই ৭৭ পারসেন্ট। টোটাল প্ল্যান এস্টিমেট, প্ল্যান আউটলে ১৯৯০-৯১ তে, এখানে পাশ হয়ে গেলো। বাজেট এস্টিমেট ছিলো এক হাজার ৩৮৭ কোটি, কমে হলো এক হাজার ২৯৮ কোটি, ৬.৩৬ পারসেন্ট কম হয়ে গেলো। জেনারেল এডুকেশান অন প্ল্যান আউটলে বাজেট এস্টিমেট ছিলো ৬৮১ কোটি ৫০ লক্ষ ৫ হাজার, রিভাইসড এস্টিমেট ৪৯১ কোটি, ২৮ পারসেন্ট

কমে গেলো। এতো গেলো শিক্ষার ব্যাপার। পাওয়ারে বাজেট এস্টিমেট ছিলো, শুনে থাকবেন মাননীয় বিদ্যুৎমন্ত্রী, ৪০৯কোটি ৭৭ লক্ষ ৭৫ হাজার, রিভাইসড এস্টিমেট ২৯২ কোটি ৭০ লক্ষ, রিডিউসড বাই ২৮.৫৭ পারসেন্ট। সমস্ত বাজেটের ডকুমেন্ট আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তিনজন এম. এল. এ. কে নিযুক্ত করে দিন, আমি সব দেখিয়ে দেবো কোথায় কি আছে।

[4.50 -5.00 p.m.]

এবার আসুন অন্যান্য দপ্তরে। আর কত বলব, তবে তো সারা রাত বলতে হয়। ইন্ডাসট্রিয়াল মিনারেল ডিপার্টমেন্ট ২৬ পারসেন্ট কমে গেছে, সায়েন্স টেকনোলজিও এনভোয়োরনমেন্ট ২৪ পারসেন্ট কমে গেছে, হেলথ ফ্যামিলি ওয়েলফেয়ার ১১ পারসেন্ট কমে গেছে, সোসাল ওয়েলফেয়ার নিউট্রেশান ৬২.৫ পারসেন্ট কমে গেছে, ওয়াটার সাপ্লাই ও স্যানিটেশান ২৬ পারসেন্ট কমে গেছে। তবে একটা জিনিস খুব সুন্দরভাবে বাড়ানো হয়েছে এবং এটা খুব বুদ্ধিমানের কাজ। কারণ সামনে নির্বাচন আসছে সেইজন্য রুরাল ডেভালপমেন্ট প্রোগ্রামে ২২০ পারসেন্ট ইনক্রিজ করা হয়েছে। যাও ভালো ভাবে গ্রামে গিয়ে খরচ কর। ঠিক নির্বাচনের আগে গ্রামে গিয়ে বিতরণ করোগে যায়। সেইজন্য এই খাতে টাকাটা বাড়িয়ে দেওয়া হল। পুলিশকে হাতে রাখতে হবে, সেইজন্য ৪১ পারসেন্ট পুলিশের হাউজিং-এ দিতে হবে। গ্রামে গিয়ে মানুষকে ভুল বোঝাও আর পুলিশকে পকেটে ভরো, কারণ সামনে নির্বাচন আসছে। এটাই হল রিভাইসড এস্টিমেটের ব্যাপার, এই তো হচ্ছে অবস্থা। এই তথ্য আপনাদের কাছে দিলাম, আপনারা দেখবেন কোথায় আমরা ছিলাম, আর কোথায় গিয়ে দাঁড়ালাম। আরেকটা জিনিস এখানে থেকে বলা হয়েছে, যে আমাদের গম, চালের গড় উৎপাদন বেড়ে গেছে। আমি ইকনমিক রিভিউ খুলে দেখাচ্ছি, সেখানে ১১ পাতায়, ৩.৪ প্যারাগ্রাফে বলা হয়েছে — দি প্রোডাকশান .........

The production of wheat, as can be seen from Table 3.1, declined from 6.25 lakh tonnes in 1988-89 to 5.69 lakh tonnes in 1989-90. The production of wheat has shown a declining trend in the last few years. the acreage under wheat which was 3.74 lakh hectors in 1987-88 has also shown a downward trend with the acreage under wheat in 1989-90 being 3.27 lakh hectares.

এটা আপনাদের ইকনমিক রিভউ-এ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার এডুকেশান ব্যাকওয়ার্ডনেসে আসুন। ফাস্ট রিপোর্ট অফ দি ফিনান্স কমিশন, ৪৫ পাতায়, অ্যানেকসার থারটি টুতে দেখতে পারবেন, সেখানে বলছে— West Bengal is one of the 10th educationally backword states in India.

তারজন্য নাইনথ্ ফিনান্স কমিশন একটা স্পেশাল গ্রান্ট দিল। তোমরা অনেক নীচে নেমে গেছ, তোমরা একটু উঠবার চেষ্টা কর, সেইজন্য তারা ৭ কোটি ৯২ লক্ষ টাকা দিয়েছে, ১,০৫৬টি প্রাইমারী স্কুল করতে। আমি খালি জিজ্ঞাসা করতে চাই কটা হয়েছে? আমরা দেখতে পেলাম ৭ কোটি ৯২ লক্ষ টাকা আসা সত্ত্বেও সেখানে মাত্র এক কোটি টাকা দেওয়া হয়েছে। এটা আমি বই থেকে বলছি। এবারে আসুন শিল্পে। শিল্পের কথা বললে মাননীয় স্পীকার আপনি লজ্জা পাবেন এবং প্রত্যেকেই লজ্জা পাবেন। আমাদের ৬৫টি পাবলিক আন্ডার টেকিং আছে। আমরা ডকুমেন্ট থেকে দেখতে পাচ্ছি এই ৬৫টি পাবলিক আন্ডার টেকিং-এ ৪,৯১৬ কোটি ৮০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। তার ভেতরে শেয়ার লোন আর গ্রান্টস্ ইন এইড হচ্ছে ২,৭২২ কোটি ৯৯ লক্ষ, আর শেয়ার, আর লোন হচ্ছে ২,১৯৩ কোটি ৮১ লক্ষ। এই সব মিলিয়ে ৪,৯১৬ কোটি ৮০ লক্ষ। প্রফিট এন্ড লস এ্যাকাউন্ট ইকনমিক রিভউ স্ট্যাটিসটিক্সে বুরোক্র্যাটরা লজ্জা পেয়েছে বলে

৬৫ টার দেয়নি, ৫০ টার প্রফিট এন্ড লস এ্যাকাউন্ট দিয়েছে। তা থেকে দেখা যাচ্ছে নেট এ্যাকুমুলেটেড লস ৩৭ টা আন্ডারটেকিং হচ্ছে ১ হাজার ১৮৫ কোটি ৪২ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালে এই ৫০ টার ভেতর ৩৭ টাতে লস হয়েছে ১৭৭ কোটি ৯৭ লক্ষ টাকা, নেট এ্যাকুমুলেটেড লস ১ হাজার ১০৩.২৮ কোটি টাকা। মাত্র ১৩ টায় ধুঁকে ধুঁকে প্রফিট হচ্ছে, ১৩টা কোন রকম চলছে। ৬৫টা আছে, তার মধ্যে ১৫ টার এ্যাকাউন্ট দেয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁদের একটা ডাইরেকশান দিন যে প্রত্যেকটার এ্যাকাউন্ট দিতে হবে। ৫০ টার মধ্যে ২৭ টায় লস। অথচ জয়নাল আবেদিন যখন মন্ত্রী ছিলেন তখন এগুলি সব প্রফিট করত। ওয়েসটিং হাউস স্যাকসবি ফার্মারস সেখানে এ্যাকুমুলেটেড লস হচ্ছে ৭২ কোটি ৭৪ লক্ষ টাকা, দুর্গাপুর প্রোজেক্টে এ্যাকুমুলেটেড লস হচ্ছে ৫৯ কোটি ১২ লক্ষ টাকা, দুর্গাপুর কেমিক্যালসে এ্যাকুমুলেটেড লস হচ্ছে ৮৭ কোটি ৫২ লক্ষ টাকা, ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশানে লস হচ্ছে ২৬০ কোটি ৩৬ লক্ষ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বাসের লাইসেন্স পাওয়ার জন্য লোকে পাগল করে দেয়, একটা বাসের লাইসেন্স পেয়ে লোকে বড় লোক হয়ে যায়, আর আপনাদের কত বাস আছে তার ঠিক ঠিকানা নেই, সেখানে লস হচ্ছে ২৬০ কোটি ৩৬ লক্ষ টাকা। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশানে ৩৬ কোটি ৮১ লক্ষ টাকা লস, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশানে ২৪ কোটি ৩২ লক্ষ টাকা লস, ক্যালকাটা ট্রাম কোম্পানী ৯৫ কোটি ৭১ লক্ষ টাকা লস, ওয়েষ্ট দিনাজপুর স্পিনিং মিলে ৭ কোটি ১৬ লক্ষ টাকা লস, ওয়েষ্ট বেঙ্গল সুগার ইনডাষ্ট্রিজ কর্পোরেশানে ১২ কোটি ৭৭ লক্ষ টাকা লস। পাওয়ারের কথা তো আগেই বলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা, কৃষি, পাওয়ার ইন্ডাষ্ট্রি সবেরই হিসাব দিলাম, আপনারা যদি সবেতেই ফেল করেন— ইংরাজীতে ফেল, বাংলায় ফেল, সংস্কৃতে ফেল, সবেতেই যদি ফেল করেন তাহলে পাশ করাব কি করে? এই ৫০ টা ছাড়াও আপনাদের আরো ২০টা আছে - যেমন — Greater Calcutta Milk Supply, Industrial Estate, Baruipore, Industrial Estate, Kalyani, Central Organisation, Howrah, Wood Industry Centre, Kalyani Manual brick production etc.

ইত্যাদি ইত্যাদি। সিংকোনা প্রোডাকসানে লস, যেখানে লাভ হয় সেখানে ৪ লক্ষ ৮২ হাজার টাকা লস। ১৯৮৮-৮৯ সালে লস হচ্ছে ২ কোটি ৯২ লক্ষ ৮৫ হাজার টাকা।

[5.00 - 5.10 p.m.]

২ কোটি ৯২ লক্ষ ৮৫ হাজার টাকা, আর অন্য ৫০ টি যা ছিল তাতে ১ হাজার কোটির উপর লস - এই অবস্থায় পড়েছে। ১৯৯১-৯২ সালে তারা এইগুলিতে লস ধরেছেন ৩৩৭ কোটি ২১ লক্ষ ৪ হাজার হবে। ২৯২ কোটি ছিল, সেটা আরো বেড়ে যাবে। কেন হবে, কিসের জন্য হবে? কারা কাজ করছে না? আপনাদের আমলাতন্ত্র কাজ করছে না। ১৫টি সংস্থার কোন খবর দেয়নি আপনারা বলবেন না। এইগুলি তো বলতে পারেন। ভবিষ্যৎ-এ এইগুলির কি হচ্ছে, কোথায় যাচ্ছে, কেন এই রকম হচ্ছে — আমাদের বদনাম হচ্ছে। গ্রামে যখন যাই আপনাদের বলে, তখন আমলাতন্ত্রের চীফ্ সেক্রেটারি, ফাইনান্স সেক্রেটারিকে খুঁজে পায় না, আপনাদেরই তখন খোঁজে। এছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বইতে আছে দেখতে পাবেন - আমরা গ্যারান্টি দিয়েছি, হ্যাঁ, কর, আমরা টাকা দেব। এই গ্যারান্টি এখানে আউটষ্ট্যান্ডিং যা আছে হতে পারে - গ্যারান্টি এনফোর্স করতে পারি - করি না। অবশ্যই এর ব্যবস্থা করতে হবে। ১ হাজার ৪৬১ কোটি ৬৪ লক্ষ গ্যারান্টিড্ টোটাল। এই অবস্থায় এই উপর নিউ ইনডাষ্ট্রি - এই নিউ ইনডাষ্ট্রির ব্যাপারে ইকনমিক রিভ্যুয়ুর দিকে লক্ষ্য করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিউ ইনডাষ্ট্রির কথা খুব বড় বড় করে বলা হয়েছে। ইকনমিক রিভিয়ুতে নিউ ইনডাষ্ট্রির কথা বলা হচ্ছে হোয়াট ইজ মোর ইমপর্ট্যান্ট? খুব শিল্পের প্রসার হচ্ছে! বাংলা একেবারে শিল্পে ভরে গেছে? তাই বলছি, — What is more important is that investments are taking place in new modern industries which are essential

for diverification of industrial structure of the state.

খুব বড় কিছু একটা হচ্ছে - লিষ্ট দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩২টি ইনডাষ্ট্রির লিষ্ট দিয়েছেন। এই ৩২টি ইনডাষ্ট্রির ভিতর আমি দেখলাম ৩টি কোল্ড ষ্টোরেজ আছে। আমরা জানি ম্যানুফ্যাকচারিং ইনডাষ্ট্রি - এর ভিতরে আছে ৩টি কোল্ড ষ্টোরেজ, একটি ফ্রুড জুস, ফলের রস হবে, একটি সফট ড্রিংক। আজে বাজে একটি সফট্ ড্রিংক, একটি আলু ভাজা পটাটো চিপ্স, ৪টি ছাতু জাতীয় দ্রব্য হবে, ছাতু বেরবে। ৪টি ইনডাষ্ট্রির একটি প্রিনটিং প্রেস একটি জব প্রিনটিং, একটি ডিটারজেন্ট, একটি এ্যান্টি-অক্সিজেন-এটা যারা জানেন তারা বুঝবেন এটা কিছু না। আর একটি টি. ভি. সেট এক্সপ্যানসন - কত ? এই যে এতগুলির কথা বলছেন, এইগুলি ১ বছরেলেগে গেছে - প্রজেক্টস ইম প্লিমেন্টেড্ ইন ১৯৮৯। লজ্জার মাথা খেয়ে এই বলার জন্য কত টাকা জানেন? টোটাল ১৩৬ কোটি ৪০ লক্ষ টাকা, পাওয়ার মন্ত্রী এখানে বসে আছেন, তিনি এই সব নিয়ে ঘেঁটেছেন, বুঝতে পারবেন। পশ্চিমবঙ্গ সরকার ঢাক ঢোল পিটিয়ে বলছেন ১ বছরে টোটাল ১৩৬ কোটি ৪৩ লক্ষ ৪৬ হাজার টাকা খরচ করে আমরা নতুন ইনডাষ্ট্রি বসিয়েছি। যান মহারাষ্ট্র, পাঞ্জাব, হরিয়ান, তামিলনাড়ু, কর্ণাটকে - তারা এই সব ইনডাষ্ট্রিকে ইনডাষ্ট্রির ভিতরই গণ্য করে না। আর আপনারা এতেই ভুলে যাচ্ছেন। এটা কিছুই নয়, নাথিং এ্যাবসোলিউটলি জিরো। এরজন্যই গর্বাচভ্ বলছেন যে, আমাদের নীতি — তাঁর ভাষাতেই বলছি— ''Is outdated, is fatally fraud, is ossified dogma.''

এই অসিফায়েড্ ডগমার জন্যই আজকে ৩২টির মধ্যে আলু ভাজা হবে, ফলের রস হবে। এই ইনডাষ্ট্রিগুলির জন্য ১৫০ কোটি টাকা! মুখ্যমন্ত্রী সেদিন বলেছিলেন— আমি বলব জোরের সঙ্গে— মুখ্যমন্ত্রী বলেছিলেন তাঁর বাড়ীতে একজন ইনডিয়ান সিটিজেন আছে। সব কথা মুখ্যমন্ত্রীর ইনডিয়ান সিটিজেন শোনেনি। ঐ ইনডিয়ান সিটিজেনই ১৫০ কোটি টাকা ইনভেষ্ট করতে পারত ওর এ্যাডভাইস নিতে পারলেন।

১৩৬ কোটি টাকার এক বছরে ইনডাষ্ট্রি আসছে আর আপনারা লাফালাফি করছেন। এটা কি হয়েছে আপনাদের? মাননীয় অধ্যক্ষ মহাশয়, হয়ত মস্তিষ্ক পরীক্ষা করা দরকার কিম্বা কিছু একটা ব্যাপার। ছেলেবেলায় আমরা যখন কলেজে পড়তাম তখন একটা খুব চালু কথা ছিল, আজকাল আর নেই, আজকাল এটা উঠে গিয়েছে কারণ অসিফায়েড ডগমা বলে দেবার পর আর কেউ বলছেন না এটা। তখন কথাটাছিল, ৩০ বছরের পূর্বে কেউ যদি কমিউনিষ্ট না হয় তাহলে তার হৃদয়ে গন্ডগোল আছে আর যদি কেউ ৩০ বছরের পরে কমিউনিষ্ট থাকে তাহলে তার মাথার গন্ডগোল আছে। এবারে আসছে বছর আর একটি লিস্ট দিয়েছেন তাতে আপনারা দেখিয়েছেন। এখানে দেখুন ৪৩ পাতায়, তার একটা লিষ্ট দিয়েছেন, তাতে কত আছে? ৫৮ কোটি ৯৪ লক্ষ ৫ হাজার টাকা। স্যার, এই করে, এই ছেলেখেলা করে— আমি একটা কথা বলে দিই, ইয়ার্কি হচ্ছে, ইয়ার্কি ছাড়া কিছু নয়। আমি আপনাদের বলছি না। আমি বলছি যে ডিপার্টমেন্ট থেকে এই সমস্ত করা হচ্ছে। তাদের এতো সাহস যে পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের এসে বলে, খুব হয়েছে মশাই, আমরা ১৩৬ কোটি টাকার বছরে ইনডাষট্রি করছি। ধরে নিয়ে আসুন ইনডাষট্রি ডিপার্টমেন্টের কারা কারা আছেন, ধরে নিয়ে আসুন ফাইনান্স ডিপার্ট মেন্টের কারা কারা আছেন। তারা আবার সগর্বে বলছে এটা দেখিয়ে, খুব পিঠ চাপড়াচ্ছে, What is more important is that investments are taking place in new modern industries which are essential for diversification of the industrial structure of the State.

আলুভাজা উইল ডাইভারসিফাই? ফলের রস উইল ডাইভারসিফাই? হচ্ছেটা কি ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশী সময় নেব না, দু/চার মিনিটে শেষ করবো। আজকে আমাদের দেশের সামনে

সংকট, খুবই বড় সংকট, সেই সংকটের সম্মুখীন আমাদের হ'তে হবে। আমি আজকে ডঃ মনমোহন সিং ভার্সেস ডঃ অসীম দাশগুপ্ত এই বির্তকে যাচ্ছি না, সময় নেই, আর একদিন যাব কিন্তু একটা ব্যাপারে অসীম দাশগুপ্তকে মহাশয়কে জিজ্ঞাসা করি অনেকদিন ধরে আপনাকে চিনি। আচ্ছা, এই যে প্রমোদকরটা— আমি তো ১৪ বছর ছিলাম না।

(গোলমাল)

মুখ্যমন্ত্রী বললেন আমাকে, 'তুমি তো ১৪ বছর ছিলে না, তুমি তো জান না।' আচ্ছা অর্থ মন্ত্রীমহাশয়, প্রমোদ করটা ১৫ টাকার টিকিটের কমে কি বসানো হয়? হয়না। আপনি যখন বললেন যে ফুটবল ম্যাচে আমরা প্রমোদকরটা তুলে দিলাম তখন আমি মনে করেছিলাম যে একটা বড় ব্যাপার হ'ল। তারপর দেখলাম ফুটবল ম্যাচের টিকিটের দাম তো ১৫ টাকার অনেক কম, ওতে তো প্রমোদকরই নেই। হয়ত ৪ বছর পর বাইরে থেকে কোন টিম এলে ১৫ টাকার উপর টিকিট হ'লে তখন হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি বলব, এই বাজেটের বেশী অংশই ধাপ্পা। কবি গুরুর কথাটা বলি, 'মস্ত বড় লোভের শেষে মস্ত ফাঁকি জোটে এসে, ব্যস্ত আশা জড়িয়েপড়ে সর্বনাশের ফাঁদে।' আপনাদের ব্যস্ত আশার ফলে আপনারা সর্বনাশের ফাঁদে পড়বেন এ বিষয়ে সন্দেহ নেই। এই বলে আমি এই বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

[5.10 - 5.20 p.m.]

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতী নিয়ে এই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করছি।

........... (প্রচন্ড গোলমাল) ...........

**মিঃ স্পীকার :** বসুন, বসুন,। মিঃ বাপুলী টেক ইওর প্লেস। বসুন বসুন।

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাজেট বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমেই সাধারণতঃ সুস্থ পরিবেশে এই বাজেটে বিতর্ক হয়েছে এর জন্য আমি সমস্ত মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি আমার যে ৪০ মিনিট আছে সেটা আমাকে ব্যবহার করতে দিন। সমস্ত সদস্যগণ এবং সাধারণ ভাবে বিরোধী সদস্যগণ মার্জিত ব্যবহার করেছেন সে জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী দলের নেতা কিছু অমার্জিত কথা বলে ফেলেছেন, কিন্তু আপনি সেটা বাদ দিয়ে দিয়েছেন সেজন্য আর কিছু বলছি না। তবে এর পরে বাবার নাম-টাম আর করবেন না।

..... (প্রচন্ড গোলমাল) .....

**মিঃ স্পীকার :** বসুন, বসুন। মিঃ রায় বসুন।

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলছি যে এই ধরণের ভাষা যেন আর ব্যবহার করা না হয় সেটা আমি পরিষ্কার বলে দিচ্ছি।

........... (গোলমাল) ...........

**মিঃ স্পীকার :** বসুন, বসুন। মিঃ দাস, বসুন, বসুন।

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মূল করের প্রস্তাবগুলি সম্পর্কে আসছি। এখানে বিরোধী সদস্যগণ সাধারণ ভাবে এই করের প্রস্তাবগুলি তেমন তীব্র বিরোধিতা করেন নি। আমি একের পর এক বলছি। আমি সাধারণ ভাবে এই বিরোধিতা হীনতায় কিছুটা বলতে পারেন আন্ডার হোয়েলমড হয়ে গেছি। আমি এক এক করে বলছি। চা বাগানের ক্ষেত্রে মূল বাজেট বক্তৃতার যে অংশটা

আছে সেটা আগে শেষ করছি। চা বাগানের করের হার যা পুর্নবিন্যাস করা হয়েছে, সেই ক্ষেত্রে মাননীয় সদস্য রাজেশ খৈতান অন্য কথা বলতে চাচ্ছিলেন। সাধারণ ভাবে আপনারা সমর্থন করেছেন। রাজেশ খৈতান বলতে চাচ্ছিলেন এই যে কর পাওয়া যাবে সেই কর দিয়ে চা বাগানের পুর্নবিন্যাস করা যায় কিনা। সাধারণ কথায় মাননীয় সদস্যদের আমি বলতে চাই যে গত ৪ বছরের তথ্য নিলে দেখা যায় চায়ের দাম দ্বিগুণ বৃদ্ধি পেয়েছে। আমার ধারণা লভ্যাংশ ভালই বেড়েছে। অথচ দুঃখের কথা মাননীয় সদস্য খৈতান বলতে চাচ্ছিলেন— ৫০ বছরেরও বেশী বয়স এই রকম চা গাছের সংখ্যা কিন্তু ৫৮ শতাংশের বেশী। আমরা এ জন্য মনে করছি যে কর বসানো ঠিক হয়েছে। সাধারণ ভাবে সকলে সমর্থন করেছেন। আমি দ্বিতীয় কথায় আসছি। আমোদ-প্রমোদের উপরে যে কর বসানো হয়েছে সেটা আপনারা বিরোধিতা করেন নি। যেখানে শীততাপ নিয়ন্ত্রিত রেস্তোরা নিগমবদ্ধ নয়, এমন ক্লাব বা সমিতি, যেখানে খাবারের উপরে কর বৃদ্ধি করা হয়েছে, আপনারা কেউ তার বিরোধিতা করেন নি। বিদ্যুতের ক্ষেত্রে, ইনভারটারের ক্ষেত্রে যে কর বৃদ্ধি করা হয়েছে, আমার ধারনা বছরে যদি কেউ হিসাব দেখেন, যারা ইনভারটার কেনেন, আমি একথা বলছি যে ৫ বছরে একটা ইনভার্টার কেনে এই রকম গড় নেওয়া যায়। তাহলে সাধারণ ভাবে দেখা যাবে যে বছরে ১ টাকা, ১।। টাকার বেশী ইনভার্টারে খরচ পড়বে না। আমি বলছি যে এটা ঘটনা হতে পারেনা, সমস্যা সমাধান তো ইনভার্টার কিনে হবেনা। এর জন্য বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি, উন্নতি, বন্টন, পরিবহণ ব্যবস্থার উন্নতি করা দরকার। আমি সে কথা বারবার বলেছি। এর পরে একটা কথা বলা উচিত। যে করটা আমরা বসিয়েছি অতিরিক্ত বিক্রয় কর সেটার প্রভাব খুব কমই পড়বে, ১.২ শতাংশের বেশী পড়বে না, যে কোন জিনিসের দামে। কিন্তু তার থেকে নিত্য প্রয়োজনীয় জিনিসগুলো যা বাদ দেওয়া হয়ছে, সমস্ত খাদ্যশষ্যকে বাদ দেওয়া হয়েছে, এছাড়া ভোজ্য তেল, ওষুধ, এইগুলো যা বাদ দেওয়া হয়েছে, লবন, এইগুলোর উল্লেখ আমি করছি না। আপনারাও এটা নিয়ে বিশেষ কিছু বলেন নি। ছাড়ের ক্ষেত্রে ওষুধকে ছাড় দেওয়া হয়েছে, জীবন দায়ী ওষুধের ফর্মুলেশন অনুযায়ী সবগুলো বাদ দেওয়া হয়েছে। খাদির একটা বিশেষ ধরণের দ্রব্যকে ছাড় দেওয়া হয়েছে। এইগুলো আপনারা কেউ কেউ সমর্থন করেছেন। এখানে খালি একটা কথা বলছি, যেখানে যেখানে ছাড় দেওয়া হয়েছে, আমরা জানি ছাড় দেওয়া হয়েছে অনেকগুলি, ছাড়ের ক্ষেত্রে অর্থ খুব একটা এর জন্য ক্ষতি হবে না। এখানে যেহেতু ফুটবল খেলার কথা উঠেছিল - এটা ঠিক যে ১৫ টাকার নিচে শুধু ফুটবল নয় ঐ ধরনের আমোদ প্রমোদের জন্য কর নেই। ফুটবলের উপরও নেই। কিন্তু জানবেন, যেটা আপনাদের সময়ে ছিল না, এখন আছে, মাঝে মাঝে কিন্তু বড় খেলা হয় ষ্টেডিয়ামে, সেখানে আমরা এই করটাকে লাঘব করেছিলাম। এই জন্যে এর বেশী কিছু বলারও চেষ্টা হয়নি এবং এখানে খুব বেশী উত্তেজিত হওয়ার কোন কারণ নেই। এই ধরণের কর মকুবের ক্ষেত্রে আমরা একটা কথা বলি, একটা দৃষ্টিভঙ্গী কিন্তু রাখি - বারংবার যে এই কর মকুবের মাধ্যমে সাধারণ মানুষের কাছে আমাদের বক্তব্যটা পৌঁছে দিতে চাই। একটা কথাবলি, আপনারা বলেছেন এই বাজেট নিয়ে খুব হৈ চৈ হবে না। আমরা ৬৭ কোটি টাকার অতিরিক্ত কর বসিয়েছি, সত্যিই হৈ চৈ হয়নি, সাত মাসে ৬৭ কোটি টাকার অতিরিক্ত কর। গত পাঁচ বছরে এটা আমরা বসাইনি। আমাদের আর্থিক সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে এটা বসাতে হয়েছে, তবু সত্যিই হৈ চৈ সত্যিই হয়নি · কারণ সাধারণ মানুষ তারা কিন্তু বুঝেছেন। তাঁরা বুঝেছেন এই করের বোঝা তাদের উপর চাপবে না। আমাদের বাজেটের যদি মূল প্রস্তাবটা বলেন, মাননীয় স্পীকার মহাশয়, সাধারণ মানুষেরা, তাদের কী ক্ষতি, তাদের কী লাভ, এটা মনে রেখে আমরা চেষ্টা করেছি। হৈ চৈ হয়নি, যেটা আপনারা হয়তো কিছুটা ব্যঙ্গ করে বলবার চেষ্টা করেছেন। এটা তো আমাদের কাছে বড় পাওয়া। প্রচালিত কর যে সম্বন্ধে ১৮ শতাংশ বৃদ্ধির কথা আমরা বলেছি মাননীয় বিরোধী দলের সদস্য মহাশয়, উনি ৯বম অর্থ কমিশনের কিছু কিছু পাতা পড়েছেন, আমার তো ভাবতে ভাল লাগবে উনি সমস্ত বইটা পড়েছেন, অথবা কেউ পড়ে ওঁকে সারাংশ অন্ততঃ করে দিয়েছেন। কারণ সেখানে আরও কিছু কিছু কথা লেখা আছে। বলা আছে খুব সীমিত ক্ষমতায় অনেক অসুবিধার মধ্যে দাঁড়িয়ে, যার ইতিহাসে আমি যাচ্ছি একটু ধৈর্য্য ধরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের

সবাইকে শুনতে আমরা ১৮ শতাংশ হারে যেটা বাড়িয়েছি, সেটা সম্পর্কে মাননীয় সদস্য সুব্রত মুখার্জী তিনি কিছুটা অভিনন্দন জানিয়েছেন। আগে যখন কর বাড়ানোর প্রস্তাব রাখা হয়েছে বা রাখতে পেরেছি, মাননীয় সুদীপ বাবু একটু প্রচ্ছন্ন সন্দেহ প্রকাশ করেছেন, পারবেন তো? আমরা বলছি, প্রচলিত কর, নতুন কর নয়, যে কর আছে, সেটাই ভালো করে আদায় করার সাধারণতঃ যে লক্ষ্য মাত্রা আমরা রাখি, আপনারা যে বইগুলো থেকে বললেন, এই বই যদি আর একবার পড়েন, দেখবেন ৯৫ শতাংশ কোন কোন ক্ষেত্রে ১০০ শতাংশ আমরা লক্ষ্য মাত্রা পূর্ণ করতে সমর্থ হয়েছি। সুতরাং এটা আমরা পারবো। এটা করার জন্য অবশ্য বিক্রয় কর দপ্তরের কাজের ধারণাটা একটু বদলে ফেলবো, যে কাজ একনও অনেকদিন ধরে চলছে, প্রায় ৫০ বছর ধরে চলছে, যে ডেস্ক ওরিয়েন্টড আছে, আমরা বলছি কর আদায়ের ক্ষেত্রে সেটা ফিল্ড ওরিয়েন্টেড হবে। আমাদের দপ্তরের সমস্ত কর্মী এবং আমরা নিজেরাও সেই কাজে মাঠে নামবো। আপনাদের সহযোগিতা চাইছি। একটা প্রশ্ন বারংবার এসেছে, বিরোধী দলের মাননীয় সদস্যারা বলেছেন, সরকার পক্ষেরও বলেছেন যে সরকারী কাজ কর্মে গতিটা বাড়াতে হবে।

[5.20 - 5.30 p.m.]

এটার কিন্তু আমি একমত। মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, এ ব্যাপারে পরে হয়ত উনি বক্তব্য রাখবেন। আমি এটা বিস্তারিত-ভাবে আলোচনা করছি না। তবে আমরা একটা মূল পরিবর্তনের দিকে যাচ্ছি, এটা আগে কখনও ছিল না। এটা হচ্ছে, একেবারে অফিসের মধ্যে ফাইল চালাচালির ক্ষেত্রে এবং একেবারে মাঠের কাজেও - সাধারণত এক একটা দপ্তরে যখন ফাইল আসে তখন সেটা নীচে জেনারেল রেফারেন্সে চলে যায়। বর্তমানে আমরা প্রতিটি দপ্তরে গ্রুপে করে তাকে বিভক্ত করে সেই গ্রুপ গুলিকে সেল্ফ কন্টেণ্ড করতে যাচ্ছি। অর্থাৎ যুগ্ম-সচিব থেকে করণিক পর্যন্ত তাঁরাই তার দায়িত্ব নেবেন, মতামত এবং একাউনটেবিলিটির দায়িত্বও তাঁদের। এটা ফলে প্রমান হবে। তারপর ঘাটতি শূন্য বাজেট প্রস্তাবটাকে নিয়ে ঠিক কেউ প্রশ্ন করতে পারেন না। কিন্তু বারংবার একই প্রশ্ন উঠছে বলে আমি বই-এ পরিষ্কার এবারে লিখে দিয়েছি। এটা কোন চালাকি নয়। কোন প্রয়োজনে? কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রয়োজন। এটা আমি লিখে দিয়েছি। ফলে সেই প্রশ্ন কেউ তোলেননি। যে প্রশ্ন উঠেছে সেটাতে মোট বাজেটের সঙ্গে অতিরিক্ত ব্যয় বরাদ্দকে গুলিয়ে ফেলা হয়েছে। আমি আপনাদের বলতে পারি অতিরিক্ত ব্যয় বরাদ্দের সঙ্গে ঘাটতি শূন্য বাজেটের কোন সম্পর্ক নেই। দুটো আলাদা বিষয়। ঘাটতি শূন্য বাজেট হচ্ছে, মোট ব্যয় প্রস্তাব এবং মোট আয়ের মধ্যে সামঞ্জস্য। অতিরিক্ত বাজেট প্রস্তাব যখন রাখা হয় তখন এ রকম দেখা যায় যে, আর্থিক বছরের শেষের দিকে কোন কোন দপ্তর একটু কম খরচ করতে পারছে, কোন কোন দপ্তর একটু বেশী খরচ করতে পারছে। সেখানে দপ্তরগুলির মধ্যে পূর্ণবন্টন করতে হয়। যেখানে অতিরিক্ত একটু লাগছে সেখানে অতিরিক্ত সম্পদ সংগৃহীত আছে কিনা সেটা নিয়ে বারংবার প্রশ্ন তোলা হয়েছে। বিরোধী দলের মাননীয় সদস্য মহাশয় কয়েকটা কাগজ একের পর এক পড়লেন। এটা সংক্ষেপেই বলা যায়। কারণ বাজেটেই এটা বলেছি এবং বইটাও খোলা আছে। উনি কোন নতুন খবর আপনাদের দিচ্ছেন না। আমি বাজেট পাবলিকেশনে পরিষ্কার করে বলেছি, আর একবার পুনরুক্তি করছি, কারণ হঠাৎ শুনলে মনে হবে যে, উনি একটা নতুন কিছু বলে ফেললেন। ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১, এই চারটি বছর গেছে যে চারটি বছরই আমি এখানে ঘাটতি শূণ্য বাজেট রেখেছি। ১৯৮৭-৮৮ সালে আমি ঘাটতি শূন্য বাজেট প্রস্তাব এখানে রেখেছিলাম এবং রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার তথ্য অনুযারী মাত্র দুটি দিনের জন্য আমাদের ওভার ড্রাফট নিতে হয়েছিল। ১৯৮৮-৮৯ সালে আমরা ঘাটতি শুণ্য বাজেট প্রস্তাব করেছিলাম, শেষ করি ঘাটতি না রেখে এবং একটা দিনের জন্যও আমাদের ওভার ড্রাফট নিতে হয় নি। ১৯৮৯-৯০ সালের একই চিত্র, আমি আর পুনরুক্তি করতে চাই না। এক দিনের জন্যও ওভার ড্রাফট নিতে হয় নি ঘাটতি না রেখেই শেষ করেছি। এখানে বিরোধী দলের নেতা ১৯৯০-৯১ সালের তথ্য উল্লেখ করলেন। আমি ওঁর চেয়ে বয়সে অনেক ছোট। আমি

ওঁকে অনুরোধ করছি যদি ওঁর সততা থাকে উনি ১৯৮৭-৮৮ সাল থেকে তথ্য গুলি দেবেন, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ সালের তথ্য গুলি দেবেন। তার কারণ যোজনা কমিশনের তথ্য অনুযায়ী পরিকল্পনা খাতে - যে যে খাতে বলেছে, সমস্ত খাতে - ১০০ শতাংশের বেশী খরচ হয়েছে। বেশী খরচ হয়েছে এই কারণে নয় যে, কেন্দ্রীয় যোজনা কমিশন বা অর্থ কমিশন আগে যখন ছিল, তারা অর্থ দিয়েছেন তাই হয়েছে। তাঁরা দেন নি। তাঁদের ৩০ শতাংশ দেবার কথা, তার চেয়ে কম দিয়েছেন। রাজ্য সরকার নিজের সম্পদ অতিরিক্ত সংগ্রহ করে এটা করতে পেরেছে। উনি চার বছরের মধ্যে তিন বছর বাদ দিয়ে শুধু একটা বছরকে তুলে ধরলেন কেন? বিরোধী দলের নেতা এবং কিছু কিছু বিরোধী সদস্য এটা করেছেন।১৯৯০-৯১ সালের কেন খারাপ সেটা কি আরো একবার বলবো? বাজেটে এটা স্পষ্ট বলেছি কেন, ৪টি কারণের জন্য হয়েছে এবং মূল বাজেট ও রিভাইসড এস্টিমেটের তফাৎ আমি আর একটু পড়ে দিচ্ছি। অনেকগুলি দপ্তর আছে, একটা বই আছে, কাজেই আলাদা করে ছিঁড়ে-ছিঁড়ে বলার দরকার নেই। ১৩২৮ কোটি টাকা প্রস্তাব করেছিলাম রিভাইসড বাজেটে, ১ হাজার ৬৬ কোটি টাকার মতন অর্থ পেয়েছি শেষের দিকে এসে, বাকিটা পাচ্ছি না, ৮০ শতাংশের মতন গড়ে পাচ্ছি। উনি কিন্তু সব তথ্যগুলি ঠিক দিতে পারেননি। যারজন্য পয়েন্ট বাই পয়েন্ট বিতর্ক করে লাভ নেই, বইটি ডিসট্রিবিউট করা হয়েছে। সাধারণত, যে ধরণের আধুনিক বিতর্ক হয় বইয়ের পাতা উল্লেখ করে বলে দেওয়া হয়, লিখে বলার প্রয়োজন হয় না, এরজন্য স্টেটমেন্ট-য়্যানুয়াল স্কীম তার ১৫ পাতায় বলে দিয়েছি। এর বেশী বলার প্রয়োজন নেই এই সংখ্যার ক্ষেত্রে, কারণগুলির ক্ষেত্রে আমার মনে হয়েছে কারণগুলি যদি ঠিকমত গত ৪ বছরের নেন তাহলে দেখবেন ১০৬ শতাংশ অতিক্রম হয়েছে ১ বছরে ৮০ শতাংশ। একটু ওয়েটেড এ্যাভারেজ নেবেন তাতে ৯০ শতাংশের বেশী হয়, আমার মনে হয় এটা মনে রাখা ভাল। মনে রাখা ভাল এই কারণে, এই বিধানসভায় অন্য রাজ্যের কথা বলা যায় না, অনেক তুলনীয় রাজ্যের এর চেয়ে খারাপ অবস্থার মধ্যে পড়তে হয়েছে - এটা আমি তো জানি, সেটা আমি একটু পরে বলছি। এখন আমি ৪টি কারণ বললাম, হয়তো পুনরুক্তি করতে হতে পারে, তার মধ্যে একটা বড় কারণ কিন্তু ছিল। যে ঋণ ওঁরা দেন তার সুদের হার বাড়ানোর জন্য যে অভ্যান্তরীন ঋণের ফাঁদ হয়েছিল তারজন্য ২০০ কোটি টাকার মতন রিফ্রেসমেন্ট চেয়েছিলাম, সেটা শেষ মুহূর্তে বাদ দিয়ে দেওয়া হয়। ১০৬৬ কোটি টাকার সঙ্গে যদি ২০০ কোটি টাকা যোগ করেন তাহলে ১২৬৬ কোটি টাকা হয় আর ৯০ কোটি টাকার মতন একটি কেন্দ্রীয় সংস্থার তাদের যে দেও তা তারা দিতে পারেননি, অতএব এই ৯০ কোটি টাকা যুক্ত করবেন তা না হলে অঙ্কের হিসাবে সবটা কিন্তু মিলবে না। এরপর আর একটি কথায় আসছি। উন্নয়নের ক্ষেত্রে আপনারা বলার চেষ্টা করেছেন, ব্যঙ্গ করে বলেছেন যে পশ্চিমবাংলায় উন্নয়নের ধারাটা থেমে গেছে। আমি এখানে প্রতিটি কথা খন্ডন করছি, একের পর এক খণ্ডন করছি ভূমি সংস্কারকে ওঁরা বলেছেন - একই মূল বক্তব্য ওঁরা ঘুরিয়ে-ফিরিয়ে বলেছেন ভূমি সংস্কার করে কি হবে? তার দুটি যুক্তি ওঁরা ব্যবহার করেছেন। আমি দুটি যুক্তিকেই খন্ডন করছি। একটা সাধারণভাবে বলেছেন, সমাজতান্ত্রিক দেশে তো ভূমিসংস্কার হয়েছে, হয়ে এখন তো ওরা অন্য কথা বলছেন তাহলে আপনারা কেন? আমি এই ব্যাপারে সবশেষে আসবো, মাননীয় স্পীকার মহাশয় যদি আমাকে সময় দেন। আর দ্বিতীয় একটি কথা বলেছেন, হ্যাঁ, যদি মাথা পিছু জমি বন্টন করার পরে আধ একরের মতন জমি হয়ে যায় তাহলে কি ব্যাপারটা টেঁকে ? আমি মূল জায়গায় আসছি - কেন আমার ভূমি সংস্কারের কথা বলি, সেখানে বলি, আরো একবার বলছি, একটা সামাজিক ভিত্তিতে দাঁড়িয়ে যিনি শ্রম দিচ্ছেন জমি তারই হাতে থাকা উচিত বলে আমি মনে করি। আপনারা উচিত না মনে করতে পারেন কিন্তু আমরা উচিত বলে মনে করি। দ্বিতীয়ত, শুধু এটাই নয়, মূল কিন্তু আর্থিক কারণে, মূল কারণটা উৎপাদন থেকেই আসছে। ফার্ম ম্যানেজমেন্ট স্টাডিস যেটা কেন্দ্রীয় সরকারের কৃষি দপ্তর করেন, প্রতিটি রাজ্যসরকারের কৃষি দপ্তরও করেন, প্রতি বছর তার থেকে তথ্য বেরিয়ে আসে। তার থেকে তথ্য পাওয়া যাচ্ছে শুধু পশ্চিমবাংলার তো নয়, ২৫টি রাজ্যের প্রতিটি জায়গার তথ্য পাওয়া যাচ্ছে। একর পিছু বা বিঘা পিছু ফসল ফলনের রেকর্ড আমরা কোথায় পাচ্ছি? আমরা বড় কৃষকের জমি থেকে পাচ্ছি না, আমরা মাঝারি

কৃষকের জমি থেকে পাচ্ছি না, আমরা পাচ্ছি ছোট প্রান্তিক কৃষকের জমি থেকে। এবং তাই যখন জমিদারদের কাছ থেকে বা সিলিং-এর বাইরে যাদের জমি আছে তাদের কাছ থেকে জমি এনে ঐ গরীব কৃষকের কাছে দেওয়া হয় - এটা কেউ কাউকে দয়া করছে না - তখনই এরজন্য মোট উৎপাদন কষ্ট বৃদ্ধি পায়। আপনারা প্রশ্ন তুলেছেন তো - তাই আমি প্রমান করছি, ভূমি সংস্কার কোন দয়া-দাক্ষিন্যের ব্যাপার নয়, এটা উৎপাদনের দিকে একটা পদক্ষেপ, বন্ধদরজা খোলার দিকে একটা পদক্ষেপ। যাতে কোন প্রশ্ন না হয় সেইজন্য আমি জাতিয় নমুনা সমীক্ষার তথ্য ব্যবহার করেছি। তাতে আমি বলেছি - আমি পুনরুক্তি করে বিশেষ কিছু বলতে চাই না - ক্ষুদ্র বা প্রন্তিক কৃষকের হাতে সারা ভারতবর্ষে যেখানে ২৯ শতাংশ জমি আছে সেখানে পশ্চিমবাংলায় ৬০ শতাংশের মতন জমি আছে।

[5.30 - 5.40 p.m.]

তার সঙ্গে অন্তর্ভুক্ত বর্গাদারের আওতায় - অধিকার ঠিক নয় - আওতায় যে জমি আছে তা যুক্ত করলে ৭০ শতাংশ বেশী সেই জমি চলে যায়। ভূমিসংস্কারের সঙ্গে অন্য উৎপাদান বিশেষ করে সেচের গুরুত্বের কথা আমি এটা আর্থিক সমীক্ষায় বার বার বলেছি। এখানে বিরোধীদলের সদস্য মাননীয় সত্য বাপুলী মহাশয় উপস্থিত আছেন কিনা জানিনা, উনি প্রশ্ন করেছিলেন এবং উত্তর চেয়েছিলেন যে, আমাদের সময়ে কত সেচ করেছিলাম, মানে ওঁদের সময়ে কত হয়েছিল। আপনাদের সময়ে কত করেছিলেন তা সর্বভারতীয় তথ্য উল্লেখ্য যাতে প্রশ্ন না হয়। সেন্টার ফর মণিটারিং ইনডিয়ান ইকনমিতে দেওয়া আছে ওঁদের সময়ে ১৯৭৭ সালের আগে ২৫ শতাংশ কম জমিতে সেচের জল পৌঁছাত, এখন ৪৪ পারসেন্টের কাছে পৌঁছাচ্ছে। এই গত বছরেও আমরা বলেছি মাইনর ইরিগেসন ওঁরা তথ্য চেয়েছেন ওদের সময়ে কত ছিল শ্যালো টিউবওয়েল - শ্যালো টিউবওয়েল ২ বছর আগের যা সেনসাস তাতে টিউবওয়েল ইনসটলেসন এখন পর্য্যন্ত হয়নি। শ্যালো ডিপ এবং ম্যানুয়েল টিউবওয়েল এই তিনটি মূল প্রশ্নের কথা কৃষি উৎপাদন নিয়ে বলা হয়েছে, আমি মনে করি ঠিকমত বক্তব্য রাখা হয় নি। সংখ্যাটা আমাদের পরিষ্কার করে বলা উচিত। আমি বলছি যা তথ্য, কেন্দ্রীয় ইকনমিক সার্ভে, আমাদের ইকনরিমক রিভিউ এবং সেনটার ফর ইনডিয়ান ইকনমি এই তিনটি বইয়ে আছে, যদি বিরোধীদলের নেতা বা মাননীয় সদস্যরা পড়তে চান তাহলে আমি আপনাদের কাছে রেখে দেব। আমি বক্তব্য রাখার সময়ে বলেছিলাম ১৯৭৬ সালে ৭৪ লক্ষ টন খাদ্যশস্য ছিল, এখন ১১৮ লক্ষ টন হয়েছে। মাননীয় অতীশ বাবু বললেন যে আপনারা একটা বছর কেন নিলেন আমাদেরও ভাল বছর আছে। এই ভাবে আলোচনা করা যায় না। তথ্য দেখবেন, আর্থিক সমীক্ষা সংগ্রহ অধ্যায় যেটাতে আছে মাননীয় বিরোধীদলের নেতা মহাশয়ের একটু অসুবিধা হবে, উনি ১৯৭৮ ৭৯ থেকে পড়া সুরু করে ১৯৮১-৮২ তে গিয়ে একটু থমকে গেছেন। আমি বলছি না যে উনি ১৪ বছর ছিলেন না, পড়তে দেরী হচ্ছে, আমি অনুরোধ করব এই বছরটা যদি দয়া করে পড়েন, আলোচনার সুবিধার জন্য মূল জায়গাটা কোট করে দিচ্ছি। ১৯৭২-৭৩ থেকে ১৯৭৯-৮০ সর্বভারতীয় তথ্যের বইটা ১৯৮৮-৮৯ সালের - ১৯৭২-৭৩ থেকে ১৯৭৯-৮০ আমাদের যাঁরা ছিলেন তখন সারা দেশে খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হার ছিল ২.৫ শতাংশ, পশ্চিমবঙ্গে ছিল ১.৭ শতাংশ। ১৯৭৯-৮০ থেকে ১৯৮৮-৮৯ এই সময়ে সারা ভারতে বার্ষিক উন্নতির হার ২.৫ থেকে ২.৪ শতাংশ কমে যায়। ১.৭ শতাংশ যেটা আপনাদের সময়ে বার্ষিক বিকাশের হার ছিল কৃষিতে সেটা কার্য্যতঃ ৩.০ শতাংশ। তাহলে ৩ শতাংশ হয় এটা মনে রাখতে হবে। কারণ একটা কথা ঠিক বলা হয় নি যে, সমস্ত কৃষিতে - এর থেকেই প্রমাণ করা যায়, এর জন্য বিদ্যালয়ের পাটীগণিতের বেশী কিছু দরকার হয় না, এর থেকেই প্রমাণ করা যায় - সমস্ত ভারতবর্ষের খাদ্য শস্যের মধ্যে পশ্চিমবঙ্গের যে অংশ এর গতি উর্ধ দিকে যাচ্ছে, এই থেকেই প্রমাণিত হয়। আমি শুধু বলতে চাই, মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আবার বলছি, গড় এবং তার থেকে বেশী যদি হয় সেটা পাটীগণিতের নিয়মে আছে, আমি টেবিল ৫.৯ সারণী থেকে বলছি - এটা সমস্ত কোট করেন নি- আমি এটুকু বলতে চাই যে, আমাদের নিজেদের যে অংশ, শস্য

সেটা ১৯৮০-৮১ থেকে আস্তে আস্তে উর্ধে উঠতে সুরু করেছে, এটা উল্লেখ করা হবে। দয়া করে দেখে নেবেন এ্যাপেন্ডিক্স এর ৭৪-৭৫ পাতায়। আমি একটি কথা বলছি, কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষা ৪-৫ দিন আগেই বেরিয়েছে, তার থেকে সর্বশেষ তথ্য নিন। এর কৃষির যে পরিচ্ছদ তা থেকে উল্লেখ করছি। তাতে সর্বশেষ তথ্য অনুযায়ী সবচেয়ে বেশী বার্ষিক খাদ্যশস্য উৎপাদনের হার হচ্ছে ৩৪ শতাংশ এবং সেটা হয়েছে পশ্চিমবঙ্গে। ওতে গত পাঁচ বছরের একটা ইতিহাস দিয়েছে। এবং সেটা হরিয়ানায় ২৪ শতাংশ, পাঞ্জাবে ২৩ শতাংশ। একটি প্রশ্ন রেখেছেন সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয়। তিনি বলেছেন মাথাপিছু খাদ্য উৎপাদন সারা দেশের চেয়ে পশ্চিমবঙ্গে কম। এইভাবে বলাটা কিন্তু ঠিক হচ্ছে না এই কারণে যে, একসঙ্গে আপনার বলা উচিৎ মাথাপিছু জমি পশ্চিমবঙ্গে কেন সারা দেশের চেয়ে কম, অর্ধেক। এই ল্যান্ড-ম্যান রেশিও, এইরকম একটা রুদ্ধ অবস্থার মধ্যে দাঁড়িয়ে সবাইকে ছাপিয়ে মাথাপিছু ক্ষেত্রে এটার বৃদ্ধি কিন্তু শুরু হয়েছে। আপনি যেসব তথ্য উল্লেখ করেছেন, আমি সি. এম. আই. কোট্ করছি, তাতে কিন্তু মাথাপিছু উৎপাদন বৃদ্ধির হার সর্বভারতীয় ক্ষেত্রে— তামিলনাড়ু, মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ, ওড়িষ্যা, বিহার, আসাম, গুজরাট প্রভৃতি রাজ্যে, .২ শতাংশ, পশ্চিমবঙ্গে সেটা .৩ শতাংশ ষ্টেট ডোমেষ্টিক প্রডাকটস ফ্রম এগ্রিকালচার। একথা তো সুদীপবাবু বলেননি! সর্বশেষ যে তথ্য এসেছে, আমরা সেটা আর্থিক সমীক্ষায় বলে দিয়েছি। এর সঙ্গে কিন্তু কেন্দ্রের চালের কোন যোগ নেই। রাজ্যস্তরে কৃষি থেকে আয় - ষ্টেট ডোমেষ্টিক প্রডাক্টস ফ্রম এগ্রিকালচারে মাথাপিছু আয়ের ক্ষেত্রে আমরা কিন্তু এগিয়ে আসছি। এর কোন উল্লেখ উনি করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দয়া করে লক্ষ্য করবেন, এ-ব্যাপারে আমাদের স্থান অনেক নীচে ছিল। সেখান থেকে বাড়তে বাড়তে আমরা এখন তৃতীয় স্থানে, উপরের স্থানে রয়েছে পাঞ্জাব এবং হরিয়ানা। পার ক্যাপিটা ষ্টেট প্রডাকটস্ ফ্রম এগ্রিকালচার গত পাঁচ বছরে কি হয়েছে সেটা আমরা আর্থিক সমীক্ষায় বলে দিয়েছি, দয়া করে একবার পড়ে দেখবেন। একে যদি অস্বীক্যর করেন তাহলে নিজেকেই অস্বীকার করা হবে। নিজেদের রাজ্যে যেটা উন্নতি হচ্ছে সেটাকে আপনারা ব্যঙ্গ করছেন কি করে? এর দ্বারা সাধারণ কৃষকদেরই অসম্মান করছেন। এ কাজটা করবেন না। এটা করে অন্যায় করছেন। আমি আবার বলছি, ষ্টেট ডোমেষ্টিক প্রডাকটস - এর দুটি বড় ভাগ। এ- ব্যাপারে কৃষি সম্পর্কে বলছি, শিল্পেও আসছি। শিল্পটা বিরাট; একটু কষ্ট হবে শুনতে, অপেক্ষা করুন। এবারে কৃষিতে বলা শেষ করছি এ বিলে যে, কৃষির ক্ষেত্রে ১১৮ লক্ষ টন যা আমাদের উৎপাদন হয়েছে সে সম্পর্কে আমরা আবারও পরিষ্কার বলছি, যদিও অন্য রাজ্য থেকে অনেক মানুষ এই রাজ্যে আসছেন, যদিও এই অবস্থার সঙ্গে অন্য রাজ্যের তুলনা হয় না, তবুও আমরা কৃষিতে ১৪০ লক্ষ টনের কাছাকাছি গেলে একটা শৃঙ্খলার অবস্থা আসবে এবং আমরা সেই জায়গায় যেতে চাই।

[5.40 - 5.50 p.m.]

অরো কতক গুলি তথ্য দিতে পারতাম, কিন্তু সময় নেই, শিল্পে যেতে হবে, ওনারা তাড়া দিচ্ছেন। কালরির ক্ষেত্রে বলি। মাননীয় স্পীকার মহাশয়, গত দুদিন ধরে আলোচনা চলছিল, সেখানে মাননীয় সৌগত রায় মহাশয় ন্যাশানাল শ্যামপেল সার্ভের একটা তথ্য উল্লেখ করে বলেছিলেন ক্যালরি ইনটেকের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান ভারতবর্ষের গড় অবস্থানের একেবারে নিচে। এই সমিক্ষা ১৯৮৩ সালে করা হয়েছিল। আমার কাছে দুটি তথ্যই আছে। মাননীয় সৌগত মহাশয়কে অনুরোধ করবো ব্যস্ততার মধ্যে ওই তথ্যের উপর একটা রি-সার্ভে হয়েছে সেটা একটু পডবেন। আমি বিরোধী দলের নেতার প্রশ্নের উত্তর দেব, আশাকরি তিনিথাকবেন। আমি এখন অনাকে বলছি যে রি-সার্ভেটা একটু পড়বেন। ওই একই সমীক্ষার পুনঃসমীক্ষা হয়েছে, সেই পুনঃসমীক্ষা থেকে যেটা বেরিয়ে এসেছিল সেটা আমি একটু এখানে বলছি। এই পুনঃসমীক্ষা যাদের ক্ষেত্রে আপনি বলছেন ক্যালরি কম সেখানে কিন্তু ২৫ শতাংশ ক্যালরির একটা উন্নতি লক্ষ্য করা গেছে। সব চেয়ে বড় কথা ১৯৮৪ সালে রি-সার্ভে শেষ, তারপর কিন্তু ক্যালরির উপর ন্যাশানাল শ্যামপেল সার্ভের কোন কাজ হয় নি। এবার আমি বলছি তার একমাত্র প্রক্সি-ভেরিএবিল, একমাত্র তার

পরিবর্তে যেটা ব্যবহার করা হয় সেটা আমি বলি কৃষি থেকে মাথাপিছু আয় একেবারে কমপোজিট ভেরিএবিল তার থেকে আসে, সেখানে কিন্তু বৃদ্ধি পেতে পেতে আমাদের স্থান তৃতীয় জায়গায় গিয়েছে, গড়ের চেয়ে অনেক উঁচুতে। এটা আমি মাননীয় সৌগত রায় মহাশয়কে বললাম। মাননীয় সুদীপ বন্দোপাধ্যায় মহাশয় এখানে একটা কথা বলেছেন, জাতীয় নমুনার সমীক্ষা উল্লেখ করে বলেছেন যে পানীয় জলের ক্ষেত্রে সারা দেশের ক্ষেত্রে পশ্চিমবাংলা গড় অবস্থানের নীচে। গ্রামাঞ্চলের সারা ভারতবর্ষের যেখানে ১৬.০৭ শতাংশ ট্যাপ ওয়াটারের জল পায় সেখানে পশ্চিমবাংলা ৭.৮৬ শতাংশ। কিন্তু উনি যেটা বললেন না, তারপরেই একই টেবিলে আছে, চোখ বেশী দূর সরাতে হবে না, তার পাশেই লেখা ছিল যে টিউবওয়েলের মাধ্যমে কত জল সরবরাহ হয়, সেটা তিনি বাদ দিয়েছেন, আমি টিউবওয়েল যোগ দিচ্ছি। টিউবওয়েল যোগ দিলে সারা ভারতবর্ষের ক্ষেত্রে যত গুলি গ্রামে পৌঁছেছে জল, জনসংখ্যার কাছে পৌঁছেছে সেটা হচ্ছে ৫২.৫৬ শতাংশ - আমি দুটি উৎস যোগ করে বলছি - সেই ক্ষেত্রে পশ্চিমবাংলায় ৮১.১৪ শতাংশ। মাননীয় স্পীকার মহাশয়, আমি দুটি যোগ করে বলছি। পশ্চিমবাংলায় মাটির নিচে জলের যে অবস্থান সেটা রাজস্থানে এক নয়। আমি ওয়ার্ল্ড হেলথ অরগানাইজেশানের যে নর্মস যেটা কেন্দ্রীয় সরকার মেনে নেন তার ভিত্তি করে আমি বলছি। যে যে সোর্স গুলিকে সেফ ড্রিংকিং ওয়াটার বলা হয় তার মধ্যে টিউবওয়েল পড়ে, ট্যাপ ওয়াটারের মতো, যে কেউ এটা জানেন। আরবান এলাকাতে ঠিক একই ভাবে যোগ করতে দেখা যায় পশ্চিমবাংলায় ৯৩ শতাংশ মানুষের কাছে পৌঁছেছে যেখানে সারা ভারতবর্ষে ৮৭ শতাংশ। পাবলিক হেলথ এক্সপেনডিচার - এর একটা বই মাননীয় সুদীপ বন্দোপাধ্যায়ের কাছ থেকে পেয়েছি, আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি, এই বইটা কেন্দ্রীয় সরকারের একটা পাবলিকেশান, দিল্লীর একটা লাইব্রেরী থেকে নেওয়া। এটাতে যা তথ্য আছে তার পরের তথ্য আমার কাছে আছে। একটা জিনিস এই বই-এর গোটা দশের পাতা উল্টে দেখলেই পেতেন, সেটা আমি দিয়ে দিচ্ছি।

উনি বলেছেন জনস্বাস্থ্যের উপরে মাথাপিছু যে খরচ সেটা পশ্চিমবাংলায় ৪৭ টাকা আর সারা ভারতবর্ষে ৬০ টাকা। এটা যদিও এখন ৬০ টাকা হয়ে গেছে, তবুও ঐ টাকার ব্যাপারে যেহেতু করেসপন্ডিং ফিগার নেই, তারমধ্যে আমি যাচ্ছি না। কিন্তু টাকা নিয়ে জনস্বাস্থ্যের মূল যে কাজ, এই টাকা নিয়ে সেই মূল কাজ হয়েছে। মৃত্যু হারের উপরে তার প্রভাব কি পড়েছে? সারা ভারতবর্ষে মৃত্যুর হার এক হাজার জনের মধ্যে ১০.৮, আর এক হাজার জনের মধ্যে পশ্চিমবাংলায় সেই হার ৮.৭। ইনফ্যান্ট মর্টালিটি, শিশু মৃত্যুর ব্যাপারে পশ্চিমবাংলায়, সারা ভারতবর্ষে এক হাজারের মধ্যে যেখানে ৯৫, সেখানে পশ্চিমবাংলায় ৭২। একই বইতে এটা আছে। উনি এটা বলেন নি। এবারে আমি বলছি বার্থ রেটের ব্যাপারে। প্রতিটি প্রকল্পের ক্ষেত্রে, বার্থ রেট নিয়ে যে হার সারা ভারতবর্ষে, পশ্চিমবাংলায় তার থেকে কম। একই তথ্য থেকে বলছি। এটা কেন্দ্রীয় সরকারের ইমপ্লিমেনটেশান দপ্তর বলে একটি দপ্তর ছিল, সেই দপ্তর এবং স্বাস্থ্য দপ্তর মিলে বছর দিনের আগে এটা প্রকাশ করেন। বিভিন্ন রাজ্যে যে টাকা খরচ করেছে, হিসাবে দেখাচ্ছে জনস্বাস্থ্যে সেই টাকা খরচ করলে এই মৃত্যুর হার সঠিকভাবে কি হতো এবং শিশু মৃত্যুর হার রোধ করার জন্য কোথায় যাওয়া যেত। একটু নর্ম রাখি। ওঁরা যা বলেছেন - পাঞ্জাব, হরিয়ানা সম্বন্ধে এখানে বলেছেন। অদ্ভুত ব্যাপার, দেখা গেল পশ্চিম বাংলা ছাড়া আর বেশী রাজ্য নেই যারা টাকা খরচ করে যেখানে পৌঁছানো উচিত ছিল সেখানে পৌঁছেছেন। যেখানে ২০ পয়েন্ট প্রোগ্রাম, কিছু তথ্য উল্লেখ করে বলেছেন, বিশেষ করে গ্রামে বিদ্যুতের ব্যাপারে। গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে আমাদের যে অসমাপ্ত কাজ সেটা করতে হবে। একই সঙ্গে যেখানে একশো শতাংশ এমন অনেক রাজ্যের কথা বলেছেন। কেন্দ্রীয় যোজনা কমিশনে তখন সদস্য ছিলেন হনুমন্ত রাও। এই ২০ দফা কর্মসূচী, যার ভিত্তিতে, আপনারা যে দলে আছেন সেই দলে কে মুখ্যমন্ত্রী হবেন, কে রাজ্যপাল থাকবেন, তা স্থির হয়। তাই সবাই একশো একশো করে দেখান। তারপর হনুমন্ত রাও বলে দেন, এখানে যে ফিগারগুলো এসেছে তা আলোচনার জন্য উল্লেখ করা যেতে পারে না। ঐ একই ধরণের প্রশ্ন, কেন্দ্রীয় সরকার সেটা তুলেছেন। সেটা কিন্তু রাজ্যের সঙ্গে রাজ্যের তুলনায় আসতে পারছে না। এরপর আমি চলে

যাচ্ছি, মাননীয় জয়নাল আবেদিন তুলেছেন, পঞ্চায়েতের কাজকর্ম, ফাংশানিংয়ের ব্যাপারে। এটা বলে, কেন প্রশ্ন ওঠে, আর্থিক সমীক্ষা ইত্যাদির কথা বলেছেন। রাজ্য সরকারের উপরে যেটুকু আস্থা দেখিয়েছেন সেটুকু দেখাবো, তারপর অন্য তথ্য থেকে বলবো। আমাদের আই. আর. ডি. পি.তে কি কাজ হয়েছে? আই. আর. ডি. পি. সম্বন্ধে বলতে গিয়ে বলবো যে সবটা ভরতুকি - ২৫ শতাংশ রাজ্য সরকার এবং ৭৫ শতাংশ ব্যাঙ্কের ঋণ। প্রান্তিক কৃষক, কারিগর হলে ৩৩.৫ শতাংশ। এই যে স্পিলট্, এতে যে ভরতুকি, অর্ধেক রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকার দেন। এই রাজ্যের ব্যাংকের যে টাকা, এটা কার টাকা ? এটা আমার, আপনার টাকা, যে টাকা নিয়ে ৮০ ভাগ বিনিয়োগ হয়। এই নিয়ে আই. আর ডি. পি. প্রকল্প। সাধারণ ভাবে একশো ভাগ মাত্রা অতিক্রম করে এখানে। এটা সম্পর্কে বলেছেন যে নির্বাচনের দিকে দেখে করা হয়েছে। আমি এবারে মূল জায়গায় চলে যাচ্ছি।

[5.50 - 6.00 p.m.]

যেহেতু জয়নাল আবেদিন সাহেব একটি প্রশ্ন রেখেছেন এই যে এতো করছেন, টরছেন এরমধ্যে কোন এ্যাসেট ইত্যাদি হবে কিনা। মাননীয় জয়নাল আবেদিন সাহেব অভিজ্ঞ মানুষ, আমি তাঁকে সম্মান জানাই, তাঁর ব্যস্ততাকেও সম্মান জানাচ্ছি, তার কারণ তিনি ইকোনমিক সার্ভেটা পড়েছেন, কিন্তু একটা পাতা বাদ দিয়ে পড়েছেন। ৩ দশমিক ১১ এর যে পাতা, সেই পাতাটি বাদ দিয়ে পড়েছেন। পাছে আপনারা প্রশ্ন করেন সেইজন্য সেখানে স্থায়ী সম্পদ সম্পর্কে দেওয়া হয়েছে। সেখানে আর্থিক সমীক্ষাতে রাজ্যের সম্বন্ধে ফলাও করে বলেছেন। এই বইটি কেন্দ্রীয় সরকারের কৃষিমন্ত্রকের যে কারেন্ট ইভ্যালুয়েশান রিপোর্ট আছে সেখানে থেকে পাবলিশ করা হয়ে থাকে। সেটা কেন্দ্র করেন এবং সেই সংস্থা রাজ্যের সম্বন্ধে কেন্দ্রীয় বা বিশ্ববিদ্যালয় বা বিশ্বভারতী আছে তার কাছ থেকে বুঝে নেন। আমাদের সঙ্গে কোন যোগাযোগ নেই। সেখানে ওঁরাই বলেছেন যে স্থায়ী সম্পদ হয়েছে এবং ওঁরাই ফলাও করে বলে বেরিয়েছেন যে স্থায়ী সম্পদ হয়েছে। সারা ভারতবর্ষের যে স্থায়ী সম্পদ সৃষ্টি করে, সেখানে ১০০ ভাগের থেকে ৮১ শতাংশ হয়েছে সারা ভারতবর্ষে, আর পশ্চিমবঙ্গে সেখানে ৯২ শতাংশ। সুতরাং সমস্ত রাজ্যের তুলনায় এই হিসাব। এ্যাসেট ইনট্যাক্ট সম্পদ তার জায়গায় রয়েছে। সারাভারতবর্ষের গড় হচ্ছে যেখানে ৭২ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গের গড় হিসাব কেন্দ্রীয় কৃষিমন্ত্রকের রিপোর্ট অনুযায়ী ৯০ শতাংশ। অতএব ৭২ এর জায়গায় ৯৭ শতাংশ। সাফিসিয়েন্সি অফ এ্যাসিসটেন্স— এটা ধরে নিয়েই আপনার কাছে যাচ্ছি - সারা ভারতবর্ষে ৮১ শতাংশ, আর কেন্দ্রীয় কৃষি দপ্তরের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে ৯৯ শতাংশ, অর্থাৎ ৩ হাজার ৫০০ টাকারও বেশী আয় বৃদ্ধি হয়েছে ৭৫ ভাগ মানুষের পশ্চিমবঙ্গে। তারপরে আপনারা স্বনিযুক্ত প্রকল্প নিয়ে একটু ব্যঙ্গ-ট্যাঙ্গ করলেন, সব শুনলাম এবং ব্যাঙ্গ করেই একটি প্রশ্ন করা হয়েছে, এই যে এতো টাকা আসে, এরমধ্যে এতো টাক বিলি করা হয় কিনা, আপনারা জেনে রাখুন পশ্চিমবঙ্গের ৯৮ শতাংশ গরীব মানুষকে ঠিকভাবে সনাক্তকরণ করা হয়েছে। গরীব মানুষরা যদি আমাদের দিকে আসেন তো আমরা কিছু করতে পারি না। এই রিপোর্ট জমির পরিমাণ, তার আয়তন, তার সীমা তাই দিয়ে বলেছেন। এরপরে একটি জিনিষ বলা উচিত - এই ধরণের প্রকল্পগুলি বিচ্ছিন্নভাবে হয়েছে না সামগ্রিকভাবে পরিকল্পনার অঙ্গ হিসাবে সারা ভারতবর্ষে ৭৭ শতাংশ পশ্চিমবঙ্গে ৯১ শতাংশ হয়েছে। আমি এইবার শিল্পের কথায় আসছি শিল্প নিয়ে অনেক ব্যঙ্গ করা হয়ছে। তাই আমি তথ্য দিয়ে বোঝাচ্ছি যাতে কোন প্রশ্ন না উঠতে পারে এবং এর উৎসটা কি তাই আমি বলে দিলাম। শিল্পক্ষেত্রে ক্ষুদ্রশিল্প নিয়ে যেহেতু মাননীয় সৌগত রায় প্রশ্ন করেছেন যে তার উত্তরে আমি বলছি যেখানে ১ লক্ষেরও কম নথিভুক্ত শিল্প ছিল সেখানে এখন ৩ লক্ষ ৪০ হাজার শিল্প হয়েছে। সারা ভারতবর্ষে যে শিল্পগুলি রুগ্ন আছে আমরা তার কথা ভাবছি না এই কথা বলা হয়েছে। হ্যাঁ, তাদের কথাও ভাবছি, সর্বশেষে ৩০ হাজার রুগ্ন শিল্প আছে। সারা ভারতবর্ষের যে প্রক্রিয়া এখানেও তাই। প্রতিটি রাজ্যের ছোট শিল্পের জন্য যে প্রক্রিয়া, রুগ্ন যেটা সেটা বাদ দিয়ে সারা ভারতবর্ষের এইরকম ভাবে বাদ দেওয়ার পরেও ক্ষুদ্রশিল্পের

স্থান কিন্তু প্রথম। কেন বললাম জানেন - ভূমি সংস্কারের যেরকম জমির পুর্নবন্টন হয় তেমনি ক্ষুদ্র শিল্পের তো পুঁজির বন্টন হয় এইবারের কেন্দ্রীয় তালিকায় বিষয়টি বিরোধী দলের নেতা একটু চিন্তা করুন তো, কেমন লাগবে একটু ভাবুন তো। উনি যেভাবে ব্যঙ্গ করে বললেন যে শিল্প কোথায়, কি হয়েছে আমি ঠিক ওইভাবে অনুকরণ করছি না। আমি শুধু সংক্ষেপে বলছি। আমি বড় শিল্পের ক্ষেত্রে বৈজ্ঞানিক প্রক্রিয়ার উৎপাদক সূচক। উল্লেখ করে বলছি সমস্ত বড় শিল্পের সূচক যদি ১০০ ধরা হয় ৭০ ভারতবর্ষে। ১০০ ধরে আমি পেছনে দিকে গেছি সামনের দিকেও গেছি। আপনারা দয়া করে একটু কষ্ট করে পিছিয়ে যান, আবার কষ্ট করে সামনে আসুন তাহলে চিত্রটা বুঝতে পারবেন। ৬০-এর দশক ধরে আপনারা একটু পিছিয়ে যান, আপনারাই বলেছেন যে প্রথম ছিল, পশ্চিমবঙ্গে ১২০ ছিল। সেখানে শিল্পের উৎপাদন সূচকছিল ১২০। আবার ১৯৭৪ সালে সেই সূচক কমতে কমতে হার ১৪০ নেমে আসে। এখন সেই সূচক বাড়তে বাড়তে ১৪০ হয়েছে। একটা রেখাচিত্র আঁকুন তা না হলে আপনাদের বুঝতে অসুবিধা হবে। কারণ এই না হলে মাঝেমাঝেই বুঝতে অসুবিধা হয়। রেখাচিত্রটা এঁকে দেখুন তাহলে দেখবেন যে ৫০ সালে বেশি ছিল। আজ সেই বিরোধীদলের নেতা মুখ্যমন্ত্রী থাকাকালীন একেবারে কমে নিচে নেমে যায়। এখন সেটা আবার বেড়ে ১৪০ হয়েছে। যে আর্থিক সমীক্ষার উপর নির্ভর করে আপনারা বলছেন সেই আর্থিক সমীক্ষার উপরে নির্ভর করে আমিও বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারণ যদি অনুসন্ধান করা হয় যে কি কারণে এটা শুরু হল তাহলে ৫০ দশকের শেষের দিকে চলে যেতে হয়। আপনাদের মনে পড়ে কি মাশুল সমীকরণ নীতির কথা? সেই সময়ে আপনারাই রাজ্যে এবং কেন্দ্রে আপনারা। আপনারা শুরু করলেন পশ্চিমবঙ্গে এবং তার আগে পর্য্যন্ত আপনারা প্রথম ছিলেন।

মাননীয় সদস্য রাজেশ খৈতান বলেছেন, বণিক সভাতে আমরা এই কথা শুনতে শুনতে ক্লান্ত, মাঝে মাঝে উপদেশ আমরা শুনি, আমরা প্রথম ছিলাম, আপনাদের কুমিরের কান্না, আপনারা এত নীচে নেমেছেন; আপনারাই তো করেছেন, মূল কারণ তো আপনারাই। আমি বলচি মাননীয় স্পীকার মহাশয়, কৈ একজনও তো বলেননি মাশুল সমীকরণ নীতি প্রত্যাহার করুন। একজনও তো কেউ বলেননি, আমরা তো মনে করি আসামীর কাঠগড়ায় আপনারা প্রত্যেকে দাঁড়িয়ে আছেন পশ্চিমবাংলার মানুষের কাছে। আপনারা কি কাগজ দেখাচ্ছেন, আপনারা কাগজ দেখাচ্ছেন ব্যাঙ্গ করছেন, প্রতিটি মানুষ জানুক এই সভার মাধ্যমে এর মূল কারণ এরা ঘটিয়েছেন কি প্রশ্ন করছেন, প্রশ্নতো আমরা জিজ্ঞাসা করবো। মাননীয় স্পীকার মহাশয়, এর পরে আমরা বলছি এখানে তো থামেনি, এতো শুধু মাশুল সমীকরণে থামেনি, শুধু ক্রেডিট ডিপোজিট রেশিও নয় এটা কেন হল, যে ক্রেডিট ডিপোজিট রেশিও যেটার তুলনায় রাজ্যে ৮০ কোথাও কোথাও ১০০ শতাংশ এখানে ৫৫ শতাংশ ঋণ ফেরৎ দেওয়ার পরেও একবারও তো প্রতিবাদ করেননি যে যেখানে টার্ম লেন্ডিং ইন্সটিটিউশানে এইভাবে কম দেওয়া হয়েছে। আপনারা তো একবারও বলেননি, কেন্দ্রীয় বিনিয়োগের ক্ষেত্রে মহারাষ্ট্রের হার যেখানে ৭০-র দশকে প্রথম দিকে ছিল ৩ শতাংশ এখন বাড়তে বাড়তে ১৬ শতাংশ হয়েছে, পশ্চিমবাংলায় যেটা ১১ শতাংশ থেকে কমে ৫ শতাংশ হয়েছে, একবারওতো এই ব্যাপারে প্রতিবাদ করেননি। আপনারা হলদিয়া নিয়ে প্রশ্ন তুলেছেন। আসুন, মাননীয় স্পিকার মহাশয়, আমরা একত্রিত হয়ে হলদিয়া প্রকল্পের ইতিহাসের মধ্যে যাই এবং বর্তমান অবস্থার কথাতেও যাই। স্যার, মাননীয় বিরোধী দলের নেতা উনি বলেছিলেন লাভজনক দিকটা দেখতে হবে, হলদিয়া প্রকল্পের উদাহরণটা দিই, হলদিয়া প্রকল্পের যে আই. ডি. বি. আই.-র রিপোর্ট করেছিল সেই রিপোর্ট অনুযায়ী ইন্টারনাল রেট অফ রিটার্ন ছিল ১৮ পারসেন্ট, আপনারাও জানেন যে এত ভাল লাভজনক প্রকল্প হয়নি। তাহলে কেন ১০ বছর এটা আটকে রাখলেন? মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে জানাতে চাইছি কেন এটা আটকে রেখেছিলেন। এবারে লক্ষ্য এখনো কি কথা বলা হচ্ছে এই যে আমি আই. আর. আর.— ইন্টারনাল রেট অফ রিটার্নের কথা বললাম যারা সুধীজন, যারা বিচক্ষণ, তাঁরা এর থেকে বুঝতে পারবেন সেটার বৈজ্ঞানিক পরিভাষায় ভায়াবিলিটির সবচেয়ে বড় ইনডেক্স হচ্ছে আই. আর. আর. সেটা ১৮ পারসেন্ট যেটা ভায়াবিলিটির প্রমাণ। এর পরে লক্ষ্য

রাখুন কি বক্তব্য রাখা হল, আজকেও রাখা হল, বলা হল আপনারা হলদিয়া করতে যাচ্ছেন ইম্পোর্টেড নাপথার ভিত্তিতে। আমি একটু ইতিহাসের পিছন দিকে যাই মনে পড়েনা আপনাদের সেই ১৪ বছর আগে আপনারা কি বলেছিলেন, আপনারাই বলেছিলেন ইন্টিগ্রেটেড প্রকল্পের দরকার নেই। আপনাদের দিক থেকে বলা হয়েছিল ইমপোর্টেড ইথিলিনের ভিত্তিতে করুন, বলেননি, আমরা তখন বলেছিলাম এটা করলে বিদেশ থেকে এটা আনার রিস্ক থাকবে আর আপনারা বললেন ন্যাপথা আমরা বিদেশ থেকে আমদানী করবো। এটা তো ঘটনা নয়। মাননীয় স্পীকার মহাশয়, আপনারা মাধ্যমে আসল ঘটনাটা বলি ন্যাপথার যোগান নিশ্চিত ওদের আমলে হয়নি, ন্যাপথার যোগান নিশ্চিত হয় '৯০ সালে এবং মূলতঃ ডোমেস্টিক ন্যাপথার উপর ভিত্তি করে। আপনারা যা বলেছেন তা উল্টো হচ্ছে ঘটনা এবং তারপরও আপনারা যে কথাগুলি বলেছেন সেটা কারা বলেন জানেন যারা বাধা দিতে চায় তারা বলেন, আপনারা এখনও বাধা দিতে চান। জানবেন এই বাধা কিন্তু পশ্চিমবাংলার মানুষ অতিক্রম করবে, আপনাদের এই হচ্ছে দৃষ্টিভঙ্গী। আপনারা ইতিহাসেও করেছেন, এখনও করছেন। এরপরে একটি কথা আমি দায়িত্ব নিয়ে বলছি যদি মনে করেন এটা প্রসিডিংস থেকে বাদ দিতে চান তাহলে বাদ দেবেন, যেহেতু মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন হলদিয়াকে নিয়ে - আপনি সকালে এক শিল্পপতির সঙ্গে, বিকালে আর এক শিল্পপতির সঙ্গে আলোচনা করছেন, একটু লক্ষ্য করবেন ইতিহাসটা লক্ষ্য করবেন - গোটা ইতিহাসটা লক্ষ্য করবেন। কখন আমাদের কাছে শিল্পে বিনিয়োগের জন্য শিল্পপতিরা আসতে শুরু করলেন।

[6.00 - 6.10 p.m.]

১৯৯০-৯১ সালে কেন এলেন? কারণ কেন্দ্রে তখন আপনারা অপসৃত। প্রায় নেইই। লক্ষ্য করুন - কোনটা কজাল ফ্যাকটার। কোনটা মূল কারণ। আপনারা দিল্লিতে না থাকার ফলে সূবর্ণ সুযোগ হলো। আর একটা কথা - শিল্পপতিরা বলেছেন, যদি সেই শিল্পপতিরা গোপনে আপনাদের বলেন তাহলে আপনারা জেনে নেবেন। একের পর এক বলেছেন। আমরা তখন জিজ্ঞাসা করেছিলাম, আপনারা এতদিন কোথায় ছিলেন? আমাদের যেটুকু আছে, এই আমাদের দৃষ্টিভঙ্গী। তাঁরা বলেছেন আমরা তো কত আগে এখানে আসতে চেয়েছি। দিল্লিতে কংগ্রেসী সরকার, আপনাদের মন্ত্রি, আপনারাই ওখানে ছিলেন - বলেছেন এই রাজ্যে নয়, অন্য রাজ্যে যান। আজকে আপনারা প্রশ্ন করছেন! এই প্রশ্নতো আমরা করবো। কি কাগজে আপনি দেখাচ্ছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি মাননীয় বন্ধুগণ। এর পর আমি মূল জায়গাতে আসছি। কতকগুলি ক্ষেত্রে, এখানে একটা অন্য কথা বলা হচ্ছে। মাননীয় স্পীকার স্যার, কিছু বক্তব্য - হলদিয়াতে দেড় লক্ষ লোকের কর্মসংস্থান হবে এটা নিয়ে না কি আমরা ভাঁওতা দিচ্ছি। আমি একটা কথা মাননীয় স্পীকার স্যার, আপনারা মাধ্যমে আবার বলছি, আপনার মনে থাকবে - মাননীয় বিরোধীদলের সদস্য বলেছেন, বিতর্কে হোম ওয়ার্ক করে আসেন নি। দেড় লক্ষ লোকের কর্মসংস্থান হবে এই বিষয়ের কাগজপত্র আমি আপনার কাছে জমা দিয়েছিলাম। আপনার নিশ্চয় মনে আছে। কিন্তু আপনারা ভুলে গেছেন। আমি এই সভাতে দিয়েছিলাম। দু নম্বর হচ্ছে, উত্তরবঙ্গের ক্ষেত্রে অনেক কথা হয়েছে। চুপ করে সেই সময় সহ্য করেছি, এবারে আমি উত্তর দিচ্ছি। উত্তরবঙ্গের ব্যাপারে বক্তব্য একজন মাননীয় সদস্য কমল গুহ মহাশয় রেখেছেন এবং আরো দুই, একজন মাননীয় সদস্য রেখেছেন। উত্তরবঙ্গের ব্যাপারে, আমি এখানে দাঁড়িয়ে একটা পরিস্কার বক্তব্য রাখতে চাই। উত্তরবঙ্গের ক্ষেত্রে এই তথ্যটা শিলিগুড়িতে দিয়েছিলাম এবং কাগজেও বেরিয়েছিলো। আর একবার বলছি। আমাদের প্রতি জেলাতে পরিকল্পনা খাতে কি খরচ হয় যেহেতু জেলা পরিকল্পনার মাধ্যমে খরচ হয় তাই এই তথ্যটা আছে. ১৯৯০-৯১ সালে মাথাপিছু ব্যয় হলো জেলা গুলির ক্ষেত্রে, সমস্ত জেলাগুলি একত্রিত করলে ১১৫ টাকা ছিলো। উত্তরবঙ্গের জেলাগুলি বলছি, মালদায় ১২১ টাকা, দার্জিলিংয়ে ৩০৩ টাকা, কুচবিহারে ১৩৮ টাকা, পশ্চিম দিনাজপুরে ১৮২ টাকা, জলপাইগুড়িতে ২১৫ টাকা। সাধারণভাবে এর সঙ্গে তুলনীয়। পশ্চিমবঙ্গের পশ্চিম দিনাজপুরে, যেখানে কিছুটা অসুবিধা আছে এটা

কিন্তু সামগ্রিকভাবে। উত্তরবঙ্গের ক্ষেত্রে যে সমস্যা আছে সেই ঘাটতিটাকে পুরণ করবার জন্য আমি আপনার মাধ্যমে হাউসের মধ্যে উত্তরবঙ্গের মানুষের কাছে পৌঁছে দিতে চাইছি। একটা কথা এখানে এসেছে, বারেবারে শুনতে হয়েছে, পরিকল্পনা সম্বন্ধে - বিভিন্ন রাজ্যের পরিকল্পনা সম্বন্ধে অনেক তথ্য যে রকমভাবে রাখার তা রাখা হয়েছে। আমি যোজনা কমিশনের তথ্য উল্লেখ করেই বলছি - মহারাষ্ট্রের ৬ হাজার টাকার পরিকল্পনা, কেউ বলছেন আট হাজার টাকার পরিকল্পনা, কেউ বলছেন ১০ হাজার টাকার পরিকল্পনা। ১৯৯০-৯১ সালে কেন্দ্ররাজ্য সম্পর্কের ওপর ভিত্তি করেই আমি বলছি, পশ্চিমবাংলায় ১৩২৮ কোটি টাকা পরিকল্পনা রেখেছিলাম। ১০০ শতাংশের মতন করবার কথা ছিলো কিন্তু ৮০ পারসেন্ট করতে পেরেছি। যেটা আমরা করতে পারিনি। সেটা আমরা বলছি। তামিলনাড়ুতে ১৩২৮ কোটি, কর্ণাটকে ১০৪৬ কোটি, গুজরাটে ১৪০০ কোটি, অন্ধ্রপ্রদেশে ১৩০০ কোটি এবং হরিয়াণাতে ৭০০ কোটি। ঠিক পশ্চিমবঙ্গের সঙ্গে তুলনীয়। মহারাষ্ট্রে হচ্ছে ২,৪৫৬ কোটি টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরের জিনিসগুলো আপনি শুনুন, পশ্চিমবাংলায় আত্মসম্মান জ্ঞান আছে এমন কোন নাগরিক যদি থাকেন তাদের বলছি, এটা আমি আমার বাজেট বক্তৃতায় পরিস্কার করে বলেছি - সপ্তম যোজনায় মাথাপিছু পরিকল্পনার যা কেন্দ্রীয় সরকার সাহায্য হিসাবে দেন তার ১০০ ভাগের মধ্যে ৩০ ভাগ বাদ দিলে, বাকি ৭০ ভাগই ঋণ হিসাবে দেওয়া হয়। আপনারা একটু লক্ষ্য করুন, পশ্চিমবাংলার সাথে যদি মহারাষ্ট্রের তুলনা করি তাহলে দেখতে পাবেন মহারাষ্ট্রকে মাথাপিছু হিসাবে কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয়েছে ২৮৪ কোটি টাকা। জনসংখ্যা কম বেশী তাতে কিছু যায় আসে না, বা মাথাপিছুর কথাও আমি বলছি না, বা মণিপুর, পাঞ্জাব বা জম্মু কাশ্মীরের মত বিশেষ পরিস্থিতির মত রাজ্যের কথাও আমি বলছি না, কারণ ওদের বিশেষ পরিস্থিতিতে দেওয়া হয়েছে। আমি এখানে বলছি মহারাষ্ট্রের কথা। সেখানে সপ্তম যোজনায় মাথাপিছু কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয়েছে ২৮৪ কোটি টাকা, আর সেখানে পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে ২২৩ কোটি টাকা। এবারে বলি - আপনাদের কাছে মহারাষ্ট্রতো আনন্দের কথা, আপনারা চান মহারাষ্ট্রে সব হোক। এর জন্যে একবছরে আমাদের সঙ্গে মহারাষ্ট্রের এই তফাৎটা হচ্ছে। পশ্চিমবাংলার ১৩২৮ কোটি টাকার সঙ্গে ৫৫৬ কোটি টাকা যোগ করুন, এবার লক্ষ্য করুন কোথায় ব্যাতিক্রম। মার্কেট বোরোয়িং যেটা কেন্দ্রীয় সরকার অনুমতি দেন সেখানে মহারাষ্ট্র— যারা ব্যাঙ্ক লোন টার্ম লেণ্ডিং সমস্ত কিছু বেশি পেয়েছে আমাদের থেকে। তারা সেখানে পেয়েছে ৬০০ কোটি টাকা। তাহলে ৫৫৬ কোটি টাকার সঙ্গে ৬০০ কোটি যোগ করুন জয়নাল সাহেব তারপর লক্ষ্য মাথাপিছু পরিকল্পনা - মহারাষ্ট্রের জনসংখ্যা আমাদের চেয়ে সামান্য কিছু বেশী - মহারাষ্ট্রে সঙ্গে আমাদের সমান হয়ে যাবে। মহারাষ্ট্রের প্ল্যান বাজেট এই কারণেই বাড়ছে এবং ঠিক সেই কারণেই ওদের সঙ্গে আমাদের গ্যাপটা বাড়ছে। সেন্ট্রাল প্ল্যান অ্যাসিসটেন্স ও মার্কেট বোরোয়িং-এর টাকাটা দিয়ে দিন তাহলে দেখবেন এই টাকাটা সমান হয়ে যাবে। আবার আমি বলছি, আপনারা লক্ষ্য করুন, হরিয়ানার মত একটি রাজ্য যার প্ল্যান বাজেট বেড়েছিল এক হাজার কোটি টাকা। এ কথাটা আমি শুধু বললাম, কারণ মহারাষ্ট্রের সঙ্গে আমাদের যে গ্যাপ হয়েছে সেটা হয়েছে ওরা টাকা দেয়নি বলে। এরপর আমি আসছি, বাজেট নিয়ে। আপনারাতো অনেকে সন্দেহ প্রকাশ করেছেন, যে ঘাটতি শূণ্য বাজেট শেষ পর্য্যন্ত থাকবে কিনা। এক বছরের ঘটনাকেই বার বার পুনরোক্তি করেছেন। একজন তো এখানে বক্তব্য রাখতে গিয়ে বলেছেন - আপনারাতো ৮৬৩ কোটি টাকা পেয়েছেন, আবার চাইছেন কেন? নবম অর্থকমিশনের কাছে যে টাকা চেয়েছিলেন তাই-ইতো পেয়ে গেছেন। নবম অর্থকমিশানের কাছে আমরা যা চেয়েছিলাম তার পাঁচ ভাগের এক ভাগ টাকা আমরা পাচ্ছি। এটা আমি ফর রেকর্ডস সেক বলছি। কেন্দ্রীয় যোজনার ব্যাপারে রাজ্যগুলির সঙ্গে কেন্দ্রের যে আলোচনা হয় সেখানে মুখ্যমন্ত্রী ও আমি যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের কাছে একটি বক্তব্য রাখি— আমরা বলি পশ্চিমবাংলার মাথাপিছু পরিকল্পনা অনুযায়ী আপনারা সবচেয়ে কম টাকা দিয়েছেন। আমাদের ৫ হজার কোটি টাকা পাওনা। অত টাকা আমাদের দিতে হবে না, আপনারা যা দিচ্ছেন তা সাথে একটু যোগ করে দিন। আমি যখন কোন কথা বলি, কোন কারণ না থাকবে বলি না। এখানে একজন উল্লেখ করেছেন,

আপনারা তো ৮৬৩ কোটি টাকা পেয়ে গেছেন। কেন্দ্রীয় বাজেটে একটা ফিগারস্ দেওয়া হয়েছে স্টেট প্ল্যান অ্যাসিটেন্স সম্বন্ধে।

[6.10 - 6.20 p.m.]

সেই ফিগারটা সমস্ত রাজ্যকে নিয়ে ১৪ হাজার ৭১০ কোটি টাকা। দুঃখটা কোথায় জানেন ভোট অন এ্যাকাউন্ট বাজেটে পশ্চিমবঙ্গের এই ৮৬৩ কোটি টাকা থেকে ২৬০ কোটি টাকা কেটে দেখান হয়েছে যেটা কেন্দ্রীয় যোজনা কমিশন বলেছিলেন। আমরা সঙ্গে সঙ্গে প্রতিবাদ করেছিলাম, আমাদের হাতে নথী আছে। তাই আমি আশংকা প্রকাশ করছি মোটের মধ্যে এটা থাকলেও এর মধ্যে বণ্টন হতে পারে অন্য রকম। তারজন্য খুব পরিষ্কার করেদিলাম কেন আমাদের এই আশংকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা যা বলেছেন শুনেছি, কাগজে যেটা বেরিয়েছে সেটাও শুনেছি, সেখানে বলা হয়েছে মনমোহন সিং তো রাজ্যগুলির জন্য পরিকল্পনা বাজেট বরাদ্দ যা ছিল তা থেকে কাটেননি। কাটেননি যেটা সেটা হচ্ছে ভোট অন এ্যাকাউন্ট বাজেট থেকে কাটেননি। এমনিতেই ভোট অন এ্যাকাউন্ট বাজেট পশ্চিমবঙ্গ কেটে দিয়ে বসে আছে যেটা নিয়ে আলোচনা হয়েছিল, সেইজন্য তথ্য দিয়ে দিলাম। আর স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে যে উল্টো দিকে যাত্রা শুরু হয়েছে সেটা রোধ করা দরকার। আপনারা তো অনেকদিন এই ভূমিকা পালন করেছেন পশ্চিমবঙ্গের জন্য কিছু করেননি, বরং বিরোধিতা করেছেন । প্রমাণ দিলাম যার ইতিহাস মাসুল সমীকরণ থেকে শুরু, যার ইতিহাস এখনও চলছে। তাই আমরা এই হাউসের মাধ্যমে প্রতিটি মানুষের কাছে বলছি এর বিরুদ্ধে আমরা যেন মাথা তুলে দাঁড়াতে পারি। আপনারা বলেছেন এই বাজেটে কোন দিক দর্শন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সাধারণতঃ উল্লেখ করি না, আমাদের যুক্তি আমরা নিশ্চয়ই দিই, আমার যেহেতু প্রবীন মাষ্টার মহাশয় ভবতোষ দত্ত একটা কথা কাগজে বলেছেন এই বাজেটে যদি কিছু থাকে তাহলে সেটা একটা দিকের উল্লেখ আছে। আমি কাগজের নাম বলতে চাই না, আমি শুধু বলছি কোন দিক, বলছি এই দিকটা আপনাদের পছন্দ হবে না, এই বিকল্প আপনাদের পছন্দ হবে না কিন্তু যাঁদের আত্মসম্মান আছে তাঁদের পছন্দ হবে। কোন বিকল্প, কার বিকল্প বলছি। ভারতবর্ষে যে নীতি এতদিন চলে হয়েছে সেই নীতির জন্য সত্যই এক অংশের মানুষের আয় বেড়েছে, ভোগ্যপণ্যের আমদানি বেড়েছে। রফতানি বাড়েনি যার জন্য ঋণ নিতে হয়েছে। মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন তাতে কি হয়েছে, এই ১০ বছরে তো আমরা ঋণের ব্যাপারে ডিফল্টার হইনি। আপনি তো আসল জিনিসটাই লক্ষ্য করেননি। ডেট সার্ভিসিং রেশিও যেটা আশির দশকে ছিল ৯ শতাংশ এখন ৩০ শতাংশ অতিক্রম করে চলে গেছে। ২১ শতাংশ হওয়ার মানে হচ্ছে বিপদ সীমার মধ্যে ঢোকা। এই ঋণ বড়েছে, সবচেয়ে বেশী বেড়েছে বিদেশী ঋণ নেওয়া এবং আমদানির লাগাম ছাড়া বৃদ্ধি। ১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৮৯-৯০ সালের মধ্যে দাঁড়িয়ে আই এম এফ ঋণ আপনারা যে যে শর্ত নিতে যাচ্ছেন একেবারে জেরক্স কপি আগের শর্তে আপনারা আমদানি উদার করছেন, একচেটিয়া বাজার খুলে দিচ্ছেন, সুদের হার বাড়াচ্ছেন। এর মানে কি জানেন - এর মানে আমাদের দেশের যে সম্পদ সেই সম্পদ নিয়ে আমরা কি শিল্প করব - সোজা কথায় আমার রাজ্যের জলাশয়ের উৎপাদিত মাছ কলকাতায় আসবে না, বিদেশের বাজারে চলে যাবে, বিদেশ থেকে সে ব্যাপারে স্থির করা হবে। এর মানে কি জানেন আমার দেশের যে জনসম্পদ প্রাকৃতিক সম্পদ তার উপর বাইরে থেকে অংকগুলি নির্দেশ করবে। আমরা এর বিরোধিতা করে বিকল্প বলছি, স্বনির্ভরতা এবং আশু সমাধানের ক্ষেত্রও বলছি। আমরা মনে করি এই মুহূর্তে খুব কমে গেছে বিদেশী মুদ্রার তহবিল, কিন্তু বিদেশী মুদ্রা আমদানির সবচেয়ে বড় শতাংশ কি সৌগতবাবু বলেননি। সবচেয়ে বেশী আমদানির ৫ বছরের গড় নিন, দেখবেন সবচেয়ে বেশী আমদানী, পেট্রোল, অয়েল লুব্রিকেশানের জন্য হয়নি, সবচেয়ে বেশী হয়েছে জানবেন, আমার কাছে বই আছে দেখে নেবেন, ক্যাপিট্যাল গুডস ইমপোর্টের মাধ্যমে, সেটা ২৫ শতাংশ হয়েছে এবং তার সঙ্গে পেট্রোল একভাবে ৫০ শতাংশ হয়নি আলাদা ক্যাটিগোরি। গত ৫ বছরের যদি ইতিহাস নেন তাহলে দেখবেন সবচেয়ে বেশী হয়েছে যন্ত্রাংশ - কোন

যন্ত্রাংশ, সেই যন্ত্রাংশের ভেতর ঢোকার এবং লিস্ট দেখার সুযোগ আমার হয়েছে, সেই যন্ত্রাংশ হচ্ছে বিলাস ভোগ্য পণ্যের যন্ত্রাংশ।

আমরা বলছি এই যে ৪০ হাজার কোটি টাকা আদমানি হচ্ছে, এর ১০ হাজার কোটি টাকা এই ভাবে আমদানি করা যায়। আমরা মনে করছি এখনো আরো ২/৩ মাস ছাঁটাই করতে পারলে আন্তত ২ হজার কোটি টাকার সাশ্রয় হবে। আমরা মনে করছি অনাবাসী ভারতীয় নাগরিকদের উপর আমরা বেশি বিনিয়োগ করেছি। তারা বিদেশে গেছেন, এখানে টাকা বিনিয়োগ করুন। ১৯৮১/৮২ সালে আই. এম. এফ-এর ঋণ যা এসেছিল তার চেয়ে বেশি এসেছিল ভারতবাসীদের বিনিয়োগ বাইরে থেকে। আমরা যে বিকল্প নীতির কথা বলছি তা স্বনির্ভরতার নীতি এবং যে বিকল্প নীতির সুরই হচ্ছে ভূমি সংস্কার এবং এই ভূমি সংস্কারের ভিতর দিয়েই আমরা বিনিয়োগ করছি। আমরা আমাদের ক্ষেত্রে কোন্ জিনিসের উপর জোর দিয়েছি? স্বনির্ভরতার উপর, যেটা দেশের ক্ষেত্রে আমরা বলছি, আপনারা শুনছেন না। তাই নিজেদের রাজ্যে আমরা এটা করতে যাচ্ছি কর্মসংস্থানের উপর। আপনারা কেউ কেউ বিভিন্ন সমাজতান্ত্রিক দেশের রাষ্ট্র নায়কের লেখা থেকে উল্লেখ করেছেন। আমরা যে বিকল্প কথা বলছি তা মতাদর্শ গত ভাবেই বলছি, আমরা স্বাধীন প্রতিষ্ঠানের উপর দাঁড়িয়েই বলছি - খুব নম্রতার সঙ্গে হলেও বলছি যে, হ্যাঁ, এই নতুন কথা পশ্চিমবাংলা থেকেই আসবে। পশ্চিমবাংলার মানুষের কাছে আমরা পৌছে দিচ্ছি এই বিকল্প কথা এবং এই হাউসের মাধ্যমে ভারতবর্ষের মানুষের কাছে সেটা পৌছবে। আমি আশা করছি আপনারা প্রত্যেকেই এই দেশকে বিকিয়ে দিতে চান না। আপনারা যত চীৎকারই করুন, আমি আশা করব - যদি সম্মান থাকে জানবেন, এই বিকল্প নীতি ভারতবর্ষে-পশ্চিমবাংলারই একমাত্র নীতি। আমি এক এক করে আপনাদের প্রতিটি যুক্তি খন্ডন করেছি, প্রতি টি তথ্য খন্ডন করেছি। মাননীয় বিরোধী দলের নেতা যা বলেছেন তার প্রতিটি তথ্যই আমি খন্ডন করেছি। আমাদের বিকল্প নীতি, মানুষেরই নীতি - সেই কথাটাই আমি বললাম। আপনার মাধ্যমে ধন্যবাদ, অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

## MOTION FOR VOTE-ON-ACCOUNTS

**Mr. Speaker :** The debate is closed. Now, Motion for vote-on-account.

I have received an amendment just now from Hon. Member Shri Saugata Roy to the motion. But it is a convention that no amendment is given on the motion for vote-on-account.

**Shri Saugata Roy :** Sir, it is permitted under the rules.

**Mr. Speaker :** The rules may permit but the convention is that no amenderment is given on the motion for vote-an-account. So, it is not allowed,

There is no amendemt to the motion moved by Shri Asim Kumar Das Gupta.

**The motion of Dr. ASIM KUMAR DAS GUPTA**

That a sum not exceeding Rs. 10,91,41,00,000 only be granted to the governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31 st day of March, 1992, namely :–

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | REVENUE ACCOUNT | Rs. |
| | A–General Services | |
| | (a) Organs of State | |
| 1. | 2011-State Legislature | 57,00,000 |
| 3. | 2013-Council of Ministers | 17,00,000 |
| 4. | 2014-Administration of Justice | 4,67,00,000 |
| 5. | 2015-Elections | 75,00,000 |
| | (b) Fiscal Services | |
| | (i) Collection of Taxes of Income and Expenditure | |
| 6. | 2020-Collection of Taxes on Income and Expenditure | 35,00,000 |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |
| | 2029-Land Revenue | |
| 7. | Capital Expenditure Outside the Revenue Account | |
| | C-Capital Account of Economic Services | 15,18,00,000 |
| | (i) Capital Account of General Economic Services | |
| | 5475-Capital Outlay on Other General Economic Services | |
| | REVENUE ACCOUNT | |
| | A-General Services | |
| | (b) Fiscal Services | |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| 8. | 2030-Stamps and Registration | 2,24,00,000 |
| 9. | 2035-Clooection of Other Taxes on Property and Capital transaction | 3,00,000 |
| | (iii) Collection of Taxes on Commodities and Services | |
| 10. | 2039-State Excise | 1,87,00,000 |
| 11. | 2040-Sales Tax | 3,00,00,000 |
| 12. | 2041-Taxes on Vehicles | 58,00,000 |
| 13. | 2045-Other Tàxes and Duties on Commodities and Services | 1,26,00,000 |
| | (iv) Other Fiscal Services | |
| 14. | 2047-Other Fiscal Services | 58,00,000 |
| | (c) Interest Payment and Servicing of Debt | |
| 16. | 2049-Interest Payments | 12,25,000 |
| | (d) Administrative Services | |
| 18. | 2052-Secretariat General Services | 3,27,00,000 |
| 19. | 2053-District Administration | 3,27,00,000 |
| 20. | 2054-Treasury and Accounts Administration | 2,30,00,000 |
| 21. | 2055-Police | 55,37,00,000 |
| 22. | 2056-Jails | 3,42,00,000 |
| 24. | 2058-Stationery and Printing. | 1,55,00,000 |
| | 2059-Public Works | |
| | (Public Works under Functional Heads) | |
| | **B-SOCIAL SERVICES** | |
| | (a) Education, Sports, Art & Culture | |
| | 2202-General Education (Buildings) | |
| | 2203-Technical Education (Buildings) | |
| | 2204-Sports and Youth Services (Buildings) | |
| | 2205-Art and Culture (Buildings) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| | (b) Health and Family Welfare | |
| | 2210-Medical and Public Health (Excluding Public Health) (Buildings) | |
| | 2210-Medical and Public Health (Public Health) (Buildings) | |
| | 2211-Family Welfare (Buildings) | |
| 25. | (e) Water Supply, Sanitation Housing and Urban Development | 32,43,87,000 |
| | 2216-Housing (Buildings) | |
| | (f) Labour and Labour Welfare | |
| | 2220-Labour and Employment (Buildings) | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2225-Social Security and Welfare (Social Welfare) (Buildings) | |
| | (h) Others | |
| | C-Economic Sercices | |
| | (e) Agriculture and Allied Activities | |
| | 2401-Crop Husbandry (Buildings) | |
| | 2403-Animal Husbandry (Buildings) | |
| | 2404-Dairy Development (Buildings) | |
| | 2406-Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) | |
| | 2408-Food, Storage and Warehousing (Buildings) | |
| | (f) Industry and Minerals | |
| | 2851-Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 2852-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) | |
| | 2853-Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings) | |
| | (j) General Economic Services | |
| | 3475-Other General Economic Services (Buildings) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | Capital Expenditure Outside the Renvenue Account | Rs. |
| | A-Capital Account of General Services | |
| | 4059-Capital Outlay on Public Works (Capital Outlay on Public Works under Functional Heads) | |
| | B-Capital Account of Social Services | |
| | (a) Education, Sports, Art and Culture | |
| 25. | 4202-Capital Outlay on Education. Sports, Art and Culture (Buildings) | |
| | (b) Helath and Family Welfare | |
| | 4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) | |
| | 4210-Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings) | |
| | 4211-Capital Outlay on Family Welfare (Buildings) | |
| | (c) Water Supply, sanitation, Housing and Urban Development | |
| | 4215-Capital Outlay on Water Supply and Sanitation (Excluding Prevention of Air and water Pollution) (Buildings) | |
| | 4216-Capital Outlay on Housing (Buildings) | |
| | (d) Information and Broadcasting | |
| | 4220-Capital Outlay on Informaiton and Publicity (Buildings) | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 4235-Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) (Buildings) | |
| | (h) Others | |
| | 4250-Capital Outlay on Other Social Services (Buildings) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | (C) Capital Account of Economic Services | **Rs.** |
| | (a) Capital Account of Agriculture and Allied Activities | |
| | 4403-Capital Outlay on Animal Husbandry (Excluding public Undertakings) (Buildings) | |
| | 4403-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings) | |
| | 4404-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 4408-Capital Outlay on Food Storage and Warechousing (Excluding Public Undertakings) (Buildings) | |
| | (g) Capital Account of Rural Development | |
| | 4515-Capital Outlay on Other Rural Development Programme (Panchayati Raj) (Buildings) | |
| 25. | 4515-Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) (Buildings) | |
| | (f) Capital Account of Industry and Minerals | |
| | 4851-Capital Outlay on Village and Small industries (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 4851-Capital Outlay On Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings) | |
| | 4853-Capital Outlay on Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings) | |
| | 4885-Other Capital Outlay on Industry and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | REVENUE ACCOUNT | Rs. |
| | A-General Services | |
| | (d) Administrative Services | |
| 26. | 2070-Other Administrative Services (Fire Protection & Control) | 2,55,00,000 |
| | 2070-Other Administrative Services (Excluding Fire Protection & Control) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| 27. | (a) Capital Account to General Services | 10,23,00,000 |
| | 4070-Capital Outlay on Other Administrative Services | |
| | REVENUE ACCOUNT | |
| | (A) General Services | |
| | (a) Pension and Miscellaneous General Services | |
| 28. | 2071-Pensions and Other Retirement Benefits | 33,25,00,000 |
| | 2075-Miscellaneous General Services Capital Expenditure Outside the Revenue Account | |
| 29. | (A) Capital Account of General Services | 94,00,000 |
| | 4075-Capital Outlay on Miscellaneous General Services | |
| | REVENUE ACCOUNT | |
| | (B) Social Services | |
| | (a) Education, Sports, Art and Culture | |
| | 2202-General Education | |
| | 2203-Technical Education | |
| | 2205-Art and Culture | |
| | Capital Expenditure Outside and Revenue Account | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| | (B) Capital Account of Social Services | 2,86,11,61,000 |
| 30. | (a) Education, sports, Art and Culture | |
| | 4203-Capital Outlay on Education, Sports, Art and Culture | |
| | F-Loans and Advances | |
| | 6202-Loans for Education, Sports, Art and Culture | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (a) Education, Sports, Art & Culture | |
| 31 | 2204-Sports and Youth Services | 3,18,00,000 |
| | (b) Health & Family Welfare | |
| | 2210-Medical and Public Health (Excluding Public Health) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | 52,03,00,000 |
| 32. | (b) Health & Family welfare | |
| | 4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) | |
| | F-Loans and Advances | |
| | 6210-Loans for Medical and Public Health (Excluding Public Health) | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (b) Health and Family Welfare | |
| | 2210-Medical and Public Health (Public Health) | |
| | Capital Expenditure outside the Revenue Account | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| | B- Capital Account of Social Services | 9,66;00,000 |
| | (b) Health and Family Welfare | |
| 33. | 4210-Capital Outlay on Medical and Public Health (Public Health) | |
| | F-Loans and Advances | |
| | 6210-Loans for Medical and Public Health (Public Health) | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (b) Health and Family Welfare | |
| | 2211-Family Welfare | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | 9,03,00,000 |
| 34. | (b) Health and Family Welfare | |
| | 4211-Capital Outlay on Family welfare | |
| | F-Loans and Advances | |
| | 6211-Loans for Family Welfare | |
| | Revenue Account | |
| | B-Social Services | |
| | (c) Water Supply, sanitation, Housing & Urban Development | |
| | 2215-Water Supply and sanitation (Excluding Prevention of Air & Water Pollution) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing & Urban Development | 15,79,00,00 |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | **Rs.** |
| 35. | Capital Outlay on Water Supply & Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) | |
| | F-Loans and Advances | |
| | 6215-Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) | |
| | REVENJUE ACCOUNT | |
| | B-Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| | 2216-Housing | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| 36. | B-Capital Account of Social Services | 5,36,50,000 |
| | (c) Water Supply, Sanitation, Housing And Urban Developement | |
| | 4216-Capital Outlay on Housing | |
| | F-Loans and Advances | |
| | 6216-Loans for Housing | |
| | REVENUE ACCOUNT | |
| | B-Social Services | |
| | (c) Water Supply, Sanitation, Housing and Urban Development | |
| | 2217-Urban Developemnt | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |

| Demand No. | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| | | Rs. |
| 37. | (c) Water Supply, Sanitation Housing and Urban Developemnt | 36,39,00,000 |
| | 4217-Capital Outlay on Urban Development | |
| | F-Loans and Advances | |
| | 6217-Loans for Urban Developement | |
| | REVENUE ACCOUNT | |
| | B-Social Services | |
| | (d) Information and Broadcasting | |
| | 2220-Information and Publicity | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| 38. | B-Capital Account of social Services | 2,57,50.000 |
| | (d) INformation and Publicity | |
| | 4220-Capital Outlay and Information & Publicity | |
| | F-Loans and Advances | |
| | 6220-Loans for Information and Publicity | |
| | REVENUE ACCOUNT | |
| | B-Social Services | |
| | (f) Labour and Labour Welfare | |
| 39. | 2230-Labour and Employment | 5,79,00,000 |
| | REVENUE ACCOUNT | |
| | (g) Social Welfare and Nutrition | |
| | 2235-Social Security and Welfare (rehabilitation) | |
| | Capital Expenditure Outside the Revenue Account | |
| | B-Capital Account of Social Services | |
| | (g) Social Welfare and Nutrition | |
| 40. | 4235-Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) | 5,96,00,000 |
| | C-Loans and Advances | |
| | 6235-Loans For Social Security and Walfare (Rehabilitation) | |

এই মুহূর্তে একটা বিরাট সমস্যার কথা সরকারের কাছে জানানো প্রয়োজন বলেই জানাচ্ছি। মুর্শিদাবাদ জেলায় পদ্মা এবং অন্যান্য নদীর ভাঙ্গন একটা বিশাল রূপ নিয়েছে। বিশেষ করে আমার কেন্দ্রের রাণী নগর ২ নং ব্লকের মামদাবাদ গ্রামের এমন অবস্থা হয়েছে যে একটু চাপ পড়লেই বাড়ি ঘর ভেঙে পড়ছে। এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে। এ ছাড়া জলঙ্গী বাজার নদীর গর্ভে চলে গেছে। এই মুহূর্তে পদ্মার ভাঙ্গনের হাত থেকে যাতে ঐ এলাকাকে রক্ষা করা যায় তার জন্য সেচ দপ্তরকে উদ্যোগ গ্রহণ করতে হবে। সেই জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ওখানে নদী ভাঙ্গন রোধের জন্য পরিকল্পনা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রীশিশির কুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, জিয়াগঞ্জ-আজিমগঞ্জ মিউনিসিপ্যালিটি বহরমপুর মিউনিসিপ্যালিটির পথ অনুসরণ করছে। তারা বহরমপুরকেই অনুকরণ করে চলেছে। এক খাতের টাকা অন্য খাতে খরচ করছে। কর্মচারীরা তাদের বকেয়া টাকা পায় নি, জুন মাসের বেতন পায় নি। ২২শে জুলাই থেকে ওখানে ধর্মঘট শুরু হয়েছে। বিষয়টির প্রতি আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পৌর আইনে এমন বিধান থাকা দরকার যাতে কোন পৌরসভা এক খাতের টাকা অন্য খাতে নিয়ে যেতে না পারে এবং টাকা এ্যাডজাস্টমেন্ট ও ইউটিলাইজেশনের ক্ষেত্রে পৌরসভাগুলিকে বাধ্য করতে হবে। এই সমস্ত ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীমহাশয়কে অনুরোধ রাখছি।

**শ্রীমতী বিলাসীবালা সহিস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার পারা বিধানসভা এলাকার অসুরবাঁধ এবং নডিহাতে দুটি স্বাস্থ্য কেন্দ্র আছে কিন্তু সেই স্বাস্থ্য কেন্দ্রদুটিতে দীর্ঘ দিন ধরে কোন ডাক্তার না নিয়োগ করার ফলে এলাকা দুটির মানুষেরা সামান্যতম চিকিৎসারও সুযোগ পাচ্ছেন না। তারা সামান্যতম চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। অবিলম্বে ঐ স্বাস্থ্য কেন্দ্রদুটিতে ডাক্তার নিয়োগ করে এলাকার মানুষদের সামান্যতম চিকিৎসার সুযোগ দিয়ে উপকার করা হোক। এই দাবী আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় স্পীকার মহোদয়, এবারে লোকসভায় যে বাজেট পেশ করা হ'ল সেই বাজেট পেশ করার সময় আমরা দেখলাম যে, একটা নতুন ফাউণ্ডেশন ফাণ্ড চালু করা হচ্ছে। 'রাজীব গান্ধী ফাউণ্ডেশন ফাণ্ড' বলে একটা তহবিল গঠন করা হয়েছে। রাজীব গান্ধীর হত্যা-কাণ্ড খুবই মর্মান্তিক ঘটনা এবং আমাদের দেশের গণতন্ত্রও বিপদগ্রস্ত। নিশ্চয়ই তাঁর পরিবারের প্রতি আমাদের সহানুভূতি থাকবে।

[1.30 to 1.40 p.m.]

কিন্তু এই ফাউণ্ডেশন গঠন করে কেন্দ্রীয় সরকার তার তহবিল থেকে ১০০ কোটি টাকা একটি বেসরকারী সংস্থা রাজীব ফাউণ্ডেশন অছি পরিষদের মাধ্যমে খরচ করার যে পদক্ষেপ নিচ্ছেন সেটা অত্যন্ত খারাপ নজীর। সোনিয়া ব্রিগেডের চাপে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এইভাবে দেশের টাকা নয়-ছয় করার চেষ্টা করা হচ্ছে। এই টাকা দিয়ে সরকার বিভিন্ন প্রকল্প গ্রহণ নিজেরা করতে পারতেন এবং সেটা রাজীব গান্ধীর নামে কিংবা জহর রোজগার যোজনার মাধ্যমে খরচ করতে পারতেন, কিন্তু ১০০ কোটি টাকার ফাউণ্ডেশন গঠন করে টাকা নয়-ছয় করার কোন অধিকার নেই। এই টাকা ভারতবর্ষের জনগণের টাকা। সরকারী নিয়ন্ত্রনের বাইরে এই ১০০ কোটি টাকা যাচ্ছে কিছু ব্যক্তির স্বার্থে খরচ করার চেষ্টা করা হবে। আমি তাই এর প্রতিবাদ করছি এবং এই হাউস থেকে এই ব্যাপারে প্রতিবাদ জানানো উচিত। ভারতবর্ষের জনগণের টাকা নিয়ে এইভাবে কেউই নয়-ছয় করতে পারে না। সোনিয়া ব্রিগেডের চাপে প্রধানমন্ত্রী এই ধরণের যে পদক্ষেপ গ্রহণ করেছেন আমি তার বিরোধিতা করি।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় মাধ্যমিক বিদ্যালয় পরিদর্শক দীর্ঘদিন ধরে নেই। যারফলে মুর্শিদাবাদ জেলায় মাধ্যমিক শিক্ষকদের দারুণ সমস্যার সৃষ্টি হয়েছে। যে সমস্ত জায়গায় ডেপুটেশন ভ্যাকেন্সি এবং পার্মানেন্ট ভ্যাকেন্সি হয়েছে যেখানে শিক্ষক নিয়োগ করা দরকার সেখানে পারমিশন না হওয়ার দরুন শিক্ষক নিয়োগ হচ্ছে না। অন্য কোন ফ্রেস পদে বা শূণ্য পদে শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। একজন প্রাইমারী ডি. আই তার নিজের অফিস দেখাশুনা করছে আবার তিনি এর চার্জে আছেন, সুতরাং ঠিকমত অফিসে বসতে পারছেন না। এরফলে সংকট দারুণভাবে দেখা দিয়েছে। অবসরপ্রাপ্ত শিক্ষকরা পেনশন পর্যন্ত পাচ্ছেন না।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় স্পীকার মহোদয়, আগামিকাল ১ আগষ্ট। গত ১৯৯০ সালের ১লা আগষ্ট আমার শিবপুর কেন্দ্রের মহিলা কংগ্রেসকর্মী শ্রীমতী বিমলা - দে বানতলা বিরাটিতে যে অন্যায় অবিচার হয়েছিল তার প্রতিবাদে গণতান্ত্রিক আন্দোলন করতে গিয়েছিল হওড়াব্রীজে সেখানে পুলিশ তাকে নির্মমভাবে গুলি করে হত্যা করে। যেখানে বামপন্থী ভাইরা বলে গণতান্ত্রিক আন্দোলনে পুলিসি হস্তক্ষেপ চলবে না সেখানে আমরা দেখতে পাচ্ছি, পুলিশ লক-আপে খুন করা হচ্ছে, দিন-দুপুরে রাস্তায় পুলিশ গুলি করে মারছে। ঠিক এমনিভাবে বিমলা দেকে পুলিশ গুলি করে মেরেছে। আজ পর্যন্ত কোন আসামীকে গ্রেপ্তার করা হল না। আমি সেই দোষী পুলিশ অফিসারকে অবিলম্বে গ্রেপ্তারের দাবী করছি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেন এই কথা আমি বারবার জানাচ্ছি।

**শ্রী আনন্দ গোপাল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত ৩০ জুন বীরভূম জেলার সিউড়ী থানা এলাকার বাঁসজোড় গ্রামের একজন মহিলাকে গুম করে নিয়ে যায়। যে মহিলাকে গুম করে নিয়ে যাওয়া হয়েছে তার নাম হচ্ছে চামেলীবিবি, বয়স ২১ বছর। এই ঘটনা সিউড়ী থানায় ডায়েরী করা হয়েছে ৬ জনের নামে। কিন্তু আজ পর্যন্ত ঐ ৬ জনের মধ্যে কাউকে গ্রেপ্তার করা হয়নি। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন রাখছি, অবিলম্বে চামেলীবিবির পরিবার যে ৬ জনের নাম ডায়েরী করেছে তাদের গ্রেপ্তার করা হোক।

**শ্রীমতী মিনতি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য এবং সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। ইদানিং গ্রামাঞ্চলে রেশনকার্ডের খুবই অপ্রতুলতা দেখা দিয়েছে, রেশনকার্ড হারিয়ে গেলে, পুরণো হয়ে গেলে নূতন রেশন কার্ড করাতে মানুষকে অযথা হয়রানী হতে হচ্ছে। সরকারী অফিসাররা বলছেন রেশন কার্ড ছাপানো না থাকায় তাঁরা নূতন রেশন কার্ড দিতে পারছেন না। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, সরকারী ছাপাখানায় যদি পর্যাপ্ত পরিমাণে রেশন কার্ড ছাপা না হয় তাহলে কোন বেসরকারী ছাপাখানায় তা ছাপিয়ে গ্রামাঞ্চলের মানুষদের কাছে বিলি বন্টন করা হোক, এর জন্য যদি কিছু পয়সা খরচ করতে হয় গ্রামাঞ্চলের মানুষ তা করতে পারবে।

**শ্রী হারাধন বাউরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । আমাদের বাঁকুড়া জেলাকৃষি প্রধান এলাকা এবং এখন এই জেলাটির এমন অবস্থা যে সোনামুখীর পার্শ্ববর্তী ৪।৫টি অঞ্চলের কৃষকদের আকাশের জলের উপর সম্পূর্ণ নির্ভর করতে হয়। কিন্তু পাশেই দামোদর নদীর যে ডি. ভি. সি-র ক্যানেল চলে গেছে, আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি যাতে ঐ ডি. ভি. সি-র মাধ্যমে ঐ এলাকাটিকে সেচভুক্ত করে গরীব চাষী এবং গরীব মানুষদের কাজের একটা নিশ্চিন্ততা আনা যায় তার ব্যবস্থা করে বাধিত করেন।

**শ্রী প্রভাত আচারিয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয়, সেচ মন্ত্রী এবং মাননীয় ভূমিরাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে লক্ষ্মীপুর ড্রেণেজ স্কীম বলে ১৯৮২ সালে একটি স্কীম তৈরী হয়েছিল এবং এটা কমপ্রিহেন্সিভ স্কীম ছিল। প্রয়াত সেচ মন্ত্রী প্রভাষ রায় মহাশয় তিনি এটা সম্পূর্ণ করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং ভিত্তি স্থাপন করেছিলেন। কিন্তু তাঁর প্রয়ানের ফলে ইরিগেসন ডিপার্টমেন্ট রুরাল অঞ্চলে এই প্রকল্পটি কার্যকরী করা হবে বলে কথা দিয়েছিলেন এবং সেই কথা অনুযায়ী কাজও সুরু হয়েছিল। জেলাপরিষদ ও সেচবিভাগ কাজ সম্পন্ন করার প্রয়াসী হয়েছিলেন, কিন্তু ঐ এলাকার কিছু লোক হাইকোর্টে কেস করেছে। হাইকোর্টে কেস করেছেন অনেক কংগ্রেস দলভুক্ত লোক, তাঁরা একদিকে "এই প্রকল্প কার্যকরী করা হচ্ছে না কেন - বামফ্রন্ট সরকার জবাব দাও" এই কথা বলে চিৎকার করছে, অপরদিকে হাইকোর্টে কেস চালিয়ে যাচ্ছে। এই দুমুখো নীতি প্রয়োগ করছে। কাজেই অবিলম্বে যাতে এইসব হাইকোর্টের কেস তুলে নিয়ে কাজটি ত্বরান্বিত হয় সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[1.40 to 1.50 p.m.]

**শ্রীমতী অনুরাধা পুততুণ্ডা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলা দক্ষিণ ২৪- পরগনায় কুলতলি থানার বি. ডি. ও অফিস জয়নগরে আছে। যদিও বা আজ থেকে ৮-৯ বছর আগে প্রায় ৮ লক্ষ টাকা খরচ করে এই অফিসটি তৈরী করা হয়। কিন্তু অবাক কাণ্ড যে এই এলাকার বিধায়ক, এস. ইউ. সি. আই-এর বিধায়ক এবং পঞ্চায়েত সভাপতি তাঁরা জয়নগরে থাকেন। অসুবিধার কারণে তাঁরা ব্লক অফিসটিকে কুলতলী থেকে সরিয়ে নিয়ে গিয়ে জয়নগরে নিয়ে গেছেন। ওনারা দাবী করছেন এই এলাকার রাস্তা-ঘাট খারাপ, যখন ঠিকমত যাতায়াতের উন্নতি হবে তখন তাঁরা সেখানে যাবেন। স্যার, আশ্চর্যের ব্যাপার এলাকার মানুষ অনেক টাকা খরচ করে, অনেক সময় নষ্ট করে কুলতলী থেকে জয়নগর আসতে হয় কাজ করার সুযোগের জন্য। এই অফিস যাতে কুলতলীতে আনা যায় তার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রী সঞ্জীব দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পি. ডবলু. ডি মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং দৃষ্টি আকর্ষণ করে কোন ফল হয়না বলে আমি কৃপা ভিক্ষা করতে চাই। আমাদের এলাকার বাগনান কমলপুর রোডে হোগলাসী থেকে কমলপুর পর্যন্ত রাস্তার অবস্থা অবর্ণনীয়। যখন বৃষ্টি হয় সেই সময় ওই রাস্তায় কাউকে ছেড়ে দিলে সে বুঝতে পারবে না যে এটা পাকা রাস্তা না নৌকা চালাতে হবে তার জন্য ব্যবস্থা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পি. ডবলু. ডি মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি অবিলম্বে এই রাস্তাটি সংস্কার করা হোক। কারণ এই রাস্তার ধারে মাধ্যমিক স্কুল, উচ্চমাধ্যমিক স্কুল এবং হেল্‌থ সেণ্টার আছে। এখানকার ছেলে-মেয়েদের এবং রোগীদের যাতায়াতের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় পি. ডবলু. ডি মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি এবং দাবি জানাচ্ছি অবিলম্বে এই রাস্তাটি সংস্কার করা হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই সভায় আছেন, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাটে দুটি ব্লকে একটি মাত্র প্রাইমারী হেল্‌থ সেণ্টার আছে এবং সেই প্রাইমারী হেল্‌থ সেণ্টারটি হলো ১৫টি শয্যা বিশিষ্ট। এই হাসপাতালটিতে প্রায় সব সময় ৫০-৬০ জন করে রোগী থাকে। এই হাসপাতালটিতে শয্যা সংখ্যার চেয়ে রোগীর সংখ্যা বেশী হয়ে যাওয়ার জন্য একটা বেডে দু-তিন জন করে রোগী থাকে এবং ঔষধের অভাবে দেখা দেয়। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো এখানে যাতে আরো বেশী করে ঔষধ সরবরাহ করা হয় তার ব্যবস্থা করবেন এবং এই হাসপাতালটিতে যাতে গ্রামীন হাসপাতালে রূপান্তরিত করা যায় তার ব্যবস্থা করবেন।

**শ্রীমতী আরতী হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার রাণী বাঁধ এলাকা সম্পূর্ণ আদিবাসী অধ্যুষিত এলাকা। এই এলাকায় বিদ্যুত এখনও পৌছয় নি। যে সমস্ত গ্রামে বিদ্যুত যাবার জন্য খুঁটি পোঁতা হয়েছে সেই গুলিতে যাতে অবিলম্বে বিদ্যুত কানেকসান দেওয়া হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদি এই এলাকায় বিদ্যুত দেওয়া যায় তাহলে এই এলাকায় অনেক গরীব মানুষ সেচের সুবিধা পাবে এবং এই এলাকাতে অনেক ছোট ছোট শিল্প কারখানা গড়ে উঠবে। দ্বিতীয়তঃ রাণীবাঁধে সাব স্টেশান না থাকায় যে সমস্ত গ্রামে বিদ্যুত লাইন আছে সেইগুলিতে ঠিকমত আলো জ্বলে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর কাছে বিশেষভাবে নিবেদন করতে চাই যাতে ওই অঞ্চলে বিদ্যুত দেওয়া যায় এবং সাব স্টেশান করা যায় তার জন্য যথাযথ ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় চাল সমস্যা একটা উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে মানুষের কাছে। আমাদের সুতি এরিয়া রাইস প্রোডিউসিং এরিয়া নয়। আমাদের জঙ্গীপুর মার্কেটের উপরে নির্ভর করতে হয়। কারণ আমাদের এলাকা শিল্পভিত্তিক জায়গা, সেখানে বিড়ি শ্রমিকদের বাস বেশী। সেখানে চাল যা ট্রাকে করে নিয়ে যাওয়া হয় - দু এক বস্তা করে নিয়ে এসে বিক্রি করা হয়, এর জন্যই আমরা এখানে চাল পাচ্ছি। বি. এস. এফ'এর অত্যাচার শুধু আছে তাই নয়, আজকাল দেখা যাচ্ছে থানার পুলিশ এবং হোমগার্ডেরা চাল বিক্রেতাদের বস্তা সমেত হাট থেকে ধরে নিয়ে যাচ্ছে। বর্ডার থেকে দশ কি. মি. দূরে হওয়া সত্ত্বেও বর্ডার ওরা দেখতে পাচ্ছে। এইভাবেই এ্যান্টি সোস্যাল এবং উগ্রপন্থীর সৃষ্টি হয়। আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে এই ব্যাপারে একটা পলিসী এ্যাডপ্ট করা হোক।

**শ্রীসুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি দুর্ভাগ্যজনক ঘটনার কথা আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখছি। কিছুদিন আগে আপনারা লক্ষ করেছেন বা জেনেছেন যে কলকাতা পুলিশ বিভাগের প্রধান কর্তা, কমিশনার সাহেব একটা লঞ্চ ডুবিতে আক্রান্ত হয়েছিলেন। এখন তিনি একটি নার্সিংহোমে আরোগ্যলাভ করছেন। তাঁর সুস্থতা আমরা কামনা করি। কিন্তু কতকগুলো প্রশ্ন, গুরুতর প্রশ্ন দেখা দিয়েছে। এই যে কলকাতার সম্মুখে এতবড় ঘটনা একটা ঘটে গেল, সরকারপক্ষ থেকে কোন বক্তব্য নেই। আমি জানতে চাইছি যে লঞ্চটি পিয়ারলেস কোম্পানীর কিনা? এও জানতে চেষ্টা করছি, এই লঞ্চটি ইমপোর্টেড কিনা? ইমপোর্টেড হলে তার ভ্যালিড লাইসেন্স আছে কিনা? আর ভ্যালিড লাইসেন্স না থাকলে সেটি পুলিশ কর্মকর্তাদের সামনে দীর্ঘদিন ধরে চলাফেরা করে কি করে? ওঁর সঙ্গে কে বা কারা ছিলেন? তাঁরা ডিপার্টমেন্টের সঙ্গে জড়িত কিনা? ৩য় প্রশ্ন হচ্ছে, তিনি সেদিন কোথায় যেতে চেয়েছিলেন? এ্যাকচুয়ালি বালি সুইমিং ক্লাবে কোন ফাংশন ছিল কিনা? এতগুলো প্রশ্ন যেখানে জড়িত আছে, সেখানে সরকার পক্ষ থেকে কোন বক্তব্য নেই। .............(এই সময়ে মাইক অফ হয়ে যায়)।

**শ্রী মদন বাউরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইন্দপুর বিধানসভা কেন্দ্রে গৌরবাজার গ্রাম পঞ্চায়েতের অধিনস্থ এলাকায় জনসাধারণ ডায়েরিয়া এবং আন্ত্রিক রোগে দারুনভাবে ভুগছেন। সামনে একটি হাসপাতাল আছে, গুনাথ হাসপাতাল, সেখানে ডাক্তারবাবু থাকেন না। রোগীরা সেখানে যায় এবং ফিরে আসে। আমার স্বাস্থ্যমন্ত্রীর নিকটে অনুরোধ, এখানে ডাক্তারবাবুরা যাতে নিয়ম মত ডিউটি করেন তার ব্যবস্থা যেন তিনি নেন।

**শ্রী সুশান্ত ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ে। আমার এলাকা গড়বেতা বিধানসভা এলাকা, সেখানে তিলবেড়িয়াতে মানুষ

ডায়েরিয়াতে আক্রান্ত হচ্ছে। গত সাতদিন আগে সেখানে এই রোগে আক্রান্ত হয়ে দু'জন মারা গেছে। এখন ওখানে ৫০ জন রোগী হাসপাতালে ভর্তি আছে। হাসপাতাল কর্তৃপক্ষ এই ব্যাপারে তৎপর, কিন্তু তাঁদের খুববেশী করার কিছু নেই। জলের দূষণ রোধ করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার তার অভাব এখানে আছে। যে দুজন ডায়েরিয়াতে আক্রান্ত হয়ে মারা গেছে, তাদের একজন হচ্ছে নিশুবালা এবং আর একজন অজিত ঘোষের সাত বছরের শিশু কন্যা। হাসপাতালে যাঁরা এখন ভর্তি আছেন, তাঁদের অনেকেরই অবস্থা খুব খারাপ।

[1.50 to 2.00 p.m.]

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গড়বেতা, তার পশ্চিমের বিধানসভা কেন্দ্র এবং স্বাস্থ্যকেন্দ্র শালবনীর চারুবালাতে এখনও ইলেকট্রিক লাইন পৌছয়নি। ওই স্বাস্থ্যকেন্দ্রটিতে ওয়ারিং হয়ে গেছে কিন্তু ইলেকট্রিক লাইন নেই। সামনেই খুঁটি পোঁতা আছে কিন্তু বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হয় নি। এই বিদ্যুৎ না থাকার ফলে জনগণের খুব অসুবিধা হচ্ছে। পোষ্ট থাকা সত্ত্বেও ওই স্বাস্থ্যকেন্দ্রটিতে ইলেকট্রিক কাননেকশান নেই এবং লাইট জ্বলে না। আমি এই স্বাস্থ্যকেন্দ্রটিতে যাতে ইলেকট্রিক কানেকশান দ্রুত কার্যকরী হয় তার জন্য অনুরোধ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হাউসে আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। হাসপাতালে এখন ভীষণ দুরবস্থা তার মধ্যে আমি একটি সদর হাসপাতালের দুরবস্থার কথা বলছি। আমি এখানে আরামবাগ সদর হাসপাতালের দুরবস্থার কথা উল্লেখ করছি। এই হাসপাতালে দীর্ঘদিন ধরে কোন জীবনদায়ী ওযুধ নেই, ডাক্তার নেই, নার্স নেই। ফলে আউটডোরে কোন ডাক্তার পাওয়া যায় না এবং রোগীরা ঘুরে চলে যায়। এ্যাম্বুলেন্স বেশ কিছুদিন ছিল না , খারাপ হয়ে পড়েছিল। এই সদর হাসপাতালের এমন অবস্থা যে জীবনদায়ী ওষুধ না থাকার ফলে বহু প্রয়োজনীয় ওষুধ রুগীদের বাইরে থেকে কিনে দিতে হয়। ব্লক হাসপাতাল হলে না হয় একটা কথা ছিল, কিন্তু একটা সদর হাসপাতালে এইরকম খারাপ অবস্থা হলে রুগীদের চিকিৎসা হবে কি করে। সেই কারণে আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে যে যাতে অবিলম্বে তিনি প্রত্যক্ষভাবে পদক্ষেপ গ্রহণ করেন।

**শ্রী শচীন হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোঘাটের কয়েদতোলরামনগরে যেতে যে রাস্তাটি আছে ওই রাস্তাটি আর নতুন করে তৈরী করা হয় নি। এটি আরামবাগ মহকুমা থেকে খানাকুল যাবার একটিমাত্র রাস্তা। বন্যার সময়ে এই রাস্তা একেবারে ডুবে যায়, ফলে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়। এই দুরবস্থার কথা আমি গতবারের সেসানে বলেছিলাম কিন্তু দুর্ভাগ্যবশত এই রাস্তাটি আজও পর্যন্ত নির্মাণ হচ্ছে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি পুনরায় যাতে ওই রাস্তাটি নির্মান করা হয়।

**শ্রী রঞ্জিত পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র দাঁতন। ওই দাঁতন কেন্দ্রের মোহনপুর থানায় এক দুষ্কৃতকারীরা ৩টে বাড়িতে লুটপাট, মারধোর করে ১.৭.৯১ তারিখে কুমারদা গ্রামে ওই দুষ্কৃতকারীরা আবার আক্রমণ করে কয়েকজনকে খুন করে, জখম করে এবং টাঙ্গি চালিয়ে তাদের আঘাত করে। মাসাধিক হল তারা সদর হাসপাতালে আছে। তারপরে ১৫.৭.৯১ তারিখে মজুরবেনী গ্রামে দুষ্কৃতকারীরা একটি বাড়ীর মেয়েদের গাছে বেঁধে লাঠি দিয়ে, বিছুটি পাতা দিয়ে আঘাত করে। কিন্তু পুলিশ সব জেনেশুনে নিষ্ক্রিয় হয়ে রয়েছে।

এরপরে ২২.৭.৯১ তারিখে ডনুয়াতে একটি পারিবারিক ঘটনাকে কেন্দ্র করে কিছু সমাজবিরোধী লোক একটি সামান্য ব্যাপার নিয়ে হিন্দু মুসলমানের মধ্যে সাম্প্রদায়িক দাঙ্গার সৃষ্টি করেন এবং গত ২৪.৭.৯১ তারিখে কেঁউরখুলিসা গ্রামেও সামান্য কারণে হিন্দু-মুসলমানের মধ্যে দাঙ্গা লাগিয়ে একটা সাম্প্রদায়িক দাঙ্গার সৃষ্টি করে। অথচ ওখানকার পুলিশ একেবারে নিষ্ক্রিয়। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে একটা বক্তব্য রাখছি। আমি এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বক্তব্য রাখছি। বারেবারে এই প্রসঙ্গ নিয়ে এই সভায় উল্লেখিত হওয়া সত্ত্বেও সরকারের কাছ থেকে কোন রকম পদক্ষেপ নেওয়া হচ্ছে না। ১৯৭৮ সালে একবার বন্যা হয়েছিল, এবং ১৯৮৬ সালে একবার বন্যা হয়েছিল এবং ১৯৯১ সালে একবার বন্যা হল। সারা পশ্চিমবঙ্গের সবচেয়ে বেশী জমিনদারী বাঁধ যেখানে তার নাম হচ্ছে সবং – ১৪০ কি.মি. এক্স জমিনদারী বাঁধ। কেলেঘাই, কপালেশ্বরী, মেদিনীপুরের দুর্ভাগ্য এবং হতাশা। আজকে মানুষের দুর্ভাগ্য শুধু সবং নয়, সবং, পটাশপুর, পিংলা, ময়নার প্রায় ১২ লক্ষ মানুষ একেবারে বন্যায় কবলিত। '৯১ সালের সেচ দপ্তরকে বারবার বলা সত্ত্বেও কোন রকম বাঁধ মেরামতী করা হয়নি। আজকে এই সভায় পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী আছেন। উনি যখন জেলা পরিষদের সভাধিপতি ছিলেন এই সূর্য্য মিশ্র তখন অনেক কথা বলেছিলেন, অথচ বাঁধের মেরামতি আজও হল না।

**শ্রী জাহাঙ্গীর করিম :** মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন '৭১–৭২ সালে মেদনীপুর জেলার দেবরা ও গোপীবল্লভপুর ব্লক একটা ইতিহাসে কলঙ্কময় দিন ছিল। সেখানে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে বিরোধী গোষ্ঠী নকশাল আন্দোলনের মাধ্যমে জড়িয়ে পড়ায় অসংখ্য মানুষ সেদিন প্রাণ দিয়েছিল। গোটা দেবরা ব্লকের মানুষ এখনও সেই স্বজন হারার অব্যক্ত যন্ত্রনা নিয়ে বেঁচে আছে। সেই দেবরা ব্লকে '৭৭ থেকে '৯১ পর্যন্ত কোন রকম রাজনৈতিক হত্যাকাণ্ড হয়নি। এখানে যেদিন বামফ্রন্ট সরকার শপথ নেওয়ার জন্য উৎসবে মুখরিত ঠিক তার আগের দিন সন্ধ্যা ৭টার সময় শ্যামাপুর ব্লকের মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য ফজলুল রহমান এবং অনুপ মাইতিকে ঝাড়খণ্ড এবং কংগ্রেসিরা অপহরণ করে নিয়ে যায় এবং ফজলুল রহমানকে খুন করে এবং অনুপ মাইতি সেখানে কোন রকমে বেঁচে যায়। তাই যারা এই ঘটনার সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভায় দৃষ্টি আকর্ষণ করছি এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। জে. সি. আই. কে গ্রামাঞ্চলের চাষীরা বলে ঝুট কর্পোরেশান, মিথ্যা কর্পোরেশন ওদের কথার দাম নেই। ওদের ডিসট্রেস সেল হচ্ছে না, কেন্দ্রীয় সরকার জে. সি. আই. কে উঠিয়ে দেওয়ার জন্য ষড়যন্ত্র করছেন, অথচ পাটচাষীরা ধুঁকছেন। এখন পাটের মূল্য কুইণ্টাল প্রতি সাড়ে ৬ শত হওয়া দরকার, কারণ তাদের উৎপাদন খরচ যেটা সেটাও উঠছে না। আজকে উত্তর বঙ্গ এবং দক্ষিণ বঙ্গ সহ বিভিন্ন জায়গার পাটচাষীরা আজকে সাংঘাতিক অবস্থায় দিন কাটাচ্ছে। এই অবস্থায় অমি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছি জে. সি. আই. যাতে তারা এখনও বাণিজ্য সার করে এবং উত্তরবঙ্গের ডুয়ার্স অঞ্চলে একটা পাট কল তৈরী করে কারণ সেখানে এর সুযোগ রয়েছে। পাটকল বোর্ডও করতে পারে। সেখানে মেসার্স পাইওনিয়ার ভিনিয়ার্ড আছে সেটা যদি কর্পোরেশান নিয়ে চালাতে পারে তাহলে অনেক মানুষ উপকৃত হতে পারে। তাই অবিলম্বে জে. সি. আই. কে চালু রাখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে প্রকাশ পশ্চিমবঙ্গ সরকার ১৩৭টি রুগ্ন শিল্পকে কেন্দ্রীয় সরকারী সংস্থা বি. আই. এফ. আর. -র কাছে পাঠিয়েছিল তাঁদের সাহায্যের জন্য,

কিন্তু তারা মাত্র ২৩টি সংস্থাকে সাহায্য দিতে স্বীকার করেছেন এবং ২৯টিকে সরাসরি তুলে দিতে বলেছেন এবং বাকিদের সম্পর্কে তারা এখনও কোন রকম মতামত দেননি। এর ফলে আমাদের পশ্চিমবঙ্গের বহু শিল্প বন্ধ হতে চলেছে এবং হাজার হাজার শ্রমিকের রুটি, রোজগার চলে যাবে। পশ্চিমবঙ্গে একেই শিল্প হচ্ছে না কারণ কেন্দ্রীয় সরকার লাইসেন্স দিচ্ছে না। বিমাতৃসুলভ আচরণ করছে। তার ওপর বহু গুরুত্বপূর্ণ শিল্প, বড় শিল্প আছে, মাঝারী শিল্প আছে সেগুলিকে সাহায্য দিতেও কেন্দ্র অস্বীকার করছে। এইভাবে চললে পশ্চিমবঙ্গের যেটুকু শিল্প আছে সেটাও ধ্বংস হয়ে যাবে। সিদ্ধার্থ শংকর রায় কালকে এখানে অনেক বড় বড় কথা বলেছেন, অমি ওনাকে অনুরোধ করবো তিনি তাঁর পার্টিকে দিয়ে কেন্দ্রীয় সরকারের ওপর চাপ দিন যে, পশ্চিমবঙ্গ সরকার যে ১৩৭ টা শিল্পকে বাঁচানোর জন্য সাহায্য চেয়েছেন সেই সাহায্য যেন দেওয়া হয়। তাছাড়া আমি অর্থমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি যে, বি. আই. এফ. আর. এর সঙ্গে কি কথা হয়েছে?

**শ্রী সুন্দর হাজরা :** মাননীয় স্পীকার স্যার. আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভাতে উত্থাপন করছি। স্যার আপনি জানেন, শালবনীতে প্রায় ১৯৮৭ সাল থেকে বুনো হাতির দল এসে বিভিন্ন জায়গাতে ক্ষতি করেছে। কৃষকদের ফসল নষ্ট করছে। এবং ১৯৮৯, ১৯৯০ থেকে ১৯৯১, এই দু বছরে ক্ষতিপুরণের পরিমান চাষীরা পাচ্ছে না। বহু দরখাস্ত পেনডিং পড়ে রয়েছে। আড়াবাড়ী ফরেস্ট রেঞ্জ, লালগোড়া ফরেস্ট রেঞ্জ, বোদাইসেল ফরেস্ট রেঞ্জ এবং নয়াবসত ফরেস্ট রেঞ্জে প্রায় ৫০০ দরখাস্ত জমে আছে। এই হাতিগুলো এসে ১৫।১৬টা বাড়ীর ক্ষতি করেছে। দু জন গুরুতর আহত হয়েছেন। আমি দুজনের নাম বলছি, (১) চৈতন মাহাতো, (২) বুদেশ্বর মাহাতো এই দুইজনকে আহত করেছে। আমি আপনার মাধ্যমে ত্রাণ এবং পরিবেশ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উদ্বাস্তু ও পুনর্বাসন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ফুলিয়াতে ৫০ সাল থেকে একটি উদ্বাস্তু উপনগরী গড়ে উঠছে। ৮২৯ টি কোয়ার্টার আছে। আমি জানতে পারলাম ৩১শে আগস্টের মধ্যে তাঁদের হাতে জমির শর্ত, বাড়ীর দলিল তুলে দেওয়া হবে। কিন্তু এই নিয়ে প্রচণ্ড দলবাজী হচ্ছে। ১৯৭৯ সালের যে ফাইভ মেন কমিটির সার্ভে লিস্ট, সেই সার্ভে লিস্ট অনুযায়ী ৫০৬ জনের নাম অন্তর্ভুক্ত করা হয়। পূর্ব তালিকায় যাঁরা ছিলেন তাঁদের মধ্যে কিছু লোক বাড়ী বিক্রি করে দিয়ে চলে গেছেন। ৮৪, ৮৫, ৮৬, ৯০ সালে সেই নামগুলিকে আবার বসানো হচ্ছে। এটা একটা চক্রান্ত চলছে এবং ১৯৫২ সাল থেকে যাঁরা আছেন তাঁদের নাম কেটে দিচ্ছে। সি. পি. এমের. একটা সংগঠন ইউ. সি. আর. সি. করছে এবং তাঁরা ৪০।৫০ টাকা করে পর্যন্ত চাঁদা নিচ্ছেন। এই ব্যাপারে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি এবং দাবী করছি ৫০৬ জন নয়, ৮২৯ জন যে মানুষ আছেন তাঁদের হাতে দলিল দেওয়া হোক।

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে যে, বর্ধমান মেডিকেল কলেজ থেকে একজন পেসেন্ট গত ৩০ তারিখে বিকেল পাঁচটার সময় পি. জি. হাসপাতালে রেফার হয়ে এসেছে। ৩১ তারিখ বিকেল ৪টে পর্যন্ত তাঁর কোন অ্যাডমিশান হয়নি। চিকিৎসা পর্যন্ত হয়নি। অত্যন্ত ক্ষোভ এবং দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আজকে সেখানে জনপ্রতিনিধি হিসেবে এবং মন্ত্রী হিসেবে যদি সেখানে কোন কেস রেফার করেন তাহলে সেখান থেকে বলা হচ্ছে যে, আমরা মন্ত্রী বুঝিনা, আমরা এম. এল. এ. বুঝিনা। এতো ঔদ্ধত্য আসে কোথা থেকে? বুঝুন সুপারিনটেনডেন্ট এইসব কথা বলছেন। এই অবস্থায় আমি দাবী করছি আপনার মাধ্যমে, এর বিরুদ্ধে যেন উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক। একজন মন্ত্রী, একজন জনপ্রতিনিধিকে অবজ্ঞা করবার জন্য যেন উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় দোষীর বিরুদ্ধে, আমি এই দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কালীগঞ্জ থানায় গঙ্গার উপর জগৎখালি বলে একটা বাঁধ আছে। এসই বাঁধটা প্রায় ৩/৪ কিলোমিটার এবং সেই বাঁধটা আজ শোচনীয় অবস্থায় আছে। প্রবল বর্ষন হলে বন্যা দেখা দেবে এবং তাতে করে খাসুই গ্রাম ভেঙ্গে নিশ্চিহ্ন হয়ে যাবে। অবিলম্বে এই জগৎখালি বাঁধটা মেরামত করবার জন্য আমি ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হাসান এলাকায় কালুয়া গ্রাম পঞ্চায়েতের একটা পঞ্চায়েত অফিস রয়েছে এবং পঞ্চায়েত প্রধান কংগ্রেসের দখলে। সেই পঞ্চায়েত প্রধান আজকে সেই অফিসে কাজকর্ম না করে একজন কংগ্রেস নেতা চাঁদ গোপাল মণ্ডলের বাড়ীতে পঞ্চায়েত অফিস করেছেন। আগে যেভাবে গ্রামের বাবুদের বাংলোয় বসে পঞ্চায়েত অফিস হত, প্রধানও সেই রকমভাবে কাজকর্ম করছেন। আজকে বামফ্রন্ট সরকার যেভাবে পঞ্চায়েতে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করছে এবং তৃণমূল স্তরে তা নিয়ে গেছেন, সেখানে এই পঞ্চায়েত প্রধান এই রকমভাবে কাজ করছেন ও তার কাজকর্ম পরিচালনা করছেন। এই ব্যাপারে আমি পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরী বিষয়ের প্রতি মাননীয় সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। রতুয়া বিধানসভা কেন্দ্রে ক্ষেমপুর অঞ্চলের - ক্ষেমপুর, কাণ্ডারণ, মেঘডুমারা, কাজলদিঘী, পাহাড়পুর, কাসেমপুর প্রভৃতি গ্রামগুলিতে সাঁওতাল, ওঁরাও প্রভৃতি সম্প্রদায় মিলিয়ে কয়েক হাজার আদিবাসী সম্প্রদায়ের লোক বাস করেন। এদের পরিবারের পুরুষ-মহিলারা অধিকাংশ ক্ষেতমজুর-দিনমজুর। অশিক্ষিত ও অত্যন্ত দরিদ্র এই মানুষগুলির স্বার্থে এখানে সমাজকল্যাণ দপ্তরের মাধ্যমে আমি বলতে চাই যে সেখানে বেবী ক্রেশ ও বালোয়াড়ী স্থাপনের জন্য অথবা এই মালতীপুর ব্লককে আই. সি. ডি. এ প্রকল্পের আওতায় আনার জন্য দাবী জানাচ্ছি। জনদরদী বামফ্রন্ট সরকার যেখানে সারা রাজ্যে শিক্ষা ও চেতনাকে সম্প্রসারিত করার উদ্যোগ নিয়েছেন সেখানে এই আদিবাসী অধ্যুষিত গ্রামগুলিকে উক্ত কর্মসূচীর আওতায় নিয়ে এসে শিক্ষা সচেতন করে তোলার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর কাছে বিশেষ অনুরোধ ও দাবী জানাচ্ছি।

**শ্রী শিবদাস মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কৃষ্ণনগর শহর জলঙ্গী নদীর পাশেই অবস্থিত এবং জলঙ্গি নদীর বাঁধটির অবস্থা খুবই খারাপ। জলঙ্গী নদীর ঐ বাঁধটি যদি অনতিবিলম্বে মেরামত না করা হয় তাহলে কৃষ্ণনগর শহরের মধ্যে জল ঢুকবে ও শহরটি ডুবে যাবে। সেচ মন্ত্রীকে আরও জানাতে চাই, কৃষ্ণনগরের ঘূর্ণী অঞ্চলে হালদার পাড়ার মৎসজীবীদের বাড়ী এর জন্য ভেঙ্গে পড়ছে এবং আরও ভেঙ্গে পড়বে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীকে বলতে চাই জলঙ্গী নদীর উপর বাঁধটি অবিলম্বে মেরামত করা দরকার এবং এটার ব্যাপারে ব্যবস্থা গ্রহন করুন।

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের বাঁকুড়া জেলায় সাতরা মেজিয়ায় খুব উচ্চ মানের কয়লা পাওয়া গেছে এবং দেখা যাচ্ছে কয়লার স্তরও ভূপৃষ্ঠের খুব কাছাকাছি। কিন্তু ওখানে একটা দুষ্টচক্র ঐ কয়লা উত্তোলন করছে এবং লক্ষ লক্ষ টাকার কয়লা পাচার করছে। এই ব্যাপারে স্থানীয় জনগণ প্রতিরোধ করতে গেলে দেখা যাচ্ছে ওখানকার সমাজবিরোধী চক্র নানাভাবে তাদের উপর আক্রমন সংগঠিত করছে।

[2.10 to 2.20 p.m.]

এবং এই যে দুষ্ট চক্র এই দুষ্ট চক্রের নায়ক সেই এলাকায় সুপরিচিত কংগ্রেসীরা। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী সাধন পাণ্ডে :** (নট প্রেজেন্ট)

**শ্রীমতী মমতা মুখার্জী :** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার জেলার একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার, শিক্ষামন্ত্রী এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার কায়েম হবার পর থেকে এখন পর্যন্ত শিক্ষা এবং শিক্ষকদের বিষয়ে যেসব জনমুখী পদক্ষেপগুলি নেওয়া হয়েছে তার মধ্যে অন্যতম হচ্ছে পশ্চিমবঙ্গের পৌর এলাকায় বা পৌরসভার অন্তর্গত যেসব প্রাথমিক শিক্ষকরা রয়েছেন তাঁদের রুটি রোজগারের প্রশ্নে বেতনকে সুনিশ্চিত কররে জন্য সমস্ত প্রাইমারী স্কুল এবং টিচারদের পশ্চিমবঙ্গ প্রাথমিক বিদ্যালয় পর্যদের আওতায় আনা হয়েছে, তার মধ্যে আমার জেলা পুরুলিয়ার শিক্ষক এবং প্রাথমিক স্কুলগুলি এখনও পর্যন্ত এর আওতায় আসেনি। শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন বিষয়টি সম্বন্ধে যতশীঘ্র সম্ভব ব্যবস্থা নেবেন।

**শ্রী নরেন হাঁসদা :** মিঃ স্পীকার স্যার, আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি সেটা হচ্ছে বিনপুর, বুনো জংগল এবং পাহাড় দিয়ে ঘেরা, এখানে আদিবাসী মানুষের বসবাস। এখানে একটা কলেজ আছে শিলদা চন্দ্রশেখর কলেজ, মেদনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার ছাত্ররা সেখানে পড়াশুনা করতে আসে। এখানে কেবল কলা বিভাগ পড়ানো হয়, কমার্সের ১২ ক্লাসপর্যন্ত পড়ানো হয়, বিজ্ঞান বিভাগ এখানে নেই। এখানে কলা বিভাগ আছে কিন্তু কলা বিভাগের অনার্স নেই, বানিজ্য বিভাগের অনার্স নেই। যেখানে শিক্ষা সবার ক্ষেত্রে সমান এটা যদি ভারতবর্ষের রীতি-নীতি হয় তাহলে সেখানে বানিজ্য ও কলা বিভাগে অনার্স থাকবে না কেন, বিজ্ঞান বিভাগে পড়াশুনা করবার সুযোগ থাকবে না কেন? আমি তাই এই পিছিয়ে পড়া মানুষদের স্বার্থে যাতে এদের সুযোগ দেওয়ার জন্য বানিজ্য ও কলা বিভাগের অনার্স এবং বিজ্ঞান বিভাগ সত্বর খোলা হয় তার জন্য শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী হিজেন্দ্র নাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় পতিরাম সমাজিয়া ভায়া কুমারগঞ্জ যে সড়ক রয়েছে পূর্ত দপ্তরের অধীনে তা অত্যন্ত সংকীর্ণ। এটা কংগ্রেসী আমলে তৈরী হয়েছিল। এখন জনসংখ্যা বেড়ে গেছে, যাতায়াত বেড়ে গেছে, কিন্তু রাস্তার সম্প্রসারন করা হয়নি, ফলে বর্ষার সময় দুটো গাড়ী পাস কাটাতে পারে না। এর আগে একাধিকবার গাড়ী উল্টে গেছে। এই রাস্তাটিকে পূর্ত দপ্তরের হাত থেকে পূর্ত সড়ক দপ্তরে দেবার জন্য আবেদন জানাচ্ছি। এই সঙ্গে বলছি কুমারগঞ্জে নব নির্মিত আত্রেয়ী ব্রীজের সঙ্গে সংযোগ রেখে উক্ত রাস্তায় ইছামতি নদীর উপর কাঠের ব্রীজের বদলে একটা কংক্রিট ব্রীজ করা দরকার।

**শ্রী সৌগত রায় :** স্যার গতকাল এমন একটা ঘটনা কলকাতায় ঘটেছে যাতে রাজ্যের সর্বোচ্চ প্রশাসনিক মহলে আই. এ এস. অফিসারদের মধ্যে প্রচণ্ড অসন্তোষ সৃষ্টি হয়েছে। স্যার, আপনি হয়ত জানেন, কলকাতা ট্রাম কোম্পানীতে এর আগে একজন আই. এ. এস. এ্যাডমিনিষ্ট্রেটর ছিলেন, তিনি আবার ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের স্পেশাল সেক্রেটারি ছিলেন। গতকাল তাঁর কাজের শেষ দিন ছিল। তিনি তারপর আর একজন অফিসারের হাতে দায়িত্ব বুঝিয়ে দিচ্ছিলেন। সেই সময় বামফ্রন্টের আর এক শরিক সি. পি. আই. এর ট্রেড ইউনিয়ন এ. আই. টি. ইউ. সি.-র লোকেরা সেই ঘরের মধ্যে ঢুকে পড়ে বিভিন্ন অশ্লীল ভাষা ব্যবহার করতে থাকে এবং টেবিল চেয়ার উল্টে থমকাতে থাকে। তাদের বক্তব্য ছিল ম্যানেজিং ডাইরেক্টর চলে যাবার আগে কর্মচারীদের চিকিৎসা ভাতার সুযোগ কেড়ে নিচ্ছেন। তারা ২ জন অসুস্থ কর্মচারীকেও নিয়ে আসেন। পরবর্তীকালে সেই এ্যাডমিনিষ্ট্রেটর ম্যানেজিং ডাইরেক্টর বলেছেন যে, চিকিৎসা ভাতা কমাবার চেষ্টা তিনি করছেন না, সেখানে অনেক রকম ম্যাল প্রাকটিস

ছিল। স্যার আমি বলতে চাই, ট্রেড ইউনিয়ন করা ঠিক আছে কিন্তু ট্রেড ইউনিয়নের নামে আই. এ. এস. অফিসারদের যদি পেটায় তাহলে লজ্জায় মাথা হেঁট হয়ে যায়।

**শ্রী ধীরেন্দ্র নাথ চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা জানি কিছুদিন আগে চাষীদের সর্বনাশা কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে। সারের দাম যেভাবে বাড়ানো হয়েছে তার ফলস্বরূপ বিভিন্ন এলাকায় সারের ডিলাররা মাল হোর্ড করে রেখে দিচ্ছে, বাজারে মাল বিক্রি করছে না। এই নিয়ে এলাকায় বিক্ষোভ দেখা দিয়েছে। স্থানীয় অফিসগুলিতে তার কোন সন্ধান পাওয়া যাচ্ছে না। এই নিয়ে এ. ই. ও. অফিসের তরফ থেকেও কোন রকম চেষ্টা হচ্ছে না। বিক্ষোভ দানা বেঁধে উঠছে। ডিলারের সঙ্গে আলোচনা করে কিছু মাল পাওয়া গেলেও, আমাদের আশঙ্কা হচ্ছে আগামী চাষের সময় আরও কঠিন দুরবস্থার সম্মুখিন হতে হবে। তাই চাষীদের স্বার্থে অবিলম্বে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহন করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি খুবই ভাগ্যবান যে, মাননীয় অর্থমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁরও দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল সুন্দরবনের ভাঙ্গন। আমাদের সুন্দরবন অঞ্চলে গত কোটালের সময় তীব্র ঝড়ে বিভিন্ন অঞ্চলে কি ধরণের ভাঙ্গন হয়েছে তা ভাষায় প্রকাশ করা যায় না। নামখানার কয়েকটি জায়গা জলে ডুবে গেছে এবং কাকদ্বীপ থানার কয়েকটি এলাকা জলের নীচে আছে। সুন্দরবন এলাকায় বহু এম ব্যাংকমেন্ট আছে। আগামি কোটালের মধ্যে সেগুলির মেরামত যদি না হয় তাহলে আবার নতুন জায়গায় বাঁধ ভেঙ্গে গিয়ে ডুবে যাবে। কিছুদিন আগে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কিছু টাকা রিলিজ করেছিলেন। কিন্তু ঐ টাকায় কিছু হবে না। আমার বাড়ীর সামনে বানতলায় ডুবে গেছে। আপনি যে টাকা দিয়েছেন তাতে সুন্দরবনের একটা রিং বাঁধের ওয়ান ফোর্থ হয়েছে, এখনও থ্রি ফোর্থ বাকি আছে। আপনি যে চেক দিয়েছেন তা ভাঙানো যাচ্ছে না। ড্রাফট করে নিয়ে ভাঙাতে ভাঙাতে অনেক দেরি হয়ে যাচ্ছে - ১৫ দিন লেগে যাচ্ছে। ইট টেকস মাচ টাইম। তাই আমর অনুরোধ হচ্ছে অনুগ্রহ করে ২ কোটি টাকা না দিলে সুন্দরবন একেবারে ভেসে যাবে।

**শ্রী বিজয় বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা রাজনগর, খয়রাসোল ব্লকে সেচের কোন ব্যবস্থা নেই সেখানে এখনো পর্যন্ত বৃষ্টি হয়নি। এই সমস্ত এলাকা সম্পূর্ণভাবে বৃষ্টির উপর নির্ভরশীল এবং এর উপর নির্ভর করে সেখানে চাষাবাদ করতে হয় ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের। আমি তাই আপনার মাধ্যমে ক্ষুদ্র ও সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, ওখানে যাতে গভীর, অগভীর নলকূপ বা রিভার লিফট-এর ব্যবস্থা করা যায়, সেদিকে নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2.20 to 2.30 p.m.]

**শ্রীব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলার পোলবা, দাদপুর ব্লকে ২২টি মাধ্যমিক স্কুল আছে। এবারে যারা পাশ করেছে তাদের ভর্তির সমস্যা এখন তীব্র আকার ধারণ করেছে, তারা কোথাও ভর্তি হ'তে পারছে না। ব্লকে কোন হায়ার সেকেণ্ডারী স্কুল নেই। পড়তে হলে তাদের যেতে হবে হয় ধনিয়াখালি, না হয় চুঁচুড়া। মাননীয় উচ্চ মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবী, অন্ততঃ ঐ ব্লকের দুটি থানায় কমপক্ষে দুটি হায়ার সেকেণ্ডারী স্কুল মঞ্জুর করা হোক। এ ব্যাপারে বহু স্কুল আবেদন করেছেন, তদন্তও হয়েছে কিন্তু আটকে পড়ে আছে। অবিলম্বে সেখানে হায়ার সেকেণ্ডারী পড়ার ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীকৃষ্ণ চন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পাবলিক হেল্‌থ ইঞ্জিয়ারিং দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকা শুধু নয়, দুর্গাপুর মহকুমার অন্যতম এলাকা পানাগড়, কাঁকসার ৮টি গ্রামে গত ১৯৮৭ সালের ডিসেম্বরে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দপ্তর থেকে ওয়াটারওয়ার্কস স্কীম মঞ্জুর হয়েছিল। কিন্তু স্যার, ৪ বছর হয়ে গেলেও এবং অনেক প্রচেষ্টা করা হলেও তার কাজ আজও শুরু হয়নি। স্যার যেভাবে ডিভ্যালুয়েশান হচ্ছে এবং প্রাইস এক্সকালেশান হচ্ছে তাতে বিলম্বিত হলে এর প্রজেক্ট কষ্ট অনেক বেড়ে যাবে। স্যার আপনি জানেন, দুর্গাপুর মহকুমায় পানীয় জলের সমস্যা তীব্র। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার দাবী, অবিলম্বে এর কাজ শুরু করা হোক। এর সঙ্গে ২০ হাজার মানুষ যুক্ত রয়েছেন।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষমহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫.৭.৯১ তারিখে বহরমপুর থানার হাতিনগর গ্রামপঞ্চায়েতের হিকমপুর গ্রামের কিছু সি. পি. এম. কর্মী কংগ্রেসে যোগদান করে. সেখানে আব্দুস সালাম বরাবরই কংগ্রেস কর্মী। তার সংগঠনের জোরে সি. পি. এমের কিছু কর্মী যোগ দেয়। এস. পি. নিজে গিয়ে - মুর্শিদাবাদ জেলার এস. পি. নিজে গিয়ে, পুলিশের একজন বড় কর্তা গিয়ে এই আব্দুস সালামকে বলে যে তুমি কেন কংগ্রেস করছো, কংগ্রেস করলে তোমার ফল খারাপ হবে। অন্যান্য সি. পি. এম. কর্মী যারা যোগ দিয়েছে তাদেরও শাসিয়ে আসেন। জেলার পুলিশের বড় কর্তা যদি এইভাবে রাজনীতিতে অংশগ্রহণ করেন, কংগ্রেসের লোকদের উপর অত্যাচার করেন তাহলে স্যার, প্রশাসনের কাছ থেকে কি নিরপেক্ষতা আশা করতে পারি। আমি আশা করি মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় এর প্রতিকার করবেন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** The Minister-in-Charge of Education (Higher) Department to make a statement on the subject of alleged insult to a Lodha Female student in Vidyasagar University.

(Attention called by Dr. Manas Bhunia on the 22nd July, 1991).

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, in a letter written to the Vice-Chancellor, Vidyasagar University, on 10-04-91. Smt. Chuni Kotal, a Lodha Famele first year Post Graduate student of the Depertment of Anthropology has alleged that she has been constantly harassed and ill-treated, inside and outside the class room, often ignominously referring to her being of Lodha Community, which is a backward community in the State. She has also alleged that Shri Falguni Chakraborty is not in favour of her prosecuting higher studies in the University as she also done some job in the day for supporting her family, which is a very backward and poor one. She has also alleged against the irregular attendence of that teacher in taking the classes which has compelled her to miss certain classes.

Similar allegations have also been made by the Vidyasagar University Students' Union and another Post-Graduate students of the Department of Anthropology. The then Vice-Chancellor, on receiving such allegations, has asked for the comments of the teacher concerned within seven days, failing which disciplinary action is proposed to be taken against Shri Chakraborty. Shri Chakraborty has totally denied the allegations. The Vice-Chancellor, not being satiesfied with the reply of Shri Chakraborty has consti‌uted, on 03-06-91, an enquiry committee consisting of three Principals of some affiliated colleges. Shri Chakraborty has also been debarred from undertaking any examination work till the enquiry is completed.

The present Vice-Chancellor has endorsed the action taken by the then Vice-Chancellor. The report of the Enquiry Committee is being awaited.

**মিঃ স্পীকার :** এখন জিরো আওয়ার শুরু হচ্ছে। আজকে এখানে ৫৭টি মেনসান ছিল এবং ১৬টি জিরো আওয়ার আছে। আমি ভাবছি যদি মেনশানটা ২ ঘন্টা করে দিই এবং প্রত্যেক সদস্যকে দুবার মেনশান করতে দিই তাহলে কেমন হয়। কারণ আমি দেখছি যে জিরো আওয়ারের গুরুত্ব কমে যাচ্ছে। যে সব সাবজেক্ট জিরো আওয়ারে আসছে সেটা আসা উচিত নয়, এর ফলে হাউসের মর্যাদা নষ্ট হচ্ছে। আপনাদের সভা, আপনারাই ঠিক করবেন কি করবেন কি না করবেন। কিন্তু এই সভার মর্যাদা নষ্ট হলে আপনারাই দায়ী হবেন, আমি নয়। আমি যদি না করতে দিই তাহলে আপনারা বলবেন যে করতে দিচ্ছি না, আবার করতে দিলে এমন সব সাবজেক্ট নিয়ে আসবেন যাতে হাউসের মর্যাদা নষ্ট হয়. এটা চলতে পারে না। এখন আপনারা ঠিক করুন, কি করবেন না করবেন।

**শ্রীলক্ষণ চন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের কাছে একটা বিষয়ে অনুরোধ জানাচ্ছি। ২৯শে জুলাই পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মৃত্যুর ১০০ বছর পূর্ণ হয়েছে। ইতিমধ্যে রাজ্য সরকার কিছু কিছু কর্মসূচী গ্রহণ করেছেন এবং কলকাতা পৌরসভাও কিছু কর্মসূচী গ্রহণ করেছেন। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করছি যে বিদ্যাসাগর শুধু বাংলার মণিষী নন, নবজাগরণের যে আলো বাংলার মাটিতে উদ্ভাসিত হয়েছিল সেই আলোয় বহু মণিষী জন্মগ্রহণ করেছেন, তিনি শুধু পণ্ডিত নন, তিনি সমাজ সংস্কারকও ছিলেন। কাজেই এই প্রসঙ্গে ভারত সরকারের কিছু কর্মসূচী নেওয়া উচিত। কাজেই তাঁর নামে যদি একটা ডাক টিকিট প্রকাশ করা হয় তাহলে তাঁর স্মৃতির প্রতি যথাযথ মর্যাদা প্রদর্শন করা হবে। এছাড়াও বিদ্যাসাগরের স্মৃতি বিজড়িত বীরসিংহ গ্রামে যে বিদ্যালয়টি আছে সেটাকে ভগবতী দেবীর নামে উন্নিত করা হোক। এটা শুধু রাজ্য সরকারের দায়িত্ব হবে কেন? কেন্দ্রীয় সরকারেরও কিছু কর্মসূচী নেওয়া দরকার। আমাদের এই ভারতবর্ষে মণিষী শ্রেষ্ঠ অবদানগুলি স্মরণীয় করার জন্য সেগুলি যাতে রক্ষনাবেক্ষণ করা হয় তার জন্যও আমি আবেদন করছি।

**শ্রীশচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আপনি জিরো আওয়ার খানিকটা মাটি করে দিয়েছেন। আমি বাধ্য হয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভায় উত্থাপন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে যে আজ থেকে ৮ বছর আগে, ১৯৮৩ সালে

এই বিধানসভা থেকে একটা বেসরকারী প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল আপনার সভাপতিত্বে। সেই সময়ে আপনার বোধহয় স্মরণে আছে যে আমাদের প্রাক্তন বিধায়ক সর্বজনপ্রিয় বীরেন রায় মহাশয় ছিলেন। তিনি ১ লক্ষ সই সম্বলিত একটা দরখাস্ত নিয়ে এই হাউসে এসেছিলেন এবং সেই প্রস্তাব গৃহীত হয়েছিল। সেটা কেন্দ্রীয় সরকারের কাছেও পাঠানো হয়, রাজ্য সরকারের কাছেও পাঠানো হয়েছিল. কিন্তু নট নড়ন-চড়ন। রাজ্য সরকারের কুম্ভকর্ণের ঘুম ভাঙ্গেনি, আর কেন্দ্রীয় সরকার তো বছরে কতবার বদল হচ্ছে, তারা তোয়াক্কা করে না।

[2.30 to 2.40 p.m.]

বিষয়টা হচ্ছে বন্দেল গেটের উড়াল পুলে দুর্ঘটনা ঘটছে প্রায়ই। মনে আছে আপনাদের, এই জায়গায় একবার যদি ব্রীজের মুখে, অর্থাৎ রেল লাইনের মুখে তার ঘন্টি পড়ে যায়, সেই জায়গায় দু কিলোমিটার পর্যন্ত মানুষকে আটকে থাকতে হয়। স্কুলের দুটি মেয়ে তাড়াতাড়ি পার হতে গিয়ে মারা গিয়েছিল, কারণ তাদের স্কুলের দেরী হয়ে যাচ্ছিল, গেট পড়ে গেলে যেতে পরবে না। তখন এটা উপস্থাপিত করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আবেদন করবো, সংশ্লিষ্ট দপ্তর রাজ্য সরকারের হোক অথবা কেন্দ্রীয় সরকারের হোক, তারা যাতে এই বিষয়ে নজর দেন এবং রাজ্য সরকার সামান্য কিছু নড়বার চেষ্টা করছেন – একটু ভাল করে যাতে নড়তে পারেন, আপনার দপ্তরকে আপনি অনুরোধ করবেন এই অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। রাজীব গান্ধীর মৃত্যুর পর একটা স্মৃতি সৌধ তৈরী হয়েছিল সবং এর কাঁটাখালিতে, সেটা ভেঙে দেবার পরিপ্রেক্ষিতে একটা উত্তেজনার সৃষ্টি হয়। প্রশাসনের হস্তক্ষেপে এবং উভয় রাজনৈতিক দল এবং প্রশাসন আলোচনা সাপেক্ষে সেখানে শান্তি ফিরিয়ে আনার চেষ্টা করেন। বেশ কিছু কংগ্রেস কর্মীকে এই উত্তেজনার মধ্যে বয়কট করে রাখা হয়েছিল, অত্যাচার করা হয়েছিল। ২৩শে জুলাই মিটিং-এর পর ঠিক হয়েছিল, রাজনৈতিক কারণে সি. পি. এম. করেছিল, তা তুলে নেওয়া হলো। সেই মোতাবেক সংঘটিয়া গ্রামে বিষ্ণু সামন্ত, গোপাল সামন্ত এবং গোটগেড়িয়া গ্রামে নিরঞ্জন বেরা তারা যখন প্রশাসনের কথায়, ডি. এম. এর কথায়, এস. পি.'র কথায় চাষে গিয়েছিলেন ২৪ তারিখে, তাদের মাঠের মধ্যে সশস্ত্র অবস্থায় আবার মারা হল এবং নির্মমভাবে তাদের নির্যাতন করা হলো। ১৩ নং অঞ্চলের খাঁটাগেড়িয়া গ্রামে মীরা জানা, একজন মহিলা সমেত তিনটি বাড়ী লুঠ করা হলো এবং তাদের উপর অত্যাচার করা হলো। এই গুরুতর বিষয়ে সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষ ব্যবস্থা গ্রহণের জন্য।

**শ্রীনির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন, বিভিন্ন পত্র পত্রিকায় বেরিয়েছে যে ম্যালেরিয়া, জনডিস এবং উদরাময় গোটা পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়েছে। বিশেষ করে উত্তর বাংলার কুচবিহার, জলপাইগুড়ি, পশ্চিমদিনাজপুর প্রভৃতি জেলায় মানুষ ইতিমধ্যে মারা গেছে। সেখানে রাজ্য স্বাস্থ্যমন্ত্রীর উদ্দেশ্যে আপনার মাধ্যমে অনুরোধ করবো, বিশেষ করে ডুয়ার্স এলাকার টোটা পাড়ায় একটি বিরল উপজাতি এদের মধ্যে ব্যাপক ম্যালেরিয়া এবং জনডিস উদরাময় দেখা দিয়েছে এবং বেশ কিছু টোটা ইতিমধ্যে মারা গেছে। যাতে রাজ্য স্বাস্থ্য দপ্তর দ্রুত একটা বিশেষজ্ঞ চিকিৎসক দল এবং ওষুধ পত্র সেখানে পাঠান। সেখানে ওষুধ পত্র নেই বললেই চলে। জলপাইগুড়ি জেলার বিভিন্ন হাসপাতালে ওষুধ পত্র নেই বললেই চলে। বিশেষ করে হ্যালোজেন এবং অন্যান্য যে সমস্ত প্রিকশনারী মেজার্স নেওয়া দরকার, সেই সমস্ত দূষিত জলকে শোধন করার জন্য, এই সমস্ত ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার গতকাল, ডেপুটি চেয়ারম্যান প্রণব বাবু বলেছেন যে There will be no cut in the Central plan assistance to the states.

আমরা জানি যে প্ল্যান বাজেটে কেন্দ্রে এবার যে টাকা ধরা হয়েছে ১৪ হাজার৭০০ কোটি টাকা, এটা মোহন ধাড়িয়া যখন প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান ছিলেন এবং যখন ভি. পি. সিং সরকার কেন্দ্রে ছিলেন তখনকার যে এ্যালটমেন্ট তারা করেছিলেন পশ্চিম বাংলার জন্য, যশোবন্ত সিং কেন্দ্রে অর্থমন্ত্রী ছিলেন, সেই টাকাই আজকে মনমোহন সিং বরাদ্দ করেছেন। আজকে রাজ্য সরকারের পক্ষ থেকে বারবার বলা হচ্ছে যে কেন্দ্রীয় বরাদ্দের টাকা পশ্চিম বাংলা থেকে কেটে নেওয়া হচ্ছে, ২০০ কোটি টাকা কেটে নেওয়া হচ্ছে, ৮৬৩ কোটি টাকা দাবী পশ্চিমবঙ্গের। মাননীয় অর্থমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর কাছ থেকে আমি প্রকৃত ঘটনা জানতে চাইছি, কারণ যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান প্রণববাবু বলছেন, কোন টাকা কাটা হয় নি। আর রাজ্য সরকার বলছেন, ২০০কোটি টাকা কাটা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী এ সম্পর্কে পশ্চিমবাংলার মানুষদের প্রকৃত উত্তর যদি দেন, তাহলে আমরা উপকৃত হব।

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত :** মাননীয় স্পীকার মহাশয়, এই সভায় নাম উল্লেখ করার বিষয়ে যে নিয়ম আছে সেটা মনে রেখেই আমি বলছি। কেন্দ্রীয় যোজনা কমিশনের তদানীন্তন ডেপুটি চেয়ারম্যান শ্রীমোহন ধাড়িয়া মহাশয় আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর সঙ্গে আলোচনার সময় যে ৮৬৩ কোটি টাকা কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য যা মূলতঃ ঋণ হিসাবে দেওয়ার কথা বলেছিলেন সেটা তদানিন্তন কেন্দ্রীয় অর্থমন্ত্রী যশবন্ত সিংহ মহাশয় তাঁর ইন্টারিম বাজেট যখন পেশ করেছিলেন তখন প্রধানমন্ত্রী ছিলেন চন্দ্রশেখর, তখন সেই বাজেটে তার থেকে কম টাকা ধরা হয়েছিল। ২০০ কোটি টাকারও কম টাকা ধরা হয়েছিল। এবারে যে কেন্দ্রীয় পূর্ণ বাজেট পেশ করেছেন এখনকার কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং – এটা আমি আলোচনা করে জানলাম, যোজনা কমিশনের দায়িত্বপূর্ণ পদে যিনি আছেন তাঁর সঙ্গে আলোচনা করে জানলাম – পরিতাপের বিষয় সেই অর্থ এখনও কাটা অবস্থায় আছে। এর জন্যই আমি বাজেটে যে প্রস্তাব রেখেছি সেটা সঠিক প্রস্তাব রাখা হয়েছে। আমি মাননীয় সদস্য সুদীপবাবুকে আবার জানাচ্ছি, ঐ কেন্দ্রীয় যোজনা কমিশনের দায়িত্বপূর্ণ পদে যিনি আছেন তাঁর সঙ্গে আলোচনার ভিত্তিতেই আমি বলছি যে, যা ওরা প্রতিশ্রুত হয়েছিলেন তার চেয়ে কম টাকা এখনো কেন্দ্রীয় বাজেটে ধরা আছে তাই আমি আমাদের দাবী জোরের সঙ্গে রেখেছি, যার উল্লেখ আমাদের বাজেটে আছে।

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আপনি জানেন যে জি. টি. রোড ধরে পানাগড় যেতে পানাগড়ে যে লেভেল ক্রসিংটি আছে সেটি থেকে চার কিলোমিটার দূরে বিরুডিয়ায় আর একটি লেভেল ক্রসিং আছে। এই দুটি স্থানে আর পি এফ-এর সহযোগিতায় সমাজবিরোধিরা রেলওয়ে সম্পত্তি চুরি করছে। এ বিষয়ে বারংবার আর পি এফ-এর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কোন প্রতিকার হচ্ছে না। উপরন্তু ওখানে সমাজবিরোধীদের দৌরাত্ম্য বেড়ে যাচ্ছে। স্যার, আপনি জানেন আর পি এফ, রেলওয়ে প্রোটেকশান ফোর্স রেলওয়ে মিনিস্ট্রির অধীন। সেজন্য কেন্দ্রীয় সরকার এ বিষয়ে যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন তার জন্য আমি আমাদের স্বরাষ্ট্রমন্ত্রীর মাধ্যমে আর পি এফ-এর অফিসার যাঁরা এখানে আছেন তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁরা এবিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। রেলওয়ে সম্পত্তি চুরি বন্ধ করুন। সমাজবিরোধীদের দৌরাত্ম্য ঐ এলাকার সমাজ জীবনকে নষ্ট করছে। এ বিষয়ে যথাযথ ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রীসত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষমহাশয়, শ্রমমন্ত্রী হাউসে একটা বিবৃতি দিয়েছিলেন রামকৃষ্ণ

মিশন সেবা প্রতিষ্ঠান নিয়ে যে, ওখানে যে নেগোসিয়েশন চলছিল এখনো তা চলছে। কিন্তু আমি আজকে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, পশ্চিম বাংলায় যখন বহু হাসপাতালে বেড নেই বলে মাটিতে রুগীরা শুয়ে থাকে এবং হাসপাতালগুলিতে চিকিৎসা হয় না তখন পশ্চিম বাংলার সবচেয়ে ভাল হাসপাতালটি বন্ধ হয়ে গেল। রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান আজকে তিন চার মাস বন্ধ হয়ে আছে। সেটা খোলার জন্য সরকারের কোন প্রচেষ্টা নেই। সরকারী দলগুলির যে ট্রেড ইউনিয়ন গুলি আছে সেই ট্রেড ইউনিয়নগুলি তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী কর্মীদের বেতনের দাবীতে হাসপাতালটি বন্ধ করে দিয়েছে। আমরা বুঝতে পারছি না ঐ হাসপাতাল কর্তৃপক্ষ তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী বেতন কোথা থেকে দেবেন? তাঁদের পক্ষে দেওয়া সম্ভব নয়। আমি মুখ্যমন্ত্রীকে বলেছি, সরকারের পক্ষ থেকে ওদের সেটা দিয়ে দিন এবং হাসপাতালটি খোলার ব্যবস্থা করুন। বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী টাকা দেবার ক্ষমতা রামকৃষ্ণ মিশনের নেই। সুতরাং হয় সরকার থেকে টাকা দেবার ব্যবস্থা করুন, না হয় ওখানে কর্মচারীদের ধর্মঘটকে বেআইনী ঘোষনা করে, ধর্মঘট বন্ধ করে হাসপাতাল খোলার ব্যবস্থা করুন।

[2.40 to 2.50 p.m.]

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় দেখছি বিনা লাইসেন্সে ভি. ডি. ও. হল চলছে, আমাদের জেলা তার মধ্যে পুরস্কার দেওয়ার মতন (মুর্শিদাবাদ)। এই সমস্ত ভি. ডি. ও. সেন্টারগুলি হয়েছে সমাজবিরোধীদের প্রশিক্ষন-কেন্দ্র। এখানেই তারা সমস্ত রকম পরিকল্পনা করে প্রতিনিয়ত চুরি, ডকাতি, ছিনতাই এবং মানুষ খুন করছে। পাশাপাশি শিক্ষা প্রতিষ্ঠান আছে সেখানেও দেখতে পাচ্ছি এই ধরনের ভি. ডি. ও. হল করছে। রূপনপুর উচ্চমাধ্যমিক বিদ্যালয় সংলগ্ন ভি. ডি. ও. হল চলছে এবং হরিহর পাড়া হাইস্কুল সংলগ্ন ভি. ডি. ও. হল করছে। সেখানকার ব্লক কংগ্রেসের সভাপতি যিনি একবার বিধানসভার ইলেকশনে কনটেষ্ট করেছিলেন তিনি উদ্যোগ নিয়েছেন। এর প্রতিবাদে এলাকায় বিক্ষোভ শুরু হয়েছে। অতীশবাবু যার নাম করলেন তিনি কুখ্যাত সমাজবিরোধী বহরমপুর থানায় আছে। হরিহরপাড়া থানার সীমান্ত এলাকায় আছে মদনপুর, ছঘরি, দৌলতবাদ, গুরুদাসপুর, রায়পুর, ধরমপুর। এই সমস্ত এলাকায় ভি. ডি. ও. হলের মাধ্যমে সমাজবিরোধীরা এই সমস্ত অসামাজিক কাজ করছে।

**ডাঃ দীপক চন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় তথ্যমন্ত্রী, আপনার এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কাল একটা রোগী দেখেছি, তার আর্লি ক্যানসার প্রসটার্ট, তাকে ইনভেসটিগেট করতে হবে। ভদ্রলোক যুগান্তরে কাজ করতেন, কিছুদিন আগে রিটায়ার করেছেন, গ্রাচুইটির টাকা পাননি, মালিক টাকা আত্মসাৎ করেছে। তার ছেলে সেখানে কাজ করেন। প্রভিডেন্ট ফাণ্ড ইজ অলমোস্ট প্রভিডেন্ট ইন টাইমস অফ ক্রাইসিস, প্রয়োজনে সেখানে টাকা ধার নিতে পারেন, কিন্তু সেই টাকা নিতে পারছেন না, কারণ মালিকপক্ষ সেইসব টাকা আত্মসাৎ করেছে। বেশ কয়েকমাস ধরে ১২০০ কর্মী মাইনে পাচ্ছে না এবং যারা রিটায়ার করেছে তারা পর্যন্ত পেনসন পাচ্ছে না। গত ২৬-৪-৯১ তারিখে যুগান্তর পত্রিকা খোলার ব্যাপারে এই বিধান সভায় আমরা আলোচনা করেছিলাম। তথ্যমন্ত্রী বলেছিলেন যাতে নতুন করে চালু হয় তার জন্য চেষ্টা করবেন। কিন্তু কি হল? ঐ মালিকপক্ষ প্রভিডেন্ট ফাণ্ডের টাকা আত্মসাৎ করলেন। মাননীয় সদস্য সুদীপবাবু বলেছিলেন মালিকপক্ষকে গ্রেপ্তার করা উচিত যে মালিক আমার বিরুদ্ধে কংগ্রেস ক্যানডিডেট হিসাবে কনটেস্ট করেছিলেন। কলকাতার বুকে তার অনেক সম্পত্তি রয়েছে। সেই সম্পত্তিগুলি ক্রোক করে বিক্রি করে ঐ অফিসের লোকেদের টাকা দেওয়া যায় কিনা এবং যুগান্তর ও অমৃতবাজার পত্রিকা আবার চালু করা যায় কিনা এই বিষয়ে ভেবে দেখতে অনুরোধ করছি।

**শ্রীপ্রবীর ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫-৭-৯১ তারিখে হাবড়া হাসপাতালে মিসেস মায়া সরকার ভর্তি হয়, সম্ভবত বিষ খাওয়ার কারণে। সেই সময়ে ডাঃ সুমনা কাঞ্জিলাল চার্জে ছিলেন। তিনি ঐ পেশেন্ট পার্টির কাছ থেকে লিখিয়ে নেন যে পেশেন্টের বাঁচার সম্ভাবনা নেই। তবুও পেশেন্ট পার্টি পেশেন্টকে ট্রান্সফার করেনি। ঐ পেশেন্ট মারা যায় ৪-২০ মিনিটে। হঠাৎ রাত্রি সাড়ে দশটার সময়ে ২৫০ জন ভায়োলেন্ট মব এসে ই. এম. ও.-কে অশ্রাব্য ভাষায় গালি গালাজ করে এবং সুপারিনটেনডেনটকে খোঁজ করে। ওরা ডাঃ সুভাষ বিশ্বাসের ঘরের দরজা ভেঙে ঢোকে এবং সমস্ত আসবাবপত্র ভেঙে চুরমার করে। দামী বইপত্রগুলো ছিঁড়ে তছনছ করে, এমনকি জামা-কাপড় ছিঁড়ে ফেলে দেয়। জানলা-দরজা ভেঙে দেয়। সুপারিনটেনডেনটকে হাসপাতালে আটকে রাখে। এফ. আই. আর. করা সত্ত্বেও যে ভদ্রলোক নেতৃত্ব দিয়েছিলেন সেই অনুকুল বোস যিনি সি. পি. এমের একজন এল. সি. এম. তাকে গ্রেপ্তার করা হয়নি। গর্ভনমেন্ট প্রপার্টি ধ্বংস করা হয়েছে। এই ব্যাপারে ডাঃ সুভাষ বোসকে ভিকটিমাইজ করা হয়েছে। ডাক্তাররা লিখিতভাবে দিয়েছেন যে লাইফ রিস্ক করে আমরা কাজ করতে পারব না। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনুস সরকার :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের রায়নগর ব্লকে কার্তিকের পাড়ায় একটা খুন হয়েছে। গত ১৬ই জুলাই এই খুনের ঘটনার কথা বলা হয়েছিল, খুন তো হয়েছে, খুন করেছেন ঐ কংগ্রেস গুণ্ডারা এবং কেন করেছেন তাই আমি বলতে চাই। গত ১৯৯০ সালের ডিসেম্বর মাসে ঐ এলাকার রহমতুল্লা মণ্ডলের এক কন্যাকে ওরা তুলে নিয়ে যায়। এই ঘটনার প্রতিবাদ করতে গেলে তারা সেই মেয়েটির মা'কে এ্যাসিড বাল্ব ছুঁড়ে মারে। এদের মুখে এখনও সেই পোড়ার দাগ দেখতে পাওয়া যায়। রাইনগর থানার ঐ বিষয়টির তদ্বির করার জন্য আতাউল্লা মণ্ডলকে গত ১৬ই জুলাই খুন করা হয়। আমি এই ঘটনার প্রতিকারের দাবী জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন, সরকার রেল বাজেটে রেলের কোন কোন জায়গায় অলাভ হচ্ছে বলে পশ্চিমবঙ্গের ৭টি জায়গায় রেল লাইন বন্ধ করে দেবার প্রস্তাব দিয়েছেন। এই লাইনগুলি হচ্ছে, বারুইপুর – লক্ষ্মীকান্তপুর, সোণারপুর – ক্যানিং, বারাসাত – হাসনাবাদ, শান্তিপুর – নবদ্বীপ, বর্ধমান – কাটোয়া, কল্যাণী - কল্যাণী সীমান্ত, বড়গাছিয়া আমতা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে রেল প্রকল্প নির্মীয়মান প্রকল্পগুলির জন্য কেন্দ্রীয় সরকার সামান্য টাকা বা আদৌ টাকা অনুমোদন করলেন কিনা সন্দেহ অথচ এই ৭টি রেল লাইন তুলে দেবার প্রস্তাব দিয়েছেন। এজন্য পশ্চিমবঙ্গের মানুষ অত্যন্ত ক্ষুব্ধ এবং আমার প্রশ্ন রেলের মত গুরুত্বপূর্ণ জনসেবামূলক প্রতিষ্ঠানকে লাভজনক ব্যবসার দৃষ্টিভঙ্গী নিয়ে দেখলে তাতে হাজার হাজার মানুষের ক্ষতি হবে। আমার বক্তব্য এই যে, মাননীয় মুখ্যমন্ত্রী ব্যাপারটির উপর গুরুত্ব দিয়ে মাননীয় রেলমন্ত্রী এবং প্রধানমন্ত্রী মহাশয়কে জানিয়ে ব্যাপারটার একটি মীমাংসা করুন।

**শ্রীধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের দ্রুত এবং আশু সমাধানের জন্য আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমস্যাটি হল আমাদের বীরভূম এবং মুর্শিদাবাদের সাধারণতঃ বিহারে অবস্থিত ময়ূরাক্ষী সেচ প্রকল্পের জল থেকে সেচের কাজ করা হয়। এ বছর বৃষ্টি কম হওয়ায় ময়ূরাক্ষীর জল কমে গেছে। গতবারে ৩৯১ ছিল, এ বছর ৩৭৬ হয়েছে, তারপর আবার ১০ দিন জলসেচ করা হয়েছে। এখন ৩৬৭.৬০ দাঁড়িয়েছে। বিহার সরকারের সঙ্গে চুক্তি আছে যে বিহারে ২১ হাজার একরের উপর জমিতে জল দিতে হবে, কিন্তু এবারে একটু গণ্ডগোল হচ্ছে ওখানকার কিছু লোক বিশেষ করে ঝাড়খণ্ডীরা বলছে যে আমরা বিহারে জল দেব না। আমরা অনেকবার বিহার সরকারের

কাছে অনুরোধ করেছি. এবং তাঁরা সে অনুরোধ রেখেছেন। কাজেই ঘটনাটির একটু দ্রুত মীমাংসার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসৌগত রায় :** স্যার পশ্চিমবঙ্গ সরকারের অনেক রক্ত দিয়ে গড়া প্রকল্প বক্রেশ্বর নিয়ে ইদানিং একটা ধোঁয়াটে ভাব দেখা দিয়েছে। রাজ্য সরকার বুঝতে পারছেন না যে কোথা থেকে এই প্রকল্পের টাকা দেবেন। এবং যে টাকা রাজ্য বাজেট থেকে গতবার দেওয়া হয়েছিল সেটা পুরোপুরি বক্রেশ্বরে দেওয়া হয়নি। সোভিয়েট ইউনিয়নে দেবার কথা, কিন্তু বর্তমানে সোভিয়েট ইউনিয়নের আর্থিক অবস্থা নিয়ে একটা প্রশ্ন উঠেছে। আমাদের কথা হচ্ছে রাজ্য সরকার বক্রেশ্বরকে কোন প্রাইভেট সংস্থার হাতে দেবার জন্য। সাগরদিঘীর কাজ আরম্ভ করার জন্য রাজ্য সরকার টাটা বা অন্য দু একটি প্রাইভেট সংস্থাকে দেবার কথা ভাবছেন, এব্যাপারে গতকাল পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান বলেছেন যে, বক্রেশ্বরের জন্য সোভিয়েট ইউনিয়ন থেকে ঋণ পেতে কোন অসুবিধে হবে না, যদিও সোভিয়েটের নিজেদের অর্থনৈতিক অবস্থা খারাপ। আমরা যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে রয়েছেন বক্রেশ্বর নিয়ে অনেক মর্য্যাদার প্রশ্ন রয়েছে, সোভিয়েট ইউনিয়নের ঋণের ব্যাপারে যদি তিনি কিছু আমাদের জানান তাহলে খুবই উপকার হয়।

[2.50 to 3.30 p.m.]

(Including adjournment)

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমাদের যে এলাকা সেখানকার একটা বিস্তীর্ণ অঞ্চলে বামফ্রন্ট সরকারের সহযোগিতায় রাস্তা তৈরী হয়েছে। কিন্তু সেখানে যোগাযোগের অভাবের জন্য মানুষের খুব কষ্ট হচ্ছে। বিষ্ণুপুর থেকে জয়পুর, জয়রামবাটি কামারপুকুর হয়ে একটা রাস্তা কলিকাতায় আসছে। সেখানে যাতে একটা সরকারী বাস চালু করা হয় তার জন্য সেখানকার জনগণ দাবি জানাচ্ছে। তাদের দাবি আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীকে জানাচ্ছি। আর একটা রাস্তা তৈরী হয়েছে পাত্রে থেকে কোতলপুর হয়ে বাঁকুড়া এবং দুর্গাপুর। এখানে দক্ষিন বঙ্গ স্টেট ট্রান্সপোর্ট সি. এস. টি. সি. একটা বাস চালু করতে পারলে ওখানকার লোক বাঁকুড়া এবং দুর্গাপুর যেতে পারে এবং ওখানকার মানুষ অনেক উপকৃত হবে। এই দুটি জনগণের দাবি আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহনমন্ত্রীকে জানাচ্ছি।

## GOVERNMENT BUSINESS

## LEGISLATION

The West Bengal Appropriation (Vote on Account) (No.2) Bill, 1991.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) (No.2) Bill, 1991.

(Secretary then read the short Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) (No.2) Bill, 1991, be taken into consideration.

Sir under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be approprited except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

The Assembly voted consolidated Grants in advance in respect of the estimated expenditure for a part of the financial year 1991-92 under the provision of Article 206 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under article 204 of the Constitution of India, read with Aıticle 206 thereof, to provide for the apporpriation out of the Consclidated Fund of West Bengal of the moneys required to most the expenditure charged on the Consolidated Fund and the grants made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 1991-92. The amount included in the Bill on account of the charge expenditure does not in any case exceed the amount shown in the statements previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of the grant so made or of varing the amount of any expenditure charged on the Consolidated Fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year, 1991-92 is Rs. 4,135 crores 75 lakhs and 84 thousand. The amount includes Rupees 819 crores 96 lakhs and 45 thousand on account of charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for the acceptance of the House.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) (No.2) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and 3, the Schedule and the Preamble**

The question that Clauses 1, 2, 3, the Schedule and the Preamble, do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) (No.2) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

[3.30 to 3.40 p.m.]

After Adjournment

MOTIONS UNDER RULE 185

**শ্রীসৌগত রায় :** স্যার আমার এই আলাচনার সময়ে উচ্চশিক্ষা মন্ত্রী এখানে থাকলে ভালো হোত। বারেবারে এই ভাবে দেরী করে এলে কী করে হবে? এটা একটা ব্যাড প্রেসিডেন্ট হয়ে যাচ্ছে। উনি মেনসানের সময়ে আসছেন না, কলিংএ্যাটেনশানে আসছেন না। উনি কি একাই ব্যস্ত মানুষ, আমাদের কোন কাজ নেই? আমি শুধু বলতে চাই, এই হ্যাবিটটা চেঞ্জ করা দরকার।

Sir, I beg to move that this House is aware that the State Government's earlier decision to scrap English in the Primary Schools aroused opposition from many academicians all over the state:

This house feels that the Education Policy of the State Government has led to ruination of education in the State and the students from the West Bengal are falling behind those from other States in All India Examination due to fall in academic standards.

*This House, therefore, urges upon the State Government to revise its present education policy.*

স্যার, আমি আমার মূল বক্তৃতা পরে দেব, শুধু একটি কথা এখন বলতে চাই যে, আমি এই আলোচনাটা চেয়েছি শিক্ষা নীতির উপরে। শিক্ষা বাজেটের স্পেসিফিক এ্যালোকেশন এবং স্পেসিফিক কেসেস অব কোরাপশান, নেপোটিজম, পলিটিসাইজেশান এইসব নিয়ে আমি এডুকেশন বাজেটের সময়ে বিস্তৃতভাবে বলবো। কিন্তু গত ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকার যে নীতিগুলো অনুসরণ করছেন - প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দিয়ে, পাশ-ফেল তুলে দিয়ে, নবোদয় স্কুলকে গ্রহণ না করে, বিশ্ববিদ্যালয়ে ইংরাজী এবং বাংলা শিক্ষাকে ঐচ্ছিক রেখে দিয়ে, শিক্ষার ব্যাপারে রাজনীতিকরণ ইত্যাদি ইত্যাদি যা আমার মনে হয়েছে, সামগ্রিকভাবে বাংলার শিক্ষার মানকে নামিয়ে এনেছে। আমি তার প্রতি দৃষ্টি আকর্ষণ করার জন্য এই মোশান বা আলোচনা নিয়ে এসেছি। আমাদের দলের পক্ষথেকে অন্যরা আলোচনা করার পর আমি আমার মূল বক্তব্য এখানে পেশ করবো। আমার মনে হয়, আমার বক্তব্য শোনার পরে বামফ্রন্টের সদস্যরা একমত হবেন যে এই এডুকেশান পলিসির লক স্টক এ্যাণ্ড ব্যারেল পরিবর্তন করে নতুন এডুকেশান পলিসি করা দরকার, যদি এই রাজ্যকে বাঁচাতে চান। এই বলে আমি এখানে প্রস্তাব পেশ করলাম।

**Mr. Speaker :** There is one amendment by Shri Deba Prasad Sarkar to this motion. The amendment is in order. Shri Sarkar may now move his amendment.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that in para 2 line I for the words "This House fells" - the words "Insteads of introducing a better Pro-people education policy than that of Congress(I) Regime this House feels" to be substituted.

**শ্রীমতী সন্ধ্যা চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের পক্ষ থেকে মাননীয় সৌগত রায় মহাশয় তিনি বামফ্রন্টের শিক্ষানীতির বিরোধিতা করে এবং তার পরিবর্তে একটি প্রস্তাব এনেছেন। তিনি হয়ত তাঁর বক্তৃতার সময়ে অনেক শিক্ষাবিদের কথা এবং আরো অনেক কথা বলবেন। তিনি বলেছেন ইংরাজী তুলে দেওয়া যায় না। কিন্তু আমি এই সভার মধ্যে বহু শিক্ষাবিদের মতামত এখানে প্রকাশ করবো। দুজন রাষ্ট্রপতি জাকির হোসেন এবং রাধাকৃষ্ণন প্রথমিক স্তরে ইংরাজী রাখতে নিষেধ করেছেন। জাকির হোসেন যে কমিটি করেছিলেন, সেই কমিটি রায় দিয়েছে। তাতে বলা হয়েছে প্রথমিক স্তরে ইংরাজী বাদ দেওয়া হবে। রাধাকৃষ্ণনের যে কমিশন সেই কমিশনের প্রতিবেদনে বলা হয়েছিল during I to V grade the pupil will learn only in mother language. In grade VI to VII emphasis should be givin on the mother tongue and the Federal language.

তারপরে মুদালিয়ার কমিশন হয়েছিল, তার রিপোর্ট বেরিয়েছে, তাতে বলা হয়েছে we have the report of the Secondary Education .

সেখানে ইংরাজীকে মাধ্যমিক স্তরে রাখতে হবে, ফাইভের উপরে। কোঠারি কমিশন তারও মতামত ছিল। তারা বলেছেন we have recommended that English teaching may begin in Class V, but we realise that for many pupils, particularly in the rural areas, the study will not commence before Class VIII.

ডঃ ত্রিগুনা সেন, ১৯৬৭ সালে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ছিলেন, তাঁর সভাপতিত্বে কেন্দ্রীয় সংসদ সদস্যদের নিয়ে একটি কমিটি তৈরী হয়েছিল। সেই কমিটি যে গঠিত হয়েছিল তার প্রতিবেদনে বলেছিলেন শিক্ষার প্রথম বিভাগের মাধ্যম হবে কেবলমাত্র একটি ভাষা। আবশ্যিক দ্বিতীয় ভাষা সেটা পড়ানো শুরু হবে ঠিক দ্বিতীয় শিক্ষা স্তরে। তারপরে আরেকটি শিক্ষাবিদ কেন্দ্রীয় পরামর্শ সমিতি গঠিত হয়েছিল। তাঁদের প্রতিবেদন আমি পড়ে শোনাচ্ছি - পঞ্চম শ্রেণীর নীচে ইংরাজী পড়ানো উচিত নয়। ভাষা বিজ্ঞানী শিক্ষাবিদ একইভাবে প্রথমিক স্তরে ২টি ভাষা শিখতে নিষেধ করেছেন। বিশ্ব রাষ্ট্র সংস্থার ইউনেস্কোর তরফ থেকে প্রাথমিক স্তরের উপরে যে গবেষণা এবং সমীক্ষা করা হয়েছিল এবং সেই গবেষনা থেকে প্ল্যানিং নিয়ে যা বলা হয়েছে সেটা হচ্ছে - প্রাথমিক স্তরে একটি মাত্র ভাষায় স্বাক্ষরতা দান করা যুক্তিযুক্ত। এমনকি মনস্তত্ত্ববিদ স্টাফডরনিক এবং ভাষাবিদ জেনপারমন ম্যাকনমারা যে গবেষণাপত্র করেছিলেন, সেই গ্রন্থ প্রকাশিত হয়েছিল এবং তাতে পরিষ্কারভবে বলা হয়েছে প্রাথমিক স্তরে দুটিভাষার শিক্ষানীতি শিশুকে নিম্নমানের শিক্ষার সঙ্গে যুক্ত করে দেয়। শিশুর স্মৃতিশক্তি হ্রাস পায়, উপলব্ধি ক্ষমতা হ্রাস পায়, শব্দ ভাণ্ডারে দখল বাড়ে না, শিশুর বিকাশের পথ বাধাপ্রাপ্ত হয়। শুধু এঁদের কথা নয়, বিশ্ব কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের একটি চিঠি ১৩৬২ সালে ৮ই পৌষ তারিখে দেশ পত্রিকায় প্রকাশিত হয়েছে।

সেটা মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। চিঠিটা রবীন্দ্রনাথ তাঁর জামাতা নগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়কে তাঁর ১২ বৎসর বয়স্ক দৌহিত্র নীতীন্দ্রনাথের বাংলা শিক্ষা প্রসঙ্গে। তিনি লিখেছিলেন কাঁচা বয়সেই ভাষাটা জীবনের সঙ্গে গভীরভাবে করে মেলে, আর ভাষার সঙ্গে সঙ্গে প্রাণ প্রাণের সঙ্গে যুক্ত হয়। আমি প্রায় ১৬ বছর পর্যন্ত ইংরাজী শিখে বাংলা শিখেছিলাম। তাই আমার মনের ভূমিটা পাকা তৈরী হয়েছিল। সেই ভূমিটার উপর অতি সহজেই প্রায় বিনা চেষ্টায় ইংরাজীর পত্তন।

[3.40 to 3.50 p.m.]

আজকে সুব্রত বাবুকে দেখছি তিনিও এই প্রস্তাবকের মধ্যে একজন। এরপরেও কি তারা বলবেন যে প্রাথমিক স্তরে ইংরাজী রাখা উচিত নয়? আমি মাননীয় সদস্যদের বলতে চাই ভাষা বিজ্ঞানের উপর ভিত্তি করে বামফ্রন্ট সরকার বৈজ্ঞানিক একটা সিদ্ধান্ত নিয়েছেন এবং আমি এই কথাও বলতে চাই গ্রামের অগনিত দরিদ্র কৃষক পরিবারের যে সমস্ত ছেলেপুলেরা যাদের শিক্ষার সুযোগ নেই তাদের কাছে শিক্ষা প্রসারিত করার জন্য বা শিক্ষার প্রসারের উদ্দেশ্যে এই প্রাথমিক স্তর থেকে ইংরাজী বাদ দেওয়া হয়েছে। এই সমস্ত ছেলেমেয়েরা যাদের ৫ম শ্রেণী পর্যন্ত টানা যায় না এবং যারা পরে উচ্চ শিক্ষার বেশীর ভাগই গ্রহণ করতে পারবে না তাদের ভারাক্রান্ত করে লাভ কী ইংরেজী ভাষা শিখিয়ে। যে ইংরেজী ভাষা তাদের জীবনে কোনদিনও লাগবে না। কাজেই মাননীয় বিরোধী সদস্যগণ আপনাদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর একটা ফারাক তো হবেই আপনারা সমাজের সুবিধাবাদী শ্রেণীর কথা ভাবেন। সেইজন্য আপনাদের কংগ্রেসের সরকার যখন ছিল সেই সময় প্রয়াত রাজীব গান্ধীর আমলে তারা নয়া শিক্ষানীতি চালিয়েছিল তার মধ্যে মডেল স্কুল প্রতি জেলায় একটা করে হবে। এর জন্য কোটি কোটি টাকা খরচ করা হবে এবং সেখানে ইংরাজীর মাধ্যমে অঙ্ক, বিজ্ঞান শেখানো হবে এবং অন্যান্য ভাষা শেখানো হবে এবং মাতৃভাষা হবে তৃতীয় ভাষা। তারা আমাদের এখানে যারা পড়বে তারা ভাঙা মাধ্যমিক স্কুলে পড়বে সেখানে ল্যাবরেটরী নেই এবং অন্যান্য জিনিষ নেই। আপনারা এই মডেল স্কুলে মাত্র ১ শতাংশ হারে ছেলের পড়ার কথা ভেবেছেন আর ৯৯ শতাংশ ছেলের জন্য ঐ সমস্ত ভাঙা মাধ্যমিক স্কুলের কথা ভাবছেন। এখানে আপনাদের সঙ্গেতো আমাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ হবেই। আপনারা চেয়েছেন ক্ষুদ্র অভিজাত শ্রেণী সৃষ্টি করে সমাজের সমস্ত সম্পদ কুক্ষিগত করে রাখতে। এখানেই আমাদের শিক্ষার সঙ্গে আপনাদের তফাৎ। বামফ্রন্ট সরকারের উদ্দেশ্য শিক্ষাকে গতিশীল করা একে জীবনমুখি করা এবং বৈজ্ঞানিক ভিত্তির উপর প্রতিষ্ঠা করে উচ্চ নীচ দরিদ্র ধনী সমস্ত শ্রেণীর মানুষের মধ্যে শিক্ষার প্রসারিত করা এবং ছেলে মেয়েদের মধ্যে সমানভাবে শিক্ষার প্রসারণ করা। সেইজন্য তো বামফ্রন্ট সরকার প্রত্যেক গ্রামে গ্রামে একটা করে প্রাথমিক স্কুল খুলেছে। সেইজন্য ইংরাজী ভাষাকে প্রাথমিক স্তর থেকে বাদ দিয়েছে। সেইজন্য ভাষা গত সংখ্যালঘুদের জন্য স্কুল খুলেছে এবং শিক্ষার প্রসার ঘটিয়েছে। তাই পঞ্চায়েতের হাতে শিক্ষা খাতের টাকা তুলে দিয়েছে। সেইজন্য ৬টি ভাষায় ৭৩ রকমের বিভিন্ন পাঠ্যপুস্তক বিলি করেছে। সেইজন্য তারা তপশিলী জাতি এবং নিম্ন বর্ণ শ্রেণীর মধ্যে শিক্ষার প্রসার ঘটিয়েছে। আপনাদের প্রস্তাবে আর একটা দিক আছে, আর একটা পয়েন্ট আছে তা হচ্ছে এই অল ইণ্ডিয়া একজামিনে পশ্চিমবঙ্গের স্টুডেন্টরা ভাল ফল করে না এবং আপনারা লো এ্যাকাডেমিক স্ট্যাণ্ডার্ডের কথা বলেছেন এবং স্বভাবতভাবে আপনারা দায়ী করেছেন পঞ্চম শ্রেণী পর্যন্ত ইংরাজীকে না পড়ানোর জন্য। আমি মাননীয় সদস্যদের জানাতে চাই ভারতবর্ষের মধ্যে নাগাল্যাণ্ড ছাড়া কোথায় ইংরাজী পঞ্চম শ্রেণীর নীচে আছে বলুন? অমি সদস্যদের জিজ্ঞাসা করতে চাই উত্তরপ্রদেশে মাধ্যমিক পর্যন্ত যারা পরীক্ষা দেয় তারা ইংরাজী না পড়েই পরীক্ষা দেয়। তাঁরা কি পশ্চিম বাংলার চেয়ে পিছিয়ে পড়ে আছেন? আমি আপনাদের কাছে জিজ্ঞাসা করতে চাই বামফ্রন্টের শিক্ষানীতির পরে তিন তিনবার স্ত্রী শিক্ষা প্রসারের জন্য তিন তিনবার সারা ভারতবর্ষের মধ্যে স্ত্রী শিক্ষা প্রসারের জন্য প্রথম স্থানাধিকার করেছে। এটাই

তো পরিচয় দেয় বামফ্রন্টের শিক্ষানীতি সম্পর্কে। এই প্রশ্ন আপনাদের কাছে করতে চাই বন্ধুগণ, মাননীয় সদস্যগণ আপনারা হয়তো আর একটা প্রশ্ন তুলবেন, শিক্ষার মান সম্পর্কে, পরীক্ষা ব্যবস্থা চতুর্থ শ্রেণী পর্যন্ত উঠিয়ে দিয়েছে। এই সিদ্ধান্তে শিক্ষার মান কমে গেছে এটা ঠিক নয়। এবারে আপনারা প্রশ্ন আনবেন, তবু এই কথা জোরের সঙ্গে বলতে চাই, যে এটা পরীক্ষা তুলে দেওয়াটাই কারণ নয়। শিক্ষার মান হয়তো অন্য হতে পারে। সার্বজনীনভাবে প্রথমিক শিক্ষার গুরুত্ব, শিশু মনের কথা বিচার করে ১১ বছর বয়স পর্যন্ত পরীক্ষা তুলে দেবার কথা আমাদের বামফ্রন্ট সরকার ভাবছেন। মুল্যায়ণ বিচার চালু করেছেন। এখন আপনারা যদি সমালোচনা করেন, আপনার কাছে প্রশ্ন, নয়া শিক্ষানীতির মধ্যে দিয়ে বলা হয়েছিল যে প্রাথমিক শিক্ষায় পরীক্ষা তুলে দেওয়া হবে। বিভিন্ন বিদ্যালয় মুল্যায়ণের ভিত্তিতে তাঁরা রির্পোট দেবেন। আমরা এই পদ্ধতির, বামফ্রন্ট এই পদ্ধতির বিরোধীতা করছে, করবে। এই পদ্ধতি যদি চালু হয়, পড়ানোর আগ্রহ কমে যাবে, শিক্ষার মান কমে যাবে। বিভিন্ন বিদ্যালয়ের মধ্যে বিভিন্ন রকম স্ট্যাণ্ডার্ড আছে। এবং শিক্ষাক্ষেত্রে একটা বিপর্যয় হবে। এই বিষয়ে কোন সন্দেহ নেই। সর্বশেষে আমি কয়েকটি তথ্য হাজির করবো, যে তথ্যের মধ্যে দিয়ে আপনারা দেখবেন, মাননীয় সদস্যরা দেখবেন, তাঁরা যে কথা বলছেন সে কথা সত্য নয়। সর্বভারতীয় পরীক্ষায় পশ্চিম বাংলার ছেলেরা খারাপ ফল করে না। আমার কাছে এই বইটি আছে, ইউনিভার্সিটি অফ ক্যালকাটা, অ্যানুয়াল রিপোর্ট ৯০-৯১তে প্রকাশিত। আমার সময় খুব কম, মাননীয় অধ্যক্ষ মহাশয় খুব কম সময় দিয়েছেন বলে আমার বক্তব্য সীমিত করেই আমি আগে শেষ করার চেষ্টা করছি। তাতে বলা হয়েছে যে, রেজাল্ট এফ দি সি. এস. আই. আর. ইউ. জি. ইলিজিবিলিটি টেস্ট তার মধ্যে আমি শুধু একটু উল্লেখ করছি। সেখানে নাম্বার অফ সাকসেসফুল ক্যানডিডেট এর যে তালিকা দেওয়া হয়েছে তাতে তার মধ্যে ক্যালকাটা ইউনিভার্সিটি ৪৩ এবং পারসেন্টটেজ হচ্ছে ১০.৯৭ অর্থাৎ ১১ পারসেন্ট। আর তারপর দেখছি দিল্লি, যার নাম্বার অফ সাকসেসফুল ক্যানডিডেট হচ্ছে ৩৯ এবং তার পারসেন্টেজ হচ্ছে ৮.৯৩ অর্থাৎ ৯ পারসেন্ট। তারপর যদি জানতে চান, আমার কাছে আছে আরো অন্যান্য ইউনিভার্সিটি সম্বন্ধে। এইটুকু বলতে চাই, ৩ পারসেন্টের উর্দ্ধে নয়। প্রথম হচ্ছে ক্যালকাটা ইউনিভার্সিটি, প্রথম স্থানাধিকার করেছে এবং তারপর দিল্লি। তারপর আর সব ইউনিভার্সিটি নীচের দিকে নামছে। আরো তথ্য আছে আমার কাছে আমাদের পশ্চিম বাংলায় ছেলেরা হয়ত আই. এ. এস. এবং আই. পি. এস. এইসবে ইন্টারেস্টেড নয়। অল ইণ্ডিয়া টেস্টে এই সমস্ত পরীক্ষায় পারলোনা, তার মানেই মান কমে গেলো, স্টাণ্ড করতে পারলোনা বলেই মান কমে গেলো এই সিদ্ধান্তের কোন যুক্তি নেই। আমার বক্তব্য শেষ করছি আর একজনকে উদ্ধৃতি করে - লালবিহারী দে বলেছিলেন - মাতৃভাষার প্রতি তাঁরও প্রীতি ছিলো যথেষ্ট। উনি ইংরাজীতেও পণ্ডিত ছিলেন। তিনি বলেছেন - দেশভাগ বিশিষ্টরূপ পরিজ্ঞাত হইয়া যে কোনো ভাষা, শিক্ষা করিতে প্রবৃত্ত হওয়া যায়। তাহাতে অবশ্যই কৃতকার্য্য হওয়ার সম্ভাবনা। অতএব, স্ব স্ব দেশীয় ভাষায় সর্বাগ্রে শিক্ষা করিয়া পশ্চাৎ দেশান্তরীয় ভাষাজ্ঞান সর্বসাধারণের কর্তব্য।

[3.50 to 4.00 p.m.]

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় এবং সুব্রত মুখার্জ্জীর একটা প্রস্তাবের উপর বিতর্ক শুরু হয়েছে এবং মাননীয় সদস্যের বক্তব্য আমি শুনলাম। খুব স্বাভাবিকভাবেই ও বাস্তবসম্মতভাবেই অধ্যাপক সৌগত রায় ও সুব্রত মুখার্জ্জী বর্তমান পরিবর্তিত পরিস্থিতিতে ও প্রেক্ষাপটে শিক্ষাজগতের মান ও দৃষ্টিভঙ্গীর ক্ষেত্রে সরকার যা চিন্তা-ভাবনা করেন সেই বিষয়টা এই প্রস্তাবের মধ্যে তুলে ধরার চেষ্টা করেছেন। স্যার, সরকার কে চালায়? সরকার চালায় সি. পি. এম. দল ও মার্কসবাদী কমিউনিস্ট পার্টি। সেই দলের বেসিক ফাণ্ডামেন্টাল কনসেপ্ট কি তা রিফ্লেক্ট হওয়া উচিত তাদের কাজকর্মের মধ্যে দিয়ে। তাদের সরকার ক্লাসলেস সোসাইটি, শ্রেণীবিহীন

সমাজব্যবস্থার কথা বলে এবং তাদের সরকারের বিভিন্ন দপ্তরের কাজকর্মের মধ্যে দিয়ে তা প্রতিফলিত হওয়া উচিত। যদি এর ভেতরে ঢোকা যায় তাহলে দেখবেন গত ১৪ বছরে কি ভয়ঙ্কর আতঙ্কজনক অবস্থার মধ্যে আমরা দাঁড়িয়ে আছি এবং যে রাজনৈতিক দলটা শ্রেণীবিহীন সমাজব্যবস্থার কথা বলে, শ্লোগান তুলে ১৪ বছর ধরে ক্ষমতায় আছে, সেই দলটা পরিকল্পনা মাফিক শিক্ষা ব্যবস্থাকে খুন করে, ছাত্র-সমাজকে খুন করে, ত্রিমুখী শিক্ষা ব্যবস্থাকে চালু করে একটা নতুন সমাজ শ্রেণী তৈরী করে দিয়েছে, একটা এলিট সোসাইটি তৈরী করে দিয়েছে। এই জায়গাতেই আমরা প্রতিবাদ করতে চেয়েছি। শুনে ভাল লাগল মাননীয় সদস্যরা রবীন্দ্রনাথের কথা ও বিভিন্ন পণ্ডিত মনীষীদের কথা এখানে বললেন। এই রবীন্দ্রনাথকেই ওরা একদিন বুর্জোয়া কবি বলেছিলেন, আবার ওরাই বলছেন মাতৃভাষাই মাতৃদুগ্ধ এবং এই কথাগুলো ওরা দেওয়ালেও লিখছেন। এসব কথাগুলো শুনতে খুব ভালো লাগে। তাই-ই যদি হয় তাহলে দায়িত্ব নিন, আমাদের নেতা মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় গর্ভণরস্ অ্যাড্রেসের ওপর বক্তৃতা করতে গিয়ে মুখ্যমন্ত্রীর কাছে খুব সহৃদয় পরিবেশে আহ্বান জানিয়ে বললেন – তোমার পরিবারের দোয়েল - পায়েল, আর আমার পরিবারের নাতি-নাতনিরা একটা সামাজিক কাঠামোয় শিক্ষা-ব্যবস্থার সুযোগ পাবে, আর ৪০ হাজার গ্রামের ৩৪২টা ব্লকের খেটে-খাওয়া দরিদ্র মেহনতী মানুষের ছেলেমেয়েরা আরেক রকম শিক্ষাব্যবস্থা পাবে তাহলেতো এলিট সোসাইটি গড়ে উঠবে – সেদিন তিনি এই কথা বলেছিলেন। স্যার, আপনার মাধ্যমে আমি এই প্রস্তাব রাখছি, আজকে এই সভায় একটা সিদ্ধান্ত গ্রহণ করুন যে আগামীকাল থেকে পশ্চিমবঙ্গে কোন ইংলিশ মিডিয়াম স্কুল থাকবে না, তাহলে আমরা দু-হাত তুলে আপনাদের সমর্থন করব। একটা Unilateral Pattern in Education system থাকতে হবে। আজকে পার্থবাবু চলে গেছেন, উনি বাংলার শিক্ষাকে খুন করেছেন নিজের হাতে। আজকে তাই উনি ট্রেজারি বেঞ্চের পাশে বসে আছেন, প্রাথমিক শিক্ষা পর্ষদের দায়িত্ব দিয়ে তাকে সরিয়ে দেওয়া হয়েছে। স্যার, আপনি এই দায়িত্বটা নিন, আমরা কোন বিতর্কে যাব না এডুকেশান পলিসি নিয়ে। যারা শ্রেণীবিহীন সমাজ ব্যবস্থার কথা বলেন, তারা কাজের মধ্যে দিয়ে করে দেখান যে শিক্ষা জগতে আগামীকাল থেকে ত্রিমুখী শিক্ষা ব্যবস্থা প্রচলিত থাকবে না, বাংলার মাধ্যমে শিক্ষা ব্যবস্থা চালু হবে। আমরা দু-হাত তুলে তা সমর্থন করব। আজকে যারা সমাজে প্রতিষ্ঠিত মানুষ, গোটা শিক্ষা ব্যবস্থার সুযোগ নেয় তারা। আর যারা অবহেলিত, গ্রামাঞ্চলে বাস করে তারা শিক্ষা ব্যবস্থা থেকে বঞ্চিত। এই জায়গায় দাঁড়িয়েই অধ্যাপক সৌগত রায় ও সুব্রত মুখার্জ্জী বলেছেন এবং মাননীয় সদস্যা সন্ধ্যা চ্যাটার্জ্জী তাকে কনফিউজড করতে চাইছেন। এই জায়গায় দাঁড়িয়ে তারা প্রাইমারী স্কুলের শিক্ষানীতি চালিয়ে এসেছেন। এই বামফ্রন্ট সরকারই বিরোধিতা করেছিল কংগ্রেস সরকারের জাতীয় শিক্ষানীতির। খুব সঙ্গত কারণেই প্রাক্তণ প্রধানমন্ত্রী রাজীবজী দেশ ব্যাপী ২৫টি রাজ্য ও ৭টি কেন্দ্রশাসিত অঞ্চলের ৮৭ কোটি ভারতবর্ষের মানুষের কাছে জাতীয় শিক্ষানীতির একটা মডেল উপস্থাপিত করেছিল। তিনি বলেছিলেন এটাই শেষ কথা নয়, এটা বিতর্কের বিষয় হবে, এর ভালোটুকু গ্রহণ করা হবে, রাজ্যসরকারগুলির সঙ্গে কথা বলা হবে, তাঁদের মতামত গ্রহণ করা হবে, ল্যাংগোয়েজ পলিসি নিয়ে ভারতবর্ষের যতগুলি স্বীকৃত ভাষা রয়েছে সেগুলি নিয়ে যদি বক্তব্য থাকে তাকেও আমরা মূল্য দেব। কিন্তু আমরা প্রথম থেকে দেখলাম একটা রাজনৈতিক লড়াই করার ময়দানে নেমে শুধু রাজনৈতিক স্বার্থে রাজনীতি করা হল শিক্ষাকে নিয়ে। মাননীয় সদস্যা কোন মডেল স্কুল দেখেছেন কিনা আমি জানি না, আমাদের লজ্জা হয়, উনি একটা মডেল স্কুলের নাম করুন যেখানে উনি ভিজিট করেছেন মাননীয়া সদস্যা হিসাবে এবং তিনি পরিষ্কারভাবে হাউসকে মিসলিড না করে বলুন সেখানে ১ থেকে ১০০টা ছেলে সমস্ত শিল্পপতিদের, বড়লোকেদের, প্রতিষ্ঠিত মানুষদের? তা নয়, বিষয়টা ছিল ভাল ছেলে যাদের শিক্ষাগত যোগ্যতা ভাল হয়েছে, পরীক্ষার মধ্যে দিয়ে ভাল হয়ে আসবে, সে চাষীর বাড়ীর ছেলে হোক, গরীব বাড়ীর, শিল্পপতি, শিক্ষক, ডাক্তারের ছেলে হোক কোন ব্যাপার নয় সে সুযোগ পাবে সেই মডেল স্কুলে পড়ার। তার

না, খাওয়া, পোশাক, পড়ার সব দায়িত্ব সরকার বহন করবে, এটাই ছিল জাতীয় শিক্ষানীতির প্রথম স্তরের পদক্ষেপ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রশ্ন রাখতে চাই বাংলার তথাকথিত শিক্ষক সমাজ, শিক্ষাবিদ, মুষ্টিমেয় ট্রেজারী বেঞ্চে বসে থাকা আমাদের প্রগতিশীল সমাজবাদী সাম্যবাদী শিক্ষাবিদদের কাছে কি লাভ করলেন বাংলার ছাত্র ছাত্রীদের এই জাতীয় শিক্ষানীতির কাঠামো থেকে দূরে রেখে, তাদের বঞ্চিত করে? বাংলা অনেক পিছিয়ে গেল, এই জায়গায় বাংলার ছাত্রসমাজ দাঁড়িয়ে আছে। আমরা কি দেখছি আজকে সারা পশ্চিম বাংলার শিক্ষা কাঠামোর ক্ষেত্রে প্রতিটি বিশ্ববিদ্যালয়ের উচ্চ শিক্ষার ক্ষেত্রে কলেজগুলিতে একটা চূড়ান্ত নৈরাজ্য, রাজনৈতিক দলাদলি এবং শিক্ষাগত যোগ্যতা নেই এমন সব লোকেদের যাদের শুধু রাজনৈতিক চরিত্র যুক্ত রয়েছে আজকে তাদর শিক্ষকতার ক্ষেত্রে নিযুক্ত করা হচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে কি সুবিধা হবে? অপারেশান ব্ল্যাক বোর্ড স্কীম ১৯৮৫ সালে কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যে চালু করেছিলেন ভেঙে পড়া স্কুলবাড়ীগুলি মেরামত করার জন্য, বিভিন্ন রকমের উপকরণ দেওয়ার জন্য, বৈজ্ঞানিক শিক্ষা ব্যবস্থা চালু করার জন্য। সেখানেও ওরা রাজনীতি করে গেছেন। ৩ বছর এই অপারেশান ব্ল্যাক বোর্ড স্কীম ওরা এ্যাক্সেপ্ট করলেন না শুধু রাজীব গান্ধীর বিরোধিতা করার জন্য। এখন বলছেন না ভুল হয়েছে, অপারেশান ব্ল্যাক বোর্ড স্কীম নিতে হবে। এখন রাজনীতির অংক কষে অপারেশান ব্ল্যাক বোর্ড স্কীম ইমপ্লিমেন্ট করা হচ্ছে। যেখানে ৫০ হাজার টাকা দেওয়ার কথা সেখানে ৬ ভাগে ভাগ করে কোথাও ১০ হাজার, কোথাও ১৫ হাজার, কোথাও ২০ হাজার টাকা দেওয়া হচ্ছে রাজনৈতিকভাবে তাদের তুষ্ট করার জন্য। গত ১$\frac{১}{২}$ বছর অপারেশান ব্ল্যাক বোর্ড স্কীম চালু করেছেন। আজকে প্রাথমিক শিক্ষার মূল্যায়ন পরীক্ষা ব্যবস্থার কথা বলেছেন, ড্রপ আউটের ফিগার দিয়ে যদি বলতেন তাহলে ভাল হত। তিনি রবীন্দ্রনাথের কথা বলেছেন, মাতৃভাষার কথা বললেন, ১৪ বছরের শিক্ষা ব্যবস্থায় ছেলেদের ড্রপ আউটের কথা যদি বলতেন তাহলে ভাল হত। ছেলেদের ক্লাস ৩ থেকে ক্লাস ৫ পর্যন্ত ড্রপ আউটের ফিগার ৪৮ পার্সেন্ট এবং মেয়েদের ক্লাস ৩ থেকে ক্লাস ৫ পর্যন্ত ড্রপ আউটের ফিগার হচ্ছে ৬০ পার্সেন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলার ক্ষেত্রে বাস্তব চিন্তা নিতে হবে, এটা রাজনীতির তত্ত্ব কথা নয়, ভাল ভাল কোটেশানের কথা নয়। কোটেশানে অনেক ভাল ভাল জিনিস আছে, কিন্তু আমরা কি দেখছি মাটিতে দাঁড়িয়ে?

[4.00 to 4.10 p.m.]

আমরা কি দেখছি, কি অনুভব করছি মাটিতে দাঁড়িয়ে, এই জায়গায় দাঁড়িয়ে? আজকে তাই যে প্রস্তাব মাননীয় সৌগত রায়, সুব্রত মুখার্জী নিয়ে এসেছেন, আমি মনে করি এটা অত্যন্ত বাস্তব সম্মত প্রস্তাব। এখানে পলেটিক্যাল ইগোইজ্‌মকে সামনে রেখে যদি কোন ডিনিডিকটিভ পলিটিক্যাল ষ্টাণ্ড নেয় লেফট ফ্রন্ট বিশেষ করে মার্কসবাদী কমুনিষ্টপার্টি - আমরা জানি এই ব্যাপারে আর. এস. পি. সি. পি. আই., ফরোয়ার্ড ব্লকেরমতামত ভিন্ন, অল ইণ্ডিয়া স্টুডেন্টস ফেডারেশন, এর. এস. পি.-র ছাত্র যুব শাখা প্রকাশ্যে ক্রিটিসিজম্‌ করেছে – তাহলে বাস্তব থেকে ২০০ হাত দূরে গিয়ে পড়ব। স্যার শিক্ষাকে রাজনৈতিক ব্যবসা হিসাবে গ্রহণ করা ঠিক নয়। শিক্ষায় রাজনীতি নিয়ে এলে ২ হাজার মাইল পিছিয়ে পড়ব। বাংলার ছাত্র সমাজ আরো দূরে সরে যাবে। বাংলার ছাত্র সমাজকে আপনারা মার্কসবাদী কমুনিষ্ট পার্টির হাতে খুন হতে দেবেন না। বাংলার অভিভাবক সমাজ কাতরভাবে নিবেদন করছে ১৪ বছর ধরে এবং তাদের সেই ১৪ বছরের নিবেদনকে সামনে রেখে আপনি আপনার চেয়ার থেকে এই হাউসে ঘোষনা করুন, আগামীকাল থেকে বাংলার শিক্ষা জগতে ত্রিমুখী শিক্ষা ব্যবস্থা আর থাকবে না। ৪০ হাজার গ্রামে যে বাংলায় পড়ানো হবে, কলকাতা মহানগরীতেও তেমনি সেই বাংলায় পড়ানো হবে, কোন ইংলিশ মিডিয়াম স্কুল থাকবে না - এটাই হবে বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির প্রথম কথা। ত্রিমুখী শিক্ষা ব্যবস্থার সুযোগ রেখে দিয়ে নতুন এলিট সোসাইটিকে একজিলারেট করা হচ্ছে - এই জায়গাতেই

আমাদের বক্তব্য - তাই আপনার কাছে আমাদের আবেদন, আপনি আপনার চেয়ার থেকে ঐতিহাসিক ঘোষনা করুন। মার্কসবাদীদের হাতে পড়ে ১৪ বছর ধরে বাংলার শিক্ষা জগতে যে কলঙ্কের কালিমা লেপন করা হয়েছে, তার অন্তত অবসান হোক আপনার হাত দিয়ে - এই দাবী রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিমল কান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের বিধায়ক শ্রী সৌগত রায় যে মোসান আজ বিধানসভায় এনেছেন তার মর্মার্থ হলো শিক্ষার প্রথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেওয়া হল কেন। এই প্রসঙ্গে ওঁর আরো বক্তব্য যে প্রথমিক স্তরে ইংরাজী তুলে দেওয়ার ফলে অল ইণ্ডিয়া একজামিনেসন্সে বাঙালী ছেলেরা খারাপ ফল করছে। তাই ইংরাজী রি-ইনট্রোডিউস করা হোক। এই কথা অনস্বীকার্য যে দুশ বছর ধরে ইংরেজের অধীন থাকার দরুন আমাদের চাল চলন, আচার আচরণ, কথাবার্তা প্রভৃতিতে ইংরেজী ওতঃপ্রোতভাবে জড়িয়ে আছে। কথা বলতে গেলে বাংলা কথার মধ্যে মধ্যে ইংরাজীর ব্যবহারও বর্জন করতে আমরা পারিনি। এটা আমাদের একটা পরাধীনতার গ্লানী।

পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার যে ইংরেজী তুলে দিয়েছেন, এটা একটা দৃষ্টিভঙ্গীগত ব্যাপার। এই দৃষ্টিভঙ্গী থেকেই আমরা প্রথমিক স্তরে ইংরেজী তুলে দিয়েছি। প্রাথমিক স্তরে কি কি বিষয় পাঠ্যসূচীর অন্তর্ভূক্ত হবে তা বলতে গিযে ১৮৮২ সালে হানটার কমিশন খুবই স্পষ্ট ভাষায় বলেন যে, প্রাথমিক স্তরে কেবলমাত্র মাতৃভাষা এবং সহজ গণিত পাঠ্যক্রমের অন্তর্ভুক্ত হওয়া বাঞ্ছনীয়। পরবর্তীতে স্বাধীনত্তোর যুগে যেসব শিক্ষা কমিশন গঠন করা হয় তাদের সুপারিশগুলিও অনুরূপ কিন্তু দুঃখের কথা যে, স্বাধীনতার ৪৪ বছর পরেও আমরা ঐ সুপারিশগুলো রূপায়নে কোন সিরিয়াসনেস্ ওদের পক্ষ থেকে দেখিনি। ফলে আজকে এই দুর্দশা হয়েছে। আজও বিভিন্ন বিষয়ে শিক্ষার মাধ্যম হিসাবে ইংরাজীর বিকল্প হিসাবে মাতৃভাষার প্রবর্তন পুরোপুরি হয়নি, ফলে ইংরেজীকে আমরা বর্জন করতে পারিনি। এর চেয়ে লজ্জার বিষয় আর কিছু হতে পারে না। এটা একটি বিরাট ব্যর্থতা। এই ব্যর্থতাকে নির্লজ্জভাবে স্বীকার করে সৌগতবাবুর ইংরেজীকে পুনঃপ্রবর্তনের প্রস্তাব কোনো মতেই যুক্তিগ্রাহ্য হতে পারে না। দীর্ঘ স্বাধীনতার পরও আমরা যে রাজনীতি, অর্থনীতি ইত্যাদিতে স্বয়ম্ভর হয়ে উঠতে পারিনি এই যুক্তিতে মাননীয় সদস্য সৌগতবাবু এ দাবীও করবেন কি যে, ইংরেজরা আবার আমাদের দেশে ফিরে আসুক? সৌগতবাবু এই কথা খুব ভালভাবেই জানেন যে, সারা দুনিয়ার সমস্ত লব্ধপ্রতিষ্ঠ শিক্ষাবিদ ও শিক্ষা মনস্তাত্ত্বিকগণ দ্ব্যর্থহীন ভাষায় স্বীকার করেছেন যে প্রাথমিক স্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা ব্যবস্থা চালু হওয়াই বাঞ্ছনীয়। মাতৃভাষা ব্যতিরেকে অন্য কোনো ভাষা শিক্ষার ব্যবস্থা এই স্তরে করলে শিশুমনের উপর অহেতুক একটি চাপ সৃষ্টি হয় এবং শিক্ষাগ্রহণ সম্পর্কে একটা অনীহা আসে। এটা নিশ্চয়ই আমাদের কাম্য হতে পারে না। পক্ষান্তরে আমরা মনে করি যে, মাতৃভাষার মাধ্যমে শিক্ষা গ্রহণ শুরু হলে এবং পাঠ্যক্রমে প্রকৃতি ও পরিবেশ সম্পর্কিত বিষয় অন্তর্ভুক্ত করতে পারলে শিক্ষা গ্রহণ সম্পর্কে শিশুমনে অতিরিক্ত আগ্রহ সৃষ্টি হবে এবং এই আগ্রহকে অনুসরন করে পরবর্তীতে অর্থাৎ ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজী ভাষা শিক্ষার ব্যবস্থা করতে পারলে সেটাই হবে বিজ্ঞানসম্মত। তাছাড়া প্রাথমিক স্তরে একটি ভাষাকে অর্থাৎ মাতৃভাষাকে আয়ত্ব করতে গিয়ে যে কৌশল ও পদ্ধতি প্রয়োগ করা হয় পরবর্তীতে ঐ পদ্ধতিগুলো গ্রহণ করলে ইংরেজী শিক্ষাগ্রহণও অনেক সহজসাধ্য হবে। আমরা জানি বহু ভাষাভাষীর দেশ এই ভারতবর্ষে ইংরেজী এখনও 'মিডিয়াম' হিসেবে কাজ করছে। কেবল এজন্য কোনো ব্যক্তির পক্ষে রিডিং এবিলিটি এবং স্পীকিং এবিলিটি থাকা বাঞ্ছনীয় এবং আমরা মনে করি যে এই দুই যোগ্যতা অর্জনের জন্য পাঁচ বছর অর্থাৎ ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত ইংরেজী শিক্ষাই যথেষ্ট। অতএব মাননীয় সদস্য সৌগতবাবু ইংরেজীর প্রাথমিক স্তর থেকে পুনঃপ্রবর্তনের যে প্রস্তাব এনেছেন তা কখনই সমর্থনযোগ্য হতে পারে না। এই জন্য আমি সৌগতবাবুর প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় সদস্য সৌগত রায় এবং সুব্রত মুখার্জী যে প্রস্তাব এনেছেন তার উপর আমি একটি সংশোধনী প্রস্তাব দিয়েছি। স্যার, একথা ঠিক যে কংগ্রেস সরকারের অনুসৃত নয়া শিক্ষানীতি নিয়ে আমাদের বক্তব্য আছে, বিরোধিতা আছে, সমালোচনা আছে এবং এই কারণে পশ্চিম বাংলার মানুষ আশা করেছিল যে বামফ্রন্ট, যারা নিজেদের প্রগতিশীল বামপন্থী বলে দাবী করে তারা কংগ্রেসের থেকে একটা উন্নত জনমুখী শিক্ষানীতি গ্রহণ করবেন। কিন্তু দেখা গেল কার্যক্ষেত্রে তারা যে শিক্ষানীতি গ্রহণ করেছেন তা পশ্চিম বাংলার যে শিক্ষা কাঠামো - যে শিক্ষা কাঠামো রামমোহন, বিদ্যাসাগর, আশুতোষ, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ গড়ে দিয়েছিলেন অত্যন্ত বেদনার কথা যে তা তারা ধুলিসাৎ করে দিলেন। এখন যে প্রশ্ন উত্থাপন করা হয়েছে প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দেওয়ার সেটা একটা সর্বনাশা নীতি তারা গ্রহণ করেছেন। আর এর সাপোর্ট তারা যে সব কথা বলছেন তা মানুষকে বিভ্রান্ত করার জন্য বলেছেন। তারা মাতৃভাষার মাধ্যমে শিক্ষাদানের কথা বলেছেন। যেন যারা প্রাথমিক স্তরে ইংরাজী পড়ার কথা বলছেন তারা মাতৃভাষার মাধ্যমে শিক্ষাদানের বিরোধী। মাতৃভাষার মাধ্যমে শিক্ষাদান এটা সবাই দাবী করে, এখানে দ্বিমত নেই কিন্তু তার জন্য ইংরাজী ভাষা শিক্ষার গুরুত্ব অস্বীকার করার প্রয়োজন নেই। বরং মাতৃভাষাকে আরো সমৃদ্ধশালী করার জন্য ইংরাজী শিক্ষার প্রয়োজন আছে। বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, বঙ্কিমচন্দ্র তারা সবাই ইংরাজী ভাষা শিক্ষার গুরুত্ব উপলব্ধি করেছিলেন। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর যার মৃত্যুর শতবার্ষিকীতে আপনি যে শ্রদ্ধা জ্ঞাপন করলেন তা যদি যথার্থ করতে হয় তাহলে তিনি কি বলেছিলেন সেটা জানা দরকার।

[4.10 to 4.20 p.m.]

বিদ্যাসাগর মহাশয় কি বলেছিলেন? তিনি বলেছিলেন যে ছাত্রদের ইংরাজী শিখতে হবে, তাদের লজিক পড়তে হবে। কারণ তিনি চেয়েছিলেন যে ভারতবর্ষে ভারতীয় সভ্যতার সঙ্গে পাশ্চাত্য বিজ্ঞান সভ্যতার একটা যুক্তিভিত্তিক সংযোগ সাধনের জন্য এই ইংরাজী শিক্ষার প্রয়োজনীয়তা অত্যন্ত জরুরী। কারণ তিনি বলেছিলেন যে ভারতবাসীর মত একটা ন্যুব্জ জাতি সে সংস্কৃত ভাষাকে ভিত্তি করে তার মেরুদণ্ডকে সোজা করতে পারবে না। তার মেরুদণ্ডকে যদি সোজা করতে হয় তাহলে উন্নতমানের জ্ঞানবিজ্ঞান, আন্তর্জার্তিক জ্ঞানভাণ্ডারের সঙ্গে সংস্পর্শে আসতে হবে। তার জন্য ইংরাজী শিক্ষার প্রয়োজন আছে। ইংরাজী শিক্ষার মধ্যে দিয়ে উন্নত জ্ঞান-বিজ্ঞান, যুক্তি-বিজ্ঞান পাশ্চাত্য বিজ্ঞানের আস্বাদন পাবে। সে জন্য তিনি ইংরাজী শিক্ষার প্রতি গুরুত্ব দিয়েছিলেন। তাই তিনি বলেছিলেন, সাংখ্য, বেদান্ত এগুলি হচ্ছে ভ্রান্ত দর্শন। তিনি ভেলাইনের যে শিক্ষানীতি তার বিরোধিতা করেছিলেন। তিনি বলেছিলেন যে সাংখ্য, বেদান্ত যেমন ভ্রান্ত তেমনি ইউরোপের বার্কলের দর্শনও ভ্রান্ত দর্শন, সেই দর্শন অধ্যয়ন করে আমাদের ভারতবর্ষের ছাত্রসমাজের কোনো উপকার হবে না, একথা তিনি বলেছিলেন। আপনারা বিদ্যাসাগরের কথা বলছেন। বিদ্যাসাগব ইংরাজী শিক্ষার কথা বলেছিলেন। বঙ্কিমচন্দ্র বলেছেন যে ইংরাজী ভাষা হচ্ছে রত্ন প্রসবিনী। রবীন্দ্রনাথ বলেছেনযে মাতৃভাষা বাংলা এবং ইংরাজী ভাষা যদি পাশাপাশি শেখান হয় তাহলে সেটা গঙ্গা-যমুনার মত হয়। তারা প্রত্যেকেই ইংরাজী শিক্ষার গুরুত্ব দিয়েছেন। এখানে মাননীয় সদস্য রবীন্দ্রনাথের কথা বললেন। আপনারা কি জানেন, মূর্খের দল, যে রবীন্দ্রনাথ প্রাথমিক স্তরে শিক্ষার জন্য নিজে ইংরাজী পাঠ্যপুস্তক রচনা করেছিলেন। তাই আজ এগুলি বিচারের বিষয়। ওরা বলেছেন যে প্রাথমিক স্তরে শিশুদের দ্বিতীয় ভাষা শিক্ষার এটা নাকি ভাষা বিজ্ঞানে অবৈজ্ঞানিক। প্রখ্যাত দার্শনিক বার্ণাডরাসেল বলেছেন যে দ্বিতীয় ভাষা যদি শিখতেই হয় তাহলে শিশু বয়স হচ্ছে তার সবচেয়ে উপযুক্ত সময়। কাজেই এগুলি বিচার্য্য বিষয়। ফলে এই সমস্ত ভ্রান্ত কথা আপনারা এখানে বলছেন। আজকে মাধ্যমিক স্তরে যে ইংরাজী সিলেবাস করেছেন - ক্লাস ফাইভ পর্যন্ত আপনারা ইংরাজী পড়াবেন না। ক্লাস সিক্স থেকে ইংরাজীতে এ. বি. সি. ডি. পড়াচ্ছেন। আজকে মাধ্যমিকে ইংরাজীতে কি রেজাল্ট

হয়েছে? আজকে মাধ্যমিকে ইংরাজীতে লক্ষ লক্ষ ছাত্রদের দুরবস্থায় পড়তে হয়েছে। সারা পশ্চিমবঙ্গে এই নিয়ে একটা দাবী উঠেছে। এইভাবে সিলেবাস করা নিয়ে একটা দাবী উঠেছে যে প্রথমিক স্তরে ইংরাজী শেখাতে হবে। এইভাবে ভিত কাঁচা করে দিয়ে ছাত্রদের সর্বনাশ করা চলবে না। আপনারা দুই শ্রেণীর নাগরীক সৃষ্টি করেছেন। জ্যোতিবাবুর নাতি-নাতনি উচ্চবিত্তদের ছেলে মেয়েদের ইংরাজী জানার একটা সুবিধা সৃষ্টি করেছেন ইংরাজী মিডিয়াম স্কুলের মাধ্যমে। আর সাধারণ ঘরের ছেলে মেয়েদের ইংরাজী শেখার সুযোগ থেকে বঞ্চিত করেছেন। আজকে এই নীতি চলেছে। আপনারা সাম্যবাদের কথা বলছেন অথচ কার্যতঃ তার বিরোধিতা করছেন। আমি কংগ্রেসের শিক্ষানীতিরও সমালোচনা করেছি। আজকে আপনারাও এভাবে সর্বনাশ করছেন। আমি এখানে এ্যামেণ্ডমেন্ট দিয়েছি। আমি আপনাদের এই শিক্ষা নীতির পরিবর্তনের দাবী জানাচ্ছি।

4.10 to 4.20 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই সভা বলা যেতে পারে এলিট ক্লাশের প্রতিনিধি। আমাদের অধ্যাপক বন্ধু যে প্রস্তাব রেখেছেন মাতৃ ভাষার বিরুদ্ধে, আমি প্রথমে অধ্যাপক সৌগত রায় যে ব্যাখ্যা রেখেছেন, তা মেনে নিতে পারছিনা। ওরা বলছেন যে রবীন্দ্রনাথকে ভুল ব্যাখ্যা করা হয়েছে। রবীন্দ্রনাথ বলেছেন, মাতৃভাষা মাতৃদুগ্ধ সমান এবং সে জন্য আমাদের কবি বলেছেন, "আ মরি বাংলা ভাষা মোদের গরব মোদের আশা"। এটাতে ওদের গর্ব হয়না। বাংলা ভাষার গর্ব ওরা করতে পারছে না। মাতৃভাষায় শিক্ষা, পৃথিবীর যে কোন দেশে মাতৃভাষায় বিশেষ করে প্রাথমিক স্তরে শিক্ষার কথা সমস্ত বিশেষজ্ঞ যারা ভাষা বিজ্ঞানী তারা বলেছেন। সঙ্গত কারণেই পশ্চিম বাংলায় প্রাথমিক স্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষার যে ব্যবস্থা হয়েছে তার আসল উদ্দেশ্য হচ্ছে এই দীর্ঘ ৪০ বছর ওরা রাজত্ব করেছেন এবং রাজত্ব করে শিক্ষার ১২টা বাজিয়ে দিয়েছেন। এমন একটা সময় এসেছিল যে যুগ যুগ জিও এবং ধুক ধুক পিও। পরীক্ষা ব্যবস্থার ওরা বারোটা বাজিয়ে দিয়েছেন। ওদের সময়ে পরীক্ষার কোন ব্যবস্থাই ছিল না। টোকাটুকি করে অনেকেই পরীক্ষার বৈতরণী পার হয়ে গেছে এবং আজকে পিছিয়ে পড়া মানুষের জন্য এই সরকার এগিয়ে এসেছেন। সঙ্গত কারণেই তারা সেই জন্য মাতৃভাষায় প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করেছেন এবং প্রাথমিক শিক্ষা মাতৃভাষার মাধ্যমে হচ্ছে। তার বাইরে যদি কেউ ইংরাজি শেখেন, কারোর পিতা বা মাতা যদি ছেলেকে ল্যাটিন শেখান, জার্মানি শেখান কোন অসুবিধা নেই সৌগত বাবু সেটা ভাল ভাবেই জানেন। সঙ্গত কারণেই আমরা আজকে তাঁদের এই প্রস্তাব, এটা অভিনন্দিত হবে লণ্ডনে — যারা চলে গেছেন আজকে থেকে প্রায় ৪৪ বছর আগে, ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট যারা চলে গিয়েছিলেন, তারা খুব মুগ্ধ, এই রকম প্রতিনিধি এখনও এখানে আছেন এবং পশ্চিমবাংলার রাজ্য বিধানসভায় আছেন, খুবই খুশী হবেন তাঁরা এবং ঐ বন্ধুদের উদ্দেশ্যে একটা কথা বলি, সেটা হচ্ছে এই মাইকেল মধুসূদন দত্ত, তিনিও বঙ্গ সন্তান, শেষ জীবনে তিনি বলেছিলেন — আত্ম বিলাপ ওঁদের করতে হবে, বলেছেন — "আশার ছলনে ভুলি কী ফল লভিনু হায় তাই ভাবি মনে / জীবন প্রবাহ বহি কাল সিন্ধু পানে যায়, ফিরাবো কেমনে / শিশির বিন্দু দূর্বাদলে নিত্য কিরে ঝলমলে, / কে না জানে অম্বু বিম্ব, অম্বু মুখে সদ্য পাতি / নিশার স্বপনে সুখে সুখী, যে কি সুখ তার, জাগে সে কাঁদিতে" — ওঁরা কাঁদিয়েছেন বাংলাদেশের মানুষকে। "ক্ষণ প্রভা প্রভাদানে বাড়ায় মাত্র আঁধার পথিকে ধাঁধিতে, / মরীচিকা মরুদেশে নাশে প্রাণ তৃষা ক্লেশে, এ তিনের ছল সম ছল রে এ কু-আশায়"। কু-আশায় ভর করেই সৌগতবাবু এই প্রস্তাব আনছেন। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে আবেদন করতে চাই তা হচ্ছে, ঐ যে মাতৃভাষার বাইরে কোন পরিবার পশ্চিমবাংলায় যদি তার পুত্র-কন্যাদের অন্যান্য ভাষা শেখান, আপত্তির কোন কারণ থাকতে পারে না। কিন্তু মাতৃভাষা দুগ্ধবৎ। যেটা রবীন্দ্রনাথ বলেছেন, আমাদের প্রখ্যাত বিজ্ঞানী ছত্রনাথ বসু বলেছেন, অন্যান্য ভাষা বিজ্ঞানীরা বলছেন, তাদের

সাথে আমরা সহমত, আমরা পিছিয়ে পড়া মানুষগুলোকে শিক্ষিত করার জন্য, অক্ষর জ্ঞান করানোর জন্য এই আন্দোলন চালাচ্ছি। এবং যেটা বলা হয়েছে ১৪ বছরে যা হয়েছে ৪০ বছরেও তা হয়নি, এটা মনে রাখতে হবে এবং সেই জন্য ঐ এলিট ক্লাশের যারা প্রতিনিধি তাদের উদ্দেশ্যে আমাদের বক্তব্য, প্রতিযোগিতামূলক পরীক্ষায় সাধারণ মানুষ যায় না, ইংরাজী থাকলেও তারা চান্স পায় না, যারা পায় না তাদের জন্য, তাদের পক্ষ থেকে মাতৃভাষায় যেটা অতুল প্রসাদ সেন বলেছেন, "মোদের গর্ব মোদের আশা, আহা মরি বাংলা ভাষা", সেই বাংলা ভাষায় প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। পশ্চিমবঙ্গ এর জন্য চিরদিন অভিনন্দিত হবে। সৌগতবাবু আজকে হাউসকে মিসলিড করেছেন। কারণ আপনারা জানেন পরীক্ষায় যত ছেলে ফেল করে, ভাষা অনেকগুলো চাপিয়ে দেবার জন্য। ইংরাজরা তো চলে গেছেন, আর পদলেহন কাকে করবো? সঙ্গত কারণে একমাত্র রাস্তা আমাদের যে জাতীয় মর্য্যাদা, আমাদের বাংলা ভাষার যে মর্য্যাদা, সেই মাতৃভাষার মর্য্যাদাকে আমাদের অক্ষুন্ন রাখতে হবে। মাতৃভাষায় যাতে প্রতিযোগিতামূলক পরীক্ষা হয়, তার ব্যবস্থা আপনারা করুন। মাতৃভাষায় পরীক্ষা নিয়ে যাতে আই. এ. এস., আই. পি. এস. বা অন্যান্য প্রতিযোগিতামূলক পরীক্ষায় যাতে আমাদের বাংলার ছেলেরা চান্স পায়, তার ব্যবস্থা করলেই ভাল হবে। এই কথা বলে মাননীয় চেয়ারম্যান মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4.20 to 4.30 p.m.]

**শ্রীমতী তানিয়া চক্রবর্ত্তী :** মাননীয় সভাপতি মহাশয়, বিরোধী পক্ষের সদস্য মাননীয় সৌগত রায় এখানে শিক্ষার উপর এবং পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থার উপর যে মোশন রেখেছেন, আমি তার উপর কিছু আলোচনা এখানে রাখতে চাইছি। আলোচনাকালে প্রথমে আমার স্মরণে আসছে, গান্ধীজির একটা কথা। আমার ধারণা এ বিষয়ে গান্ধীজির কথা শুনলে আমাদের বিরোধী সদস্যরা আনন্দ পাবেন, শান্তি পাবেন এবং তার মধ্যে দিয়ে নতুন করে শিক্ষালাভ করতে পারবেন। ১৯২১ খৃষ্টাব্দে 'ইয়ং ইণ্ডিয়ান' পত্রিকায় গান্ধীজি বলেছিলেন, "যদি আমাদের শিশুদের বলা হয় ইংরাজী না জানলে শ্রেষ্ঠ সমাজে প্রবেশের সুযোগ আসবে না – এ ধরণের চিন্তা অসহ্য।" গান্ধীজি আবার 'হরিজন' পত্রিকায় ২৫. ৮. ৪৬ তারিখে লিখেছেন, "বর্তমানে ইংরাজী সর্বজন স্বীকৃত বিশ্বভাষা, আমি একে দ্বিতীয় ঐচ্ছিক ভাষা রূপেও বিদ্যালয়ে স্থান দিতে চাই না।এটি থাকবে বিশ্ববিদ্যালয়ের পাঠক্রমে। মানসিক দাসত্ব থেকে আমরা ভাবি ইংরাজী ছাড়া চলবে না।" এই প্রসঙ্গে আপনাদের সামনে আমি বলতে চাই ভারতবর্ষ যখন পরাধীন ছিল তখন থেকে ১৯৬৪ সাল পর্যন্ত ভারতবর্ষের বুকে বিদেশী শাসক শ্রেণী এবং আমাদের স্বদেশী শাসক শ্রেণীর পক্ষ থেকে বিভিন্ন কমিশন বসানো হয়েছিল। সেই কমিশনগুলির মধ্যে আমরা হান্টার কমিশন থেকে শুরু করে মুদালিয়র কমিশন, খের কমিশন, সম্পূর্ণানন্দ কমিশন, কোঠারী কমিশন পর্যন্ত প্রতিটি কমিশনের আলোচনার মধ্যে দিয়ে যে মূল প্রতিপাদ্য বিষয়ে এসে পৌছেছি, সেটা হচ্ছে এই যে, প্রথম থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত একমাত্র অত্যাবশ্যক ভাষা হবে মাতৃভাষা। এই ভাষার মাধ্যমে শিশু পড়তে শিখবে, লিখতে শিখবে, হিসাব কষতে শিখবে এবং পরিবেশের সঙ্গে তার আত্মিক সম্পর্ক তৈরী হবে। আপনাদের স্মরণ করতে বলি ৫০-এর দশকের কথা। পশ্চিমবাংলার বুকে তখন বামফ্রন্ট সরকার ছিল না। বিধানচন্দ্র রায়ের সরকার ছিল। আমার তখন শৈশবকাল, আমার আজও মনে আছে, আমরা প্রাথমিক শ্রেণীতে ইংরাজী পড়ি নি। ১৯৫৯ সাল পর্যন্ত ইংরাজী প্রাথমিক শ্রেণীতে ছিল না আমি আপনাদের বলতে চাই, পরবর্তীকালে কংগ্রেস সরকার ইংরাজীকে আবার নতুন করে চালু করেছিলেন। এর মধ্যে দিয়ে আমাদের লাভ কি হ'ল? পশ্চিম বাংলা ভারতবর্ষের শিক্ষার স্থানে দ্বিতীয় স্থান অধিকার করেছিল। ১৯৭১ সালে, আপনাদের স্মরণ আছে নিশ্চয়ই সেই সময়-কালে আমাদের বিপক্ষ দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন এবং তিনি সে সময়ে আমাদের পশ্চিম

বাংলাকে দেখাশোনা করবার দায়িত্বে ছিলেন, সেই ১৯৭১ সালে আমরা দেখেছিলাম — পশ্চিমবাংলা শিক্ষাক্ষেত্রে ক্রমে পিছিয়ে পিছিয়ে ৭ম স্থান গ্রহণ করেছিল। ইংরাজী চালু হ'ল, কি লাভ হ'ল? কোন লাভ কি হ'ল? বন্ধু আপনাদের কাছে আমি এই প্রশ্ন তুলতে চাই। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে চাই, মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি গান্ধীবাদী নেতা হিমাংশু বিমল মজুমদারকে দিয়ে একটা কমিটি গঠন করেছিলেন এবং সেই সময়কালে সেই যে কমিটি গঠিত হয়েছিল পরবর্তীকালে '৭৭ সালের নির্বাচনের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার তৈরী হলেও কিন্তু বামফ্রন্ট সরকার হিমাংশু বিমল মজুমদারের নেতৃত্বের কমিটি ভেঙ্গে দেয় নি। শুধু কলেবর বৃদ্ধি করেছিল মাত্র। পরে আমরা কি দেখলাম? সেই কমিটি, গান্ধীবাদী নেতা হিমাংশু বিমল মজুমদার যার সভাপতি ছিলেন সেই কমিটি বক্তব্য রাখল, 'প্রাথমিক স্তরে দ্বিতীয় ভাষা শিক্ষা দেওয়া অন্যায়।' আমরা জানিনা গান্ধীবাদী নেতা সেদিন ভুল করেছিলেন কিনা। এর উত্তর আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায়ের কাছে আশা করছি। সারা ভারতের শিক্ষা কমিটিগুলির সুপারিশগুলির ভিত্তিতেই শিক্ষা নীতি গৃহীত হয়েছে। ফ্রন্ট সরকার আলাদা কোন শিক্ষা নীতি তৈরী করেন নি। সারা ভারতবর্ষ জুড়ে বিভিন্ন যে কমিটিগুলি হয়েছিল তাদের সুপারিশ এবং 'ইউনেস্কোর' প্রাথমিক শিক্ষার ওপর যে কমিটি তার যে সুপারিশ, সেই সুপারিশেরও ভিত্তিতেই আমাদের পশ্চিমবাংলার শিক্ষা নীতি গঠিত হয়েছে। এবং সেই শিক্ষানীতির মূল লক্ষ্য ছিল একে গণমুখী করা এবং পাশাপাশি মানুষের কাছে শিক্ষার আলো পৌছে দেওয়া। আমি নিজে শিক্ষার সঙ্গে যুক্ত আছি, সুতরাং আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই এবং যে এলাকা থেকে আমি প্রতিনিধিত্ব করছি সেই এলাকার আদমসুমারিতে বলছে ১০০ জনের মধ্যে ২৩ জন মাত্র নিরক্ষর। এত স্বল্প নিরক্ষর, এত ড্রপ্‌ড হলেও সম্ভব হয়না। ওনারা যে হিসাব-নিকাশ দেওয়ার চেষ্টা করেছেন তাতে আমি কি দেখতে পাচ্ছি ভারতবর্ষের ক্ষেত্রে তাকিয়ে, একমাত্র নাগাল্যাণ্ড, নাগাল্যাণ্ডের ক্ষেত্রে আমরা জানি সেখানে প্রথিমিক শিক্ষা ইংরাজীতে আছে এবং জ্ঞানতঃ যতটা জানি তার কারণ হচ্ছে, তাদের লিপি বা বর্ণমালার অভাব আছে। ওদের দিয়েই মাননীয় বিরোধী দলের সদস্যদের প্রশ্ন করতে চাই, নাগাল্যাণ্ডের অধিবাসীরা আজকে সর্বভারতীয় যে শিক্ষাক্রম তাতে তারা কোন স্থান গ্রহণ করে আছে? তাদের কতজন আই. এ. এস. হয়েছে, কতজন ডাক্তার হয়েছে, কতজন ইঞ্জিনিয়ার হয়েছে, কেননা প্রাথমিক স্তরেই তো তাদের ইংরাজী পড়ানো হচ্ছে এবং ওনাদের বক্তব্য অনুযায়ী তাহলে ওরা ভয়ঙ্কর রকমের শিক্ষাবিদ হয়ে যায়। আমি আবার বলছি, তামিলনাড়ু এবং ত্রিপুরাতে তৃতীয় শ্রেণী থেকে ইংরাজী শেখানো হয়। এবার আমার প্রশ্ন, তামিলনাড়ু এবং ত্রিপুরা আজকে কোন জায়গায় পৌছেছে? উদ্বেগের সঙ্গে আমি বলতে চাই, আই. এ. এস. পরীক্ষায় সমগ্র দক্ষিণ ভারত যেখানে প্রথম স্থানে থাকতো আজকে তারা পিছিয়ে যাচ্ছে। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের বলতে চাই, আই. এ. এস. পরীক্ষায় ভাষার মাধ্যম ইংরাজীর সাথে সাথে হিন্দীও করা হচ্ছে। কেন আপনারা এর প্রতিবাদে দাবী তুলবেন না? কেন আজকে এই পশ্চিমবাংলার হাউস থেকে আমরা দাবী তুলবো না যে সংবিধানে যে ১৭টি ভাষা আছে আজকে আই. এ. এস. পরীক্ষায় ঐসব ভাষাগুলি মাধ্যম হিসাবে ব্যবহার হোক তবেই বোঝা যাবে কাদের শিক্ষার মান কোথায়, কাদের যোগ্যতার মান কোথায়। তা যদি না হয় তাহলে ইংরাজী শিক্ষা ছাড়া এই কথা বলা চলবে না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিক্ষাক্ষেত্রে যে নীতি নিয়েছেন – তাতে আমরা কি দেখতে পাচ্ছি – এটা কি চাপিয়ে দেওয়া হয়েছিল? না, তা যদি বলা হয় তাহলে সত্যের অপলাপ করা হবে। সর্বস্তরের মানুষের কাছে এর প্রচার করা হয়েছিল, ছাত্রদের কাছে, শিক্ষকদের কাছে, অভিভাবকদের কাছে বিভিন্ন জায়গায় সেমিনার করে মানুষের কাছে প্রশ্ন নিয়ে গিয়েছিলাম। তারই মধ্য দিয়ে কিছুটা পর্যায়ে পশ্চিমবাংলার মানুষের মতবাদ তৈরী করে ব্যবহারিক জায়গায় নিয়ে যাওয়া হয়েছিল। আমি এইটুকু বলতে চাই, সর্বভারতীয় ক্ষেত্রে আমাদের পিছিয়ে যাওয়ার কথা যাঁরা বলছেন তাঁদের আমি বলতে চাই, ক্যালকাটা ইউনিভার্সিটির ইউ. জি. সি. স্কলারশিপের হোল্ডার

– আমি গত বছরের হিসাব দিচ্ছি – সারা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে ১৫০০ সেখানে আমরা ৫০০ পেয়েছি। আমি জানি না এটাতে তারা পিছিয়ে গেল কিনা। পশ্চিমবাংলায় ইঞ্জিনিয়ার – ১৯৮৫-৮৬ সালে ২৭ হাজার ৭৭৪ জন হয়েছে আর সেখানে উত্তরপ্রদেশ এত সুযোগ থাকা সত্ত্বেও ১৩ হাজার এসেছে। সাক্ষরতার ক্ষেত্রে ১৯৫১ সালে আমরা ছিলাম ২৪ পার্সেন্ট। আজকে জাতীয় সাক্ষরতার হার যেখানে ৫২.১১ পারসেন্ট সেখানে পশ্চিমবাংলায় ৫৭.৭২ পারসেন্ট। এটা আমার হিসাব নয়, ১৯৯১ সালের আদমসুমারীর হিসাব। যাইহোক, আমার সময় নেই, আমি মাননীয় সদস্য সৌগতবাবুর আনীত প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** মাননীয় সভাপতি মহাশয়, আজকে যে আলোচনা হচ্ছে, মাত্র দু-ঘণ্টার হলেও এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ আলোচনা এবং আমি আজকে সত্য সত্যই গর্বিত যে এই হাউসে যাঁরা আজকে বক্তব্য রেখেছেন তাঁরা অত্যন্ত দক্ষতার সঙ্গে তাঁদের মতামত প্রকাশ করেছেন। আমাদের দলের যাঁরা তাঁরা তো ভালই বলেন, তবুও আমি অভিনন্দন জানাচ্ছি মাননীয়া সন্ধ্যা দেবীকে, মাননীয় নির্মল বাবুকে এবং মাননীয়া তানিয়া দেবীকে। 'তানিয়া' নামটার উপর আমার ভয়ানক একটা 'ইয়ে' আছে। ৫০ বছর আগে বিলাতে গিয়ে লণ্ডনে একটা সিনেমা দেখেছিলাম, তাতে একজন রাশিয়ান বীরাঙ্গনার নাম ছিল তানিয়া। আমি তাঁর সঙ্গে একমত নই, কিন্তু তবুও তিনি তাঁর বক্তব্য রেখেছেন এবং জীবন থাকতে আমার মতামতের বিরুদ্ধে যা বলবেন আমি তা শুনব, আমাকে শুনতে হবে। তাঁদের যুক্তিতে মনে হয় না যে অনেক দিনের অভিজ্ঞতা। ৩০ বছর আগে আমি এই হাউসের ওখান থেকে যে কথা বলেছিলাম আজকেও সেই কথা বলছি, সেটা পরে আসব যখন শিক্ষা সম্বন্ধে বলা হবে। শিক্ষা নীতির উপর পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ নির্ভর করবে বলে আমার দৃঢ় বিশ্বাস। আপনারা আপত্তি বা চেঁচামেচি করতে পারেন কিন্তু এই শিক্ষানীতি চললে পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ নেই। আজকে পশ্চিমবঙ্গের ছেলে মেয়ে ভাই বোনেদের যে অবস্থা, সেটা অসহনীয় অবস্থা। সেই অবস্থার জন্য দায়ী বর্তমান সরকারের শিক্ষা নীতি এটাই আমার দৃঢ় ধারণা। তাই আমি যখনই সুযোগ পাব তখনই আমার বক্তব্য রাখব। আজকে আর একটা কারণ আছে বক্তব্য রাখার। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমি যেটা বলেছিলাম তার মধ্যে একটু ডিসটরটেড এবং বেশ কিছু সমালোচনা মাননীয় মুখ্যমন্ত্রীর দ্বারা হয়েছে। আমি বলিনি যে ইংরাজী মিডিয়ম করে দাও, ক্লাশ ওয়ান থেকে। না, বাংলা মিডিয়াম থাকা দরকার, মোদের গরব মোদের আশা, আ মরি বাংলা ভাষা। সেটা আমি বলছি না, আমি বলছি অনেকগুলি প্র্যাকটিক্যাল কারণে ইংরাজীটা গ্রহণ করা হোক, ক্লাশ ওয়ান থেকে এ.বি.সি.ডি. শেখান হোক। বাংলা মিডিয়াম করুন, কিন্তু ইংরাজীটাও রেখে দিন। মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন, – বার বার বলেন আমি ১৪ বছর ছিলাম না – এখানে নেই কিন্তু ১৪ বছর উত্তর ভারতে ছিলাম। আমি সেখানে দেখেছি যে সেখানে কি হচ্ছে। মাননীয়া সন্ধ্যা দেবী, তানিয়া দেবী যে পরিসংখ্যান দিলেন আমি ভালভাবেই সেই পরিসংখ্যান দেখেছি। ক্যালকাটা ইউনিভার্সিটি অন্যান্য বিশ্ববিদ্যালয়ের চেয়ে ভাল হয়েছে। ম্যাকরোফিগারে দেখেছি, মাইক্রোফিগার যেমন, তেমনি যারা যারা ভাল করেছে সবাই প্রাইমারী স্কুল

(গোলমাল)

মাইক্রো একজামিনেশন করুন, একটু ভাল চিন্তা নিয়ে দেখুন কলকাতা বিশ্ববিদ্যালয় বা পশ্চিমবঙ্গের অন্য কোন বিশ্ববিদ্যালয় কোন সর্বভারতীয় পরীক্ষায়, ইঞ্জিনিয়ারিং বা ডাক্তারীতে যারাই ভাল রেজাল্ট করেছে মাইক্রো একজামিনেশনে তার ফল গিয়ে কোথায় পড়েছে? তাহলে ভেবে দেখুন, তারা সবাই ছেলেবেলায় কি শিক্ষা লাভ করেছে? তখন উত্তরটা পাবেন। এটা এখানে যতক্ষণ না হচ্ছে ততক্ষণ পর্যন্ত আপনাদের বক্তব্য মেনে চলব না। আমি ব্যক্তিগতভাবে যারা ভাল করছে তাদের কথা নয়, একটা কথা খুব পরিষ্কার করে বলতে চাই – আজকে হয়ত আপনারা আপনাদের একটা নীতি

সেই নীতি অনুযায়ী বলছেন – আমি বলছি আমাদের নীতিতে, কিন্তু প্র্যাকটিক্যাল রিজিনসে কতকগুলি বক্তব্য রাখা দরকার। আপনারা জানেন আপনাদের দল হয়ত দলীয় স্বার্থে কতকগুলি বক্তব্য রাখেন। আমি চাই পশ্চিমবঙ্গের ভাই-বোনেদের স্বার্থে কিছু বক্তব্য রাখতে। আজকে হচ্ছেটা কি? ইংরাজী ভাষা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ ইংরেজদের না। আজ ....

English does not belong to the United Kingdom. English is today the language of the Afro-Asian countries. English today is the language of the non-aligned countries. English today is the language of America, Australia, New Zealand. English was the language of the Bandung Conference. English is the language of the movement which is going on in South Africa. English is internationally accepted language. It is no longer a language of the British Isle. It is a language which is internationally accepted.

তার জন্য আমাদের ইংলিশ ল্যাংগোয়েজ শিখতে হবে যাতে আন্তর্জাতিক ক্ষেত্রে – দেশের ক্ষেত্রেও বটে, সেটা আমি পরে আসছি – আমরা ভালভাবে সেখানে যেতে পারি, প্রতিদ্বন্দ্বিতা করতে পারি। তার জন্য নিশ্চয়ই একশো বার বাংলা চাই, একশো বার বাংলা মিডিয়াম দরকার, আমরা চাই বাংলা মিডিয়াম থাকতে হবে, থাকতে হবে, থাকতে হবে। তবে ইংরাজীও শেখাতে হবে প্রাথমিক স্তর থেকে। এখানে জ্যোতিবাবু আছেন, বাংলার কথা বলবেন। আপনাদের বলছি এক ভদ্রলোক ছিলেন তার থেকে বড়, বাংলা ভাষার সমর্থক তার চেয়ে বেশী কেউ ছিলেন না, সেই ভদ্রলোক লিখেছিলেন এই সব ইন্দবঙ্গ সমাজকে বিদ্রুপ করে। "আমরা বিলিতি ধরণের হাঁসি, আমরা ফরাসী ধরণের কাশি, আমরা পা ফাঁক করে চুরুট খেতে বড়ই ভাল বাসি। আমরা রায়কে বলি রে, আমরা দে কে বলি ডে'। জানেন কে, জানেন কেউ? আমি জ্যোতিবাবুকে জিজ্ঞাস করতাম, তার একটু অসুবিধা আছে, এখন নেই সে। আমি ওকে দোষ দিই না। তার শিক্ষার দোষে এমন হয়ে গিয়েছে, বাংলা সাহিত্যের সঙ্গে সিস্টেমের একটা দোষ আছে। এমন সিস্টেমে পড়ে গেছেন তিনি যার জন্য তিনি বাংলা লিখতে পারেন না। কারণ শিক্ষার সিস্টেমের জন্য। একপেশে শিক্ষা আমরা যেন না করি, একপেশে শিক্ষা করলে সর্বনাশ হয়ে যাবে। তার জন্য যখন এটা এসেছিল এই হাউসে আমি এই কথাই বলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৫শে সেপ্টেম্বর, ১৯৬১ সালে আমি বলেছিলাম 25th September, 1961. There are two national languages in India, Hindi and English, you are doing away with English.

ডাঃ রায়কে বলেছিলাম ওখান থেকে, ডাঃ রায়ের বিরোধিতা করে বলেছিলাম।

You are doing away with English. But are you prepared to accept Hindi as a State language, as our national language? I ask this question, and if the answer is yes, I shall appreciate this Bill brought by the Chief Minister. I shall then know that it is on a principle that he is taking his stand. I do not think that people of Bengal will accept Hindi as the national language of India. Be that as it may, let the Chief Minister get up and say, yes. I am banishing English; I am doing away with English because I have made up my

mind to accept Hindi as the national language of India. I ask the Leader of the House this very question. Will he say whether he is immediately prepared to accept Hindi as national language of India? I also put the same question to Dr. P. C. Ghosh, Shri Hemanta Basu, Shri Jatin Chakraborty and Shri Subodh Banerjee and to each and every member of the House.

কেউ বলছিলেন না। তানিয়া দেবী একটা অত্যন্ত জরুরী কথা বলেছেন। ২০০ বছর ধরে ইংরাজী শিখে ভারতবর্ষের শ্রেষ্ঠ স্থানে চলে গিয়েছিলাম। আজকে আমাদের মাতৃভাষা হিন্দি নয়, ১৪ বছর উত্তর ভারতে থেকে বলছি হিন্দি না জানলে সেখানে কিছু হচ্ছে না। হিন্দি ছাড়া একটু কিছু যদি করতে চান তাহলে ইংরাজী জানতে হবে, যেমন দক্ষিণ ভারতের লোকেরা করছে, আমরা গিয়ে কিছু করতে পারছি না। হিন্দি আমাদের মাতৃভাষা নয়, ইংরাজী আমরা ২০০ বছর ধরে শিখেছি, আমরা সবাই এখানে যারা আছি, আমরা ৫ পুরুষ ধরে ইংরাজী শিখেছি, বাংলা ৫ পুরুষ ধরে ইংরাজী শিখেছে। সেটাকে আমরা বাদ দিয়ে হিন্দি না শিখে আমরা যদি যাই তাহলে তানিয়া দেবী যেটা বলছেন সেটাই হবে। আজও আই. এ. এস.-এ বাংলার স্থান নেই, আই. পি. এস.-এ বাংলার স্থান নেই, অল ইণ্ডিয়া কমপিটিশানে বাংলার স্থান নেই। খালি যে সব বাঙ্গালীর স্থান আছে দেখবেন সে ছেলেবেলায় ইংলিশ মিডিয়ামে পড়েছে। আপনারা যতই বলুন না কেন, আজ এই অবস্থাতে এসে পৌছেছে। এই বক্তৃতার পর ডাঃ বি. সি. রায়, তিনি অন্য রকম মুখ্যমন্ত্রী ছিলেন – এই রকম মুখ্যমন্ত্রী ছিলেন না যে কিছুই তিনি মানবেন না। তিনি আমার বক্তৃতার পর উঠে বললেন – আমাকে বিরোধিতা করছেন। আমি দারুণ বিরোধিতা করেছিলাম। সেই সময়ের কেউ এই হাউসে যদি থাকেন তাহলে বুঝবেন। আমি দারুণ বক্তৃতা করেছিলাম। তখন আমার ৩৯/৪০ বছর বয়স, তখন অনেক জোরের সঙ্গে বলতে পারতাম, এখন তা বলতে পারি না। এর বিরুদ্ধে ডাঃ রায় তাঁর উত্তরে বলেছিলেন।

"In the communist countries where I went I could speak in English language to various persons. They understood what I said and I understood what they said. Therefore, there is no doubt in my mind – Shri Jyoti Basu would perhaps like Russian to be also an international language or Chinese to be international language – that so far as India is concerned, situated as we are, of all the different languages that we can think of English is the only language today through which we can get in contact with the outside world. And it is through the medium of English alone that we can get in touch with the industrial world and with the master minds of the world today. Therefore, I do not think that whether it is one side or the other, whether, Shri Siddhartha Shankar Roy is right or whether Shri Jyoti Basu is right is a matter of much importance".

বাট ইংলিশ ইজ ভেরি ইমপর্টান্ট। এই কথা তিনি পরিষ্কার করে বলেছিলেন। এই কথা তো ভুললে চলবে না, মণীষী ব্যক্তি বলেছেন, ডাঃ বিধান চন্দ্র রায়ের বক্তৃতা। জ্যোতিবাবু তখন এ্যামেণ্ডমেন্ট এনেছিলেন। আমি ইনসিনসিয়ারিটি চার্জ করছি সি. পি. এম-এর বিরুদ্ধে। তখন জ্যোতিবাবু বক্তৃতা দিয়ে

কি বলেন? ৩৪৫ ধারায় কনষ্টিটিউশন-এর একটা প্রোভিসো আছে। দেখবেন, তাতে বলা হয়েছে, ষ্টেট ল্যাংগোয়েজ আপনি বাংলা করুন, ওড়িয়া করুন, অসমীয়া করুন, যা করুন, ইংরাজী চলবে, ঠিক যেমন আছে তেমনি চলবে। মধ্যপ্রদেশ হাইকোর্ট তখন জাজমেন্ট দিয়ে বলেছিলেন, ইংরাজী যদি বন্ধ করতে চান তাহলে ঐ আইন ঢোকাতে হবে – "Provided that the English language shall cease to be used for the purpose for which it was being used before the commencement of the constitution". ৩৪৫ ধারায় একটা প্রোভিসো আছে তাতে বলছে, যা খুশী ষ্টেট ল্যাংগোয়েজ করুন, ইংরাজী কিন্তু চলবে সেই ষ্টেটে। যেমন, আজকে অসীমবাবু ইংরাজীতে বক্তৃতা দিলেন। ইংরাজী চলছে এখন। জ্যোতিবাবু তখন বলেছিলেন – ৩০ বছর আগে বলেছিলেন। শুধু এটা বললে চলবে না, শুধু বাংলা ভাষা ষ্টেট ল্যাংগোয়েজ করলে চলবে না – 'আমরা বাংলা ভাষা করেছি কাজেই আর ইংরাজী ভাষা নয়।' জাষ্টিস দীক্ষিত বলেছেন, "Provided that the English language shall cease to be used for the purpose for which it was being used before the commencement of the constitution". এটা যতক্ষণ না আপনি করছেন, মুখ্যমন্ত্রী বিধান চন্দ্র রায়কে বললেন, ততক্ষণ ইংরাজী যেখানে আছে, সেখানে তা ব্যবহৃত হবে। এ্যামেণ্ডমেন্ট আনলেন, এ্যামেণ্ডমেন্টের ভাষা হল – বলছেন, "Provided further that the English language shall cease to be used for those official purposes within the state for which it was being used". আজ ৩০ বছর আগে এই বক্তব্য বলেছেন। আজ পর্যন্ত এ্যামেণ্ডমেন্ট আনেন নি। আপনারা জানেন ইংরাজী কতটা দরকার। ৩০ বছর আগে যখন অপোজিশানে ছিলেন তখন এটা বলেছিলেন যে এটা আপনারা করবেন। গনেশ ঘোষ এ্যামেণ্ডমেন্ট এনেছিলেন, জ্যোতি বসু বক্তৃতা দিয়েছিলেন সেই এ্যামেণ্ডমেন্টে। আজ ৩০ বছর হয়ে গেছে। ১৪ বছর আপনারা ক্ষমতায় আছেন, কিন্তু এটা এখনও করেন নি। কেন আনেন নি? আপনারা জানেন মনেপ্রাণে যে ইংরাজী না শিখলে হবে না। তাই ট্রেজারী বেঞ্চের যত মন্ত্রী আছেন তাদের বেশীরভাগের পুত্র-কন্যা, নাতি-নাতনী ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ছে। তারা ইংলিশ মিডিয়ামের প্রাইমারি স্কুলে পড়ছে। আজকে আমরা ইংরাজী পড়বো আর অন্যান্যরা ইংরাজী পড়তে পারবে না এই নীতি চলতে পারে না যেটা মানস কিছুক্ষণ আগেই বলেছে। এই বলে আমি সৌগত রায়ের আনীত প্রস্তাবকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় যে প্রস্তাব দিয়েছেন সেই প্রস্তাবকে সমর্থন করার প্রশ্নই ওঠে না। কারণ-কংগ্রেসী দলের পক্ষের এই প্রস্তাব আনার আগে আপনাদের চিন্তা করতে হবে আমরা কি বলতে চাইছি। মাননীয় সদস্য সিদ্ধার্থ রায় যে বক্তব্য রাখলেন এবং এস ইউ সি আইয়ের সদস্য যে বক্তব্য রাখলেন তাতে তারা সংশয়াচ্ছন্ন হয়ে পড়েছেন এবং একটা সংশয় তৈরী করেছে। আপনারা জানবেন ইংরাজীকে আমরা তুলে দিতে চাই না বা ইংরাজী তুলে দেওয়া হয় নি। ইংরাজী যাতে ভালোভাবে শেখানো যায় তারজন্য কোন জায়গা থেকে এই শিক্ষা আরম্ভ করতে হবে এটাই হচ্ছে আমাদের বিতর্কের বিষয়। সুতরাং বিতর্কের বিষয় এই জায়গাতেই। আজকে এখানে সিদ্ধার্থবাবু কতকগুলি বস্তাপচা কথা বলে গেলেন কিন্তু এই পরিপ্রেক্ষিতে আপনারা ধীরস্থিরভাবে চিন্তা করুন কি করা দরকার। উনি রুইনেশান অফ এডুকেশান ইন দ্যা ষ্টেট, শিক্ষা ফলিং বিহাইণ্ড এবং ফলিং এ্যাকাডেমিক স্ট্যাণ্ডার্ড নিয়ে অনেক কথাবার্তা বললেন, সৌগতবাবুও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি পরিবর্তনের কথা বলেছেন। আসলে তাঁরা ইংরাজী শিক্ষার কথা বলে সমস্ত ইংরাজি বিষয়টাকে ধোঁয়াটে করে দিয়েছেন। এই ইংরাজি শিক্ষাটাকে কোন জায়গায় গ্রহণ করতে হবে এবং তার কোন দিক নেওয়া দরকার সেটা আপনারা দেখাননি। ভারতবর্ষের মণীষীরা যে কথা বলেছেন আপনারা তা

।নেন নি কিন্তু আমরা তা করেছি। সেখানে সিদ্ধার্থবাবু বললেন সব অসহনীয় অবস্থা, ফল ইন স্ট্যাণ্ডার্ড, সুতরাং এই ইংরাজি তুলে দেওয়ার ফলে শিক্ষার মান নেমে গেছে – এটাই তাঁদের বক্তব্য। আসলে তাঁরা মৌলিক বিষয়টা ভুলে গেছেন। আমরা তো ১৯৭৯ সালে এই পদ্ধতি চালু করেছি। এই পদ্ধতি চালু করার আগে তো ইংরাজি পড়ানো হোত, কিন্তু তাতে কতজন আই. পি. এস., আই. এ. এস. বেরিয়েছে? আপনারা বেকুব হতে পারেন, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষকে বেকুব বানানো যাচ্ছে না, যাবে না। এই পদ্ধতিতে শিক্ষা গ্রহণ করে যেসব ছাত্র-ছাত্রী বেরিয়েছে তাদের মধ্যে থেকে ডাক্তার, ইঞ্জিনিয়ার হয়েছে কিনা দেখুন তো? তাদের মধ্যে থেকেও আই. এ. এস., আই. পি. এস. হবেন, একটু অপেক্ষা করুন। আপনাদের ১৯৭০-৭১ সালে যারা শিক্ষা নিয়েছিল তাদের কতজন আই. এ. এস., আই. পি. এস. হয়েছেন? আসলে আপনারা তো শিক্ষা ব্যবস্থাকে ধ্বংস করে দিয়েছিলেন। কিন্তু আমরা যে পদ্ধতি চালু করেছি তার ফল ফলতে শুরু করবে কয়েক বছরের মধ্যে। আমি আরো বলছি মাননীয় সিদ্ধার্থবাবু তো কেন্দ্রের শিক্ষামন্ত্রী হয়েছিলেন, তখন উনি শিক্ষার জন্য কি ব্যবস্থা নিয়েছিলেন। যাইহোক আমি পুরণো গল্প করবো না, ১৯৮৫ সালে কে. সি. পন্থ তাঁর চ্যালেঞ্জ অফ এডুকেশান বলে একটি বই বার করেছিলেন এবং তাতে শিক্ষার বিষয়ে একটা ভূমিকা ছিল। তিনি তাতে short-comings in the Education and Training এই বিষয়ে লিখেছিলেন, এতে শুধু পশ্চিমবঙ্গের ব্যাপারই নেই, অন্যান্য রাজ্যের কথাও লেখা আছে। তারপরে ভি.পি.সিং যখন এলেন, আপনাদের ভাষাটা যেটা রুইনিং ইন দি ষ্টেট, অসহনীয় অবস্থা বলে বর্ণিত করেছেন, সেই সময়ে তিনি আচার্য রামমূর্তিকে দিয়ে এডুকেশান প্রবলেম মেটানোর জন্য একটি কমিটি করেছিলেন, সেখানে রামমূর্তি বলেছিলেন There moments in history when new dimension has to come on age old process এবং এতে মন্তব্য করেছিলেন We must now give up forever the legacy of Maculay tradition. আচার্য রামমূর্তি লিখেছিলেন, এটা আমরা করিনি। সুতরাং ওরাই বৈজ্ঞানিক পদ্ধতি চালু করতে চেয়েছিলেন।

[4.50 to 5.00 p.m.]

এবারে আসল কথায় আসছি, আপনারা যে জায়গাটি বলতে চাইছেন শুনুন। এইজন্য আমরা বলতে চাইছি এই ব্যাপারটা নিয়ে সারা পশ্চিমবাংলাতে আমরা নিশ্চয়ই একটা সংশোধন করার চেষ্টা করেছি। আর সারা ভারতবর্ষকে পৃথিবীর সাথে সঙ্গতি রাখার জন্য – আপনাদের খারাপ লাগবে – আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ১৯৮৫ সালে এন. ডি. সি.-তে যে বক্তৃতা দিয়েছিলেন তা একটু পড়ে নেবেন। সৌগত বাবু তাঁর ২৬ নম্বর ধারায় জোর দিয়েছিলেন Finally I should mention the planning of education. It is a matter of unbounded shame that, despite thirty-five years since independence and thirty-four years of supposed planning, close to two-thirds of the nation are still without letters. কি বলেছিলেন সেটা শুনুন। কি বলেছিলেন – আপনারা সাবধান হন, সাবধান করে দিয়েছিলেন, কিন্তু আপনারা সাবধান হননি। এবারে আমি আসি আপনাদের কাছে, আপনারা বলছেন ভাষার প্রশ্নটায় আসতে – অনেক মাননীয় সদস্য বলেছেন – আমরা এই কয়েক বছরে যা অগ্রগতি করেছি তাতে আমরা পিছিয়ে নেই। এবারে আসি কেন্দ্রীয় সরকার যেদিন বাজেট পেশ করেছেন সেদিন তারা একটা এ্যানুয়াল রিপোর্ট দিয়েছেন Ministry of Human Resources Development. ঐ শিক্ষা দপ্তর থেকে যে এ্যানুয়াল রিপোর্ট দিয়েছেন সেই এ্যানুয়াল রিপোর্ট আমি একটু কষ্ট করে পড়তে বলব। আপনারা দেখবেন তারা দুইটি জায়গায় বলেছেন, সাধারণভাবে প্রথমে দেখবেন মহিলাদের যে অগ্রগতি হয়েছে সেটা দেখবেন, আর একটা জায়গা দেখতে অনুরোধ করবো সেটা হচ্ছে সিডিউল ট্রাইবস।

পশ্চিমবাংলার ক্ষেত্রে আপনারা একটা তাকিয়ে দেখবেন, গার্লসের ক্ষেত্রে ওরা বলেছেন তাঁদের অগ্রগতি সেপ্টেম্বর '৮৭-তে যা তার তুলনায় আমাদের অগ্রগতি কোথায়, যেখানে মহিলাদের ফিগার আমাদের এখানে ৮ হাজার ৪৬১ সেখানে তুলনা করে দেখুন মহারাষ্ট্রে, তুলনা করুন বিহার, তুলনা করুন উত্তরপ্রদেশ সব জায়গা নিয়ে যা বলছেন সেই জায়গায় মহিলাদের গড় অগ্রগতি অন্য জায়গা থেকে বেশী। এবং এস. সি-র ক্ষেত্রেও দেখবেন ও এস. টি-র ক্ষেত্রেও দেখবেন এটা দিল্লীর দেওয়া রিপোর্ট। এখানে পশ্চিমবাংলার যারা আদিবাসী তারা শিক্ষাক্ষেত্রে অনেকটা এগিয়ে গেছেন। আপনারা যেটা বলছেন falling in Academic Standard. তাহলে কিন্তু এই বলে মানুষ সুযোগ নিতে পারবে না। এই দিকে একটু নজর দিতে বলব। আপনারা অনেক লিটারেসির কথা তুলেছেন, আপনাদের সময়ে '৭৬-'৭৭ সালে শতকরা ৪০ ভাগ লিটারেসি ছিল। এখন লিটারেসি কোথায় এসে দাঁড়িয়েছে? এই লিটারেসির ফিগারটা দিচ্ছি যেটা আমাদের সেন্সাস হয়ে গেছে, সেখানে লিটারেসির রেট '৭৬ সালে ৪০ শতাংশ, '৮১ সালে ৪৮.৬৪ শতাংশ, '৯১ সালে ৫৭.৭২-য় এসে পৌছেছে। এবারে যে জন গণনা হল তাতে আমরা পিছিয়ে যাচ্ছি না বেড়ে যাচ্ছি? এটা অসহনীয় অবস্থার নমুনা, সেন্সাস তো রাজ্য সরকার করে না। এবারে আত্মসমালোচনার প্রশ্ন তুলেছেন, ভাষার প্রশ্ন তুললেন, মানসবাবু আপনি তো ডাক্তারি পড়েছেন, আমাদের এখানে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় '৮৮ থেকে '৯১ সাল পর্যন্ত যে ফিগারগুলি দিচ্ছি সেখান থেকে বলুনতো – ডাক্তারি, ইঞ্জিনিয়ারিং ইত্যাদি মিলে প্রচুর ছেলেমেয়ে পাস করে – টোটাল ফিগার দিচ্ছি – '৮৮ সালে ২৭ হাজার ৬০, '৮৯ সালে ৩১ হাজার ১৪৩, '৯০ সালে ৩২ হাজার ৯৩৯, '৯১ সালে ৩৮ হাজার ৭৫০ এরা কি বিদেশ থেকে এসেছেন, বিলেত থেকে এসেছেন, এরা আমাদেরই দেশের ছেলে মেয়ে।

শিক্ষার অগ্রগতি যদি না হয়ে থাকে তাহলে ইংরাজী তুলে দেওয়াই মূল কারণ নয়। সেটাই মূল বাধা নয়। এটা কিন্তু ঠিক নয়। আপনারা বুঝতে ভুল করছেন। আপনারা কনফিউজড। আপনাদের কাছে আরো ফিগার দিতে পারি। এই কারণে বলছি যে ছাত্রসংখ্যা কমে যেতো। ড্রপ আউটের জন্য কারণ নয়। ড্রপ আউটের মূল কারণ কিন্তু ইংরাজী তুলে দেওয়া নয়। অর্থনৈতিক পশ্চাদপদতা একটা অন্যতম কারণ। এটা আমাদের বোঝা দরকার।

আপনারা জানেন ১৯৭৮ সালে হায়ার সেকেণ্ডারী – যেখানে এনরোলমেন্ট ছিলো ৬০ হাজার ৪২৯ জন। ১০ বছর পর ১৯৮৯ তে দুই লক্ষ ৮৩ হাজার হয়ে গেছে। ১৯৯০ সালে দুই লক্ষ আশি হাজার হয়েছে। আর এই বছরে তিন লক্ষ আট হাজার হায়ার সেকেণ্ডারীতে পরীক্ষা দিয়েছে। কোথায় ইংরাজী বাধা? ইংরাজী বাধা নয়। এবারে ল্যাংগুয়েজ নিয়ে বলছি, আপনাদের একটু ধৈর্য ধরতে হবে।

ইংরাজী আমরা নিজেরা তুলে দিইনি। বিভিন্ন সময় যে কমিশন হয়েছে, যে কমিশনে শিক্ষাবিদ, ভাষাবিদ, শিক্ষাবিজ্ঞানী, ভাষাবিজ্ঞানী – তাঁদের মতামত নিয়ে করা হয়েছে। এবং সেই কমিশনের যে রিপোর্ট বেরিয়েছে তাকে মেনেই করা হয়েছে।

[5.00 to 5.10 p.m.]

এন. সি. আর. টি. এবং এস. সি. আর. টি.-তে শিক্ষা গবেষকরা রয়েছেন তাঁদের মতামত নেওয়া হয়েছে। এটা বামফ্রন্ট সরকারের নয়। সি. পি. এম.-এর নয়। কোঠারী কমিশন কি বলেছেন? The following should be the curriculum in different states. ওয়ান ল্যাংগুয়েজের কথা বলছেন? এম. সি. চাকলা এডুকেশন মিনিস্টার ছিলেন। তাঁর সময় এই কমিশন নিযুক্ত হয়েছিলো। ১৯৬৬ সালে এ বিষয়ে বলছেন – লোয়ার স্টেজে শিক্ষার মাধ্যম হবে – দি মাদার টাং অব দি রিজিওনাল

ল্যাংগুয়েজ। তার ভিত্তিতেইতো এটা করা হয়েছে। এটা আমরা করেছি না কি? ইংরাজী তুলে দিতে কে বলেছে? এইসব জানেন না। নিজেরা সংশয়াচ্ছন্ন। কোঠারি কমিশন টু ল্যাংগুয়েজের কথা বলেছেন। হাইস্কুল ষ্টেজে ফাইভ থেকে এইট অবধি টু ল্যাংগুয়েজের কথা বলেছেন। প্রথমে থাকবে মাদার অব রিজিওনাল ল্যাংগুয়েজ, সেকেণ্ড থাকবে হিন্দি অথবা ইংলিশ। এই কথা মেনে নেবেন না? হাইস্কুল ষ্টেজে এইভাবে কথা বলা হয়েছে যাতে ছাত্ররা আরো ভালো করে শিখতে পারে, বুঝতে পারে। বিভিন্ন জায়গাতে কমপিট করতে পারে সারা ভারতবর্ষের সঙ্গে। সেজন্য আমরা এর ভিত্তিতেই সমস্ত শিক্ষা ব্যবস্থাটাকে সাজিয়েছি। অপারেশন ব্ল্যাকবোর্ড সম্বন্ধে বলি – ভারতবর্ষের জন্য গর্ব করবেন? গর্ব বোধ করেন? ওয়ার্ল্ড ডেভালাপমেণ্টের রিপোর্টে যেটা অক্সফোর্ড থেকে বেরোয়, ইণ্ডিয়া থেকে নয় সেটা আপনারা পড়ে লজ্জা পাবেন। একটু পড়ে দেখবেন। পার্সেণ্টেজের হিসাব কষে সেখানে দেখা যাচ্ছে ইণ্ডিয়ার পজিশন হয়েছে সতেরো নম্বর। আজকে এটা লজ্জার বিষয় না? এমন কি কোস্টারিকা, কলম্বিয়া, চিলি, জর্ডন যা খরচ করে আমরা তা করতে পারিনা। হায়ার এডুকেশানে এই তো অবস্থা। এই তো আমাদের অগ্রগতি। আজকে মাননীয় সদস্য এখানে নেই। কেন এতসব কথা বলতে হচ্ছে সেটা বোঝা দরকার। আজকে আমরা আই. এম. এফ. থেকে লোন নিতে যাচ্ছি। কিন্তু একবারও ভেবে দেখছি না যে এর প্রভাব আমাদের দেশের এডুকেশান পলিসির উপর কিভাবে পড়বে? আজকে মাদার টেরেসা পর্যন্ত ইকনমি কাট করতে চাইছেন, সোস্যাল স্পেনডিং কাট করছে। আজকে আমাদের এখানে সোস্যাল স্পেণ্ডিংকে কাট করতে হবে এবং তৃতীয় বিশ্বের দেশ যখন তারা মাদার টাং-এর উপর ভিত্তি করে এগোতে চাইছে, আজকে ল্যাংগুয়েজ অব দি থার্ড ওয়ার্ল্ড সেটাও এর দ্বারা ভীষণভাবে অ্যাফেক্‌টেড হবে, তারা তাদের মাদার টাংকে দেশপ্রেম হিসাবে নিয়ে এগোতে চায়। দেশের সম্পদ ভুলে যাও, আর বিদেশী সব জ্ঞান আহরণ কর, সেইজন্য এখানে সেণ্টার অফ্ একসিলেন্স হবে, আই. এম. এফ.-এর টাকা ঢুকবে, আই. আই. টি. ও আপনাদের ঘরের ছেলেমেয়েরা আমাদের দেশের সম্পদ তৈরী করতে পারবে না, তারা জ্ঞান বিক্রি করবে। তার জনাই আমরা নবোদয় স্কুল মানিনা। দেশকে আমাদের স্বনির্ভর করতে হবে, নিজেদের সম্পদের উপর আমাদের দেশকে দাঁড় করাতে হবে, আমাদের দেশকে বিশ্ব প্রতিযোগিতায় নিয়ে আসতে হবে। আপনাদের আপত্তি এখানেই। ইংরাজীকে আমরা তুলে দিতে চাইনি, শুধু বিজ্ঞান ভিত্তিকভাবে প্রতিষ্ঠিত করতে চেয়েছি। সেই কারণেই আমরা শিক্ষা নীতি অবলম্বন করি ও তার সুফল পাই। আমরা এই করেই এগিয়ে যাব, দয়া করে, চিন্তা ভাবনা করে আপনারা এর বিরোধিতা করবেন না। যদি বিরোধিতা করেন তাহলে আপনাদের এই সংখ্যাটা কোথায় গিয়ে দাঁড়াবে জানিনা। কাজেই আপনাদের প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিষয়টা নিয়ে এখানে বিতর্ক অনুষ্ঠিত হচ্ছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। সৌগত রায় মহাশয় সে মোশানটা এখানে মুভ করেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই কারণেই যেহেতু বিরোধী দলের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় বলেছেন যে শিক্ষা সম্পর্কে কোন আলোচনা অনুষ্ঠিত হলে তাতে উনি অংশ নিতে চান। আমি আশা করেছিলাম যে তিনি একটু ভালো বক্তৃতা দেবেন, তথ্যপূর্ণ বক্তৃতা দেবেন, আপনাদের জন্য আমাদের দুঃখ হয়। আমরা ভেবেছিলাম আপনারা একটা তথ্যপূর্ণ বক্তৃতা দেবেন যা থেকে আমরা কিছু শিখব। কিন্তু আপনাদের বক্তৃতা দেখে আমরা দুঃখ পেলাম, মর্মাহত হলাম, যা বললেন সব ব্যক্তিগত আক্রমণ এবং তাদের অতীতের কিছু কৃতিত্বের কথা বললেন। সৌগতবাবু তার প্রস্তাব উত্থাপন করতে গিয়ে বলেছেন বাজেটের সময় আমরা বিভিন্ন দিক নিয়ে আলোচনা করি, কিন্তু আজকে আলোচনা করতে চাই শিক্ষানীতি নিয়ে, এডুকেশান পলিসি নিয়ে। আপনারা যে বিতর্ক চেয়েছিলেন সেটা হচ্ছে এডুকেশান পলিসি নিয়ে। আমি জানিনা সৌগত বাবুই মনে হয় একমাত্র বক্তা যিনি এই এডুকেশান পলিসি সম্বন্ধে বলবেন। আপনারা তো সব বরবাদ করে দিয়েছেন, এটা কি এডুকেশান পলিসির সম্বন্ধে আলোচনা হল। আপনারা আলোচনা

করলেন ইংরাজীর স্থান কোথায় আছে। এই যদি শিক্ষা সম্বন্ধে আপনাদের জ্ঞান-এর সীমা হয়, এডুকেশান বলতে যদি বোঝেন ল্যাংগুয়েজ পলিসি, তাহলে আপনাদের জন্য দুঃখ করা ছাড়া আর কোন উপায় থাকেনা। এডুকেশান পলিসি আরও একটু বৃহত্তর ব্যাপার। ছাত্ররা কি শিখবে, বিজ্ঞান কতটা শিখবে, ভোকেশানাল এডুকেশান হবে কিনা, আমাদের শিল্পের সঙ্গে শিক্ষাকে যুক্ত করা যাবে কিনা, এই সমস্ত বিষয় ও মৌলিক প্রশ্নগুলি এডুকেশান পলিসির মধ্যে আছে। কিন্তু আপনারা কেউ এগুলো নিয়ে আলোচনা করলেন না। আপনারা সহজ রাস্তাটা বেছে নিলেন, সেটা হচ্ছে কি বললে বামফ্রন্ট সরকারকে আক্রমণ করা যায় এবং সমস্ত বিষয়টাকে একটা রাজনৈতিক পর্যায়ে নিয়ে, কুৎসা কিভাবে দাঁড় করানো যায় সেই কাজটা করলেন। আমি আপনাদের কাছে বলব আপনারা কার বিরোধিতা করছেন, বামফ্রন্টের? না। আপনারা বিরোধিতা করছেন স্বাধীনতার পর থেকে দিল্লীতে ক্ষমতায় আছে আপনাদের সরকার, আপনাদের দলের যেসব জ্ঞানী গুণী শিক্ষা সম্পর্কে ভাবতে বলেছেন, কমিশন তৈরী করে দিয়েছেন, তাঁরা যে প্রতিবেদন করেছেন আপনারা কংগ্রেসের লোক হয়ে নিজের দলের এবং কেন্দ্রীয় সরকারের বিরোধিতা করছেন। আমরা এমন কিছু করিনি যেটা কোঠারী কমিশনের বিরোধী, আমরা এমন কিছু করিনি যা সর্বজন শ্রদ্ধেয় দার্শনিক এবং ভারতের প্রাক্তন রাষ্ট্রপতি রাধাকৃষ্ণাণ বলেছেন তার বিরোধী, আমরা এমন কিছু করিনি যা স্বাধীনতা আন্দোলনে যাঁরা নেতৃত্ব দিয়েছেন, আপনাদের দলের তাঁরা যা বলেছেন তার বিরোধী। আজকে দুর্ভাগ্য এককালে ইংরাজরা যা বলত আপনারা তার বিরোধিতা করতেন, আজকে ইংরাজরা যা বলছে শুধু আমরা তার বিরোধিতা করছি, আপনারা তার বিরোধিতা করছেন না। আপনারা সেটা বিচার করে দেখুন। স্বাধীনতার আগে জহরলাল নেহেরু, গান্ধীজীর বক্তব্যকে সমর্থন করতাম, আজো করছি, কিন্তু আপনারা কোথায় সরে গেছেন দেখুন। আজকে বিরোধ কি নিয়ে – আজকে বিরোধ কি ইংরাজী নিয়ে? কারা ইংরাজীর বিরোধিতা করছে? বামফ্রন্ট বিরোধিতা করছে? আমরা কি বলেছি একবারও ইংরাজী তুলে দিতে হবে? আন্তর্জাতিক ক্ষেত্রে ইংরাজী ভাষার গুরুত্বকে ছোট করে দেখার কথা আমাদের কেউ বলেছেন? বলেননি। আপনারা ছায়ার সঙ্গে কুস্তি করে মিছামিছি গাত্র ব্যথা করছেন। প্রশ্নটা দাঁড়িয়েছে কোথা থেকে শুরু করা যাবে, যা আপনারা চান আমরাও চাই। আমরা চাই ভাল করে ইংরাজী পড়ে আন্তর্জাতিক বিষয়ে আমাদের ছাত্ররা ভাল করে জ্ঞান লাভ করুক, আন্তর্জাতিক যোগাযোগের জন্য ইংরাজী ভাষার উপর গুরুত্ব দিক। বামফ্রন্ট বলছে আপনাদের কমিশনের রায়কে বাস্তবে রূপ দেওয়ার জন্য, তারা বলছে প্রাথমিক স্তরে দ্বিতীয় ভাষা হিসাবে ইংরাজী থাকা দরকার, মাতৃভাষা ভাল করে শিক্ষার পর ইংরাজী ভাষা আরো ভাল করে শিখবে। ইংরাজীর বিরুদ্ধে জেহাদ ঘোষণা নয় এবং কিভাবে শিখবে – আগে যে মেথড ছিল সেই মেথডটা ডাইরেক্ট মেথড নয়; এই অভিজ্ঞতা যদি কারোর থাকে আপনারা জানবেন, বর্তমানে ইংল্যাণ্ডে ইংরাজী শিক্ষার ব্যাপারে ডাইরেক্ট মেথড গ্রহণ করেছে যাতে ছাত্ররা তাড়াতাড়ি ভাষাটা আয়ত্ব করতে পারে। তার কারণ হচ্ছে ছাত্রকে বহু বিষয় শিখতে হবে, বিভিন্ন ভাষা শিখতে হবে, শুধু ভাষা শিক্ষার জ্ঞান হলেই হবে না। সেজন্য তারা ডাইরেক্ট মেথডে অল্প সময়ে ইংরাজী শিক্ষার বন্দোবস্ত করেছেন। আমাদের ভারতবর্ষে সেইসমস্ত অভিজ্ঞ লোকেরা যে পদ্ধতিটা দিয়েছেন সেটাই আমরা ব্যবহার করে তাড়াতাড়ি ইংরাজী শিক্ষার ব্যবস্থা করছি। সুতরাং বিরোধ কোথায়? কোথা থেকে পেলেন যে প্রাথমিক স্তরে, সিদ্ধার্থ বাবু বললেন, ইংরাজী শেখান হয়? সৌগতবাবু অনেক জায়গায় গেছেন, কোন কোন জায়গায় কোন কোন দেশে প্রাথমিক স্তরে ইংরাজী শেখান হয়? সোভিয়েত ইউনিয়ন, চায়না ইংরাজীর উপর গুরুত্ব দিচ্ছে, কিন্তু গুরুত্ব দেওয়ার মানে এই নয় যে তারা প্রাথমিক স্তরে ইংরাজী শেখান শুরু করেছে। একটা স্ট্যাটিস্টিকস্ দিয়ে আমাকে দেখান যে ভারতবর্ষের কোন জায়গায় প্রাথমিক স্তরে ইংরাজী শেখান হচ্ছে? তাহলে পশ্চিমবঙ্গে হতে হবে কেন? মানসবাবু বলেছেন আমরা নাকি ক্লাশ লেস সোসাইটি করছি। মানসবাবুর আমাদের সম্পর্কে এই উচ্চ ধারণা থাকা ঠিক নয়। আপনারা সংবিধানে দেখবেন শিক্ষা বর্তমানে যুগ্ম তালিকায়

আছে, আর পশ্চিমবঙ্গের আমরা একটা নতুন কিছু করব এটা হয় না। আমরা আজকে এখানে যা করেছি সেটা হচ্ছে ভারতবর্ষের শিক্ষাবিদরা যা বলেছেন সেটাই করেছি। আপনারা পার্লামেন্টে প্রস্তাব দিচ্ছেন না প্রাথমিক স্তরে ইংরাজীকে বাধ্যতামূলক করা হোক, পার্লামেন্টে আপনাদের দলের লোকেরা এই প্রস্তাব তুলতে লজ্জা যেখানে পাচ্ছে সেখানে পশ্চিমবঙ্গের বিধানসভায় হাসি হাসি মুখে কি করে সেই কথা বলছেন? আপনাদের আমি কি বলব।

[5.10 to 5.20 p.m.]

মানসবাবু ডাবল ষ্ট্যাণ্ডার্ডের কথা বলেছেন। আমি আপনাকে বলি – মানসবাবু, আপনি লেখা পড়া করা লোক। মাননীয় সদস্য, আপনারা এই ডাবল ষ্টাণ্ডার্ড ছাড়বেন কি? ভারতবর্ষে বর্তমানে যে সংবিধান আছে, সেই সংবিধানে বলা আছে যে কথা – পশ্চিমবাংলায় আইন করে এই ইংলিশ মিডিয়াম স্কুল বন্ধ করে দেওয়া যায়? আপনারা এটা একটু সিদ্ধার্থ বাবুর সঙ্গে পরামর্শ করুন না – আপনাকে আবার আমি জিজ্ঞাসা করি – আপনি এই রকম একজন যোদ্ধা – আপনার মনোভাবের আমি প্রশংসা করি, আপনার চিন্তাধারাকে আমি শ্রদ্ধা করি। কিন্তু আপনি আমাদের যা বলছেন, তা করুন আপনি। আপনি জানেন, এই স্কুলগুলি এখানে রেকগনিসন না নিয়ে দিল্লীতে রেকগনিসন নেয়। পশ্চিমবাংলা সরকারের এই স্কুলগুলির উপর কোন নিয়ন্ত্রণ নেই। আপনি কি মনে করেন ইংরাজীর জন্য দুরকম শিক্ষা ব্যবস্থা? ভুল – আপনি কি মনে করেন ইংরাজী যখন প্রাথমিক স্তরে ছিল তখন একরকম শিক্ষা ব্যবস্থা ছিল এবং যারা আই. এ. এস. কমপিট্ করেছে, তারা সব সাধারণ স্কুলের? একটা স্ট্যাটিস্টিকস্ দেখান যে, দু'রকম শিক্ষা ব্যবস্থায় সমাজে দু'রকম লোক তৈরী হয়! আমেরিকায় একই ভাষা, অথচ নিগ্রোরা সেখানে সেকেণ্ড ক্লাশ সিটিজেন। তারা বড় বড় চাকরী পায় না, কমপিট্ করতে পারে না, ভাষা, না গায়ের রঙের জন্য, না অর্থনৈতিক অবস্থার জন্য? সেখানে রঙের জন্য করে রেখেছে। আজকে ভারতবর্ষে যে অর্থনৈতিক অবস্থাটা আপনারা করেছেন তাতে ৬$\frac{১}{২}$ থেকে ৭ কোটি লোক তাদের ক্রয় ক্ষমতাকে ইউরোপিয়ান স্ট্যাণ্ডার্ডে নিয়ে গেছেন। যাদের ক্রয়ক্ষমতা আছে, তারা টাকা দিয়ে শিক্ষা কিনে নিচ্ছে। ইউ হ্যাভ মেড এডুকেশন কস্টলি এ্যাণ্ড ইট ইজ অলসো এ কমোডিটি এবং সেই কমোডিটি আপনার ঘরে যেমন ফ্রিজ আছে, ফ্রিজ যেতে পারে, তেমনি আমার ঘরেও যায়, আমি বেশী মাইনে পাই। কিন্তু ক্ষেতমজুরের ঘরে যায় না। ঠিক তেমনি বড় চাকরি এবং বড় বড় জায়গায় ওরাই যায় এবং তারাই ইংলিশ মিডিয়াম স্কুলে যায়। তারাই সব কর্নার করছে। আমাদের লড়াই তাদের বিরুদ্ধে এবং আরো বেশি লোককে শিক্ষার অঙ্গনে আনার জন্য আমরা ভাষার সেই চীনের দেওয়ালকে দূর করে শিক্ষাকে সহজলভ্য করার চেষ্টা করেছি। সৌগতবাবু আপনি বক্তৃতা করবেন – একটা উদাহরণ দিন – আপনাদের একটা কমিশন থেকে উদ্ধৃতি দিন, বার্ট এ্যাণ্ড রাসেল না – একটা কমিশন থেকে উদ্ধৃতি দিন, একজন বড় কংগ্রেসী নেতার বক্তৃতা থেকে উদ্ধৃতি দিন, যিনি বলেছেন প্রাথমিক স্তর থেকে ইংরাজী চালু রাখতে হবে এবং তাহলে আমি নিজেকে ধন্য মনে করব, আপনাকে বাহবা দেব। স্বাধীনতার পরে একটা কমিশন থেকে উদ্ধৃতি দিন – শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করবেন, শুধু বামফ্রন্ট সরকারকে হেয় করার জন্য পশ্চিমবাংলার মানুষকে ভুল বোঝাবেন – এটা কিন্তু করার চেষ্টা করবেন না। এটা ভুল করছেন। আজকে সব শিক্ষা ব্যবস্থা নিয়ে আলোচনা হলে আমি আপনাদের দেখাতে পারতাম যে, ইংরেজ চেয়েছিল ভাষা নির্ভর, ইংরাজী নির্ভর একটা শিক্ষা চালু করতে। রামমোহনের কথা বলছেন – রামমোহন থেকে রবীন্দ্রনাথ পর্যন্ত একটু স্মরণ করিয়ে দেব – তারা শিক্ষা সম্পর্কে বলেছেন, আধুনিক বিজ্ঞানের সঙ্গে যদি আমরা যুক্ত হতে না পারি তাহলে ভারতের উন্নতি করতে পারব না এবং তা হতে পারে একমাত্র মাতৃভাষার মাধ্যমে এবং মাতৃভাষাই প্রাথমিক স্তর থেকে শুরু করা উচিত। ইংরেজ এটা চায়নি, আমাদের শিক্ষা কলা নির্ভর এটা করে রাখতে চেয়েছে। আজকে আমরা যে পদক্ষেপ নিয়েছি

– আমাদের পলিসি হল, শিক্ষাকে জনগণের কাছে পৌছে দেবার জন্য যে ভাষায় দেওয়া যায় সেই ভাষায় পৌছে দেবার জন্য – এর জন্য দূরে যেতে হবে না। প্রাচীনকালে ভারতবর্ষে শিক্ষা সংস্কৃতে দেওয়া হত। যখন বুদ্ধিষ্ট এডুকেশন ছড়িয়ে পড়ল তখন পালি আর প্রাকৃতে দেওয়া হত। সংস্কৃতটাকে কিছু লোক মনপোলাইজ করে রেখেছিল, এ্যারিষ্টোক্রাটিক ষ্টাইল – আজকে তা ভেঙ্গে দিয়ে আমরা শিক্ষাকে মানুষের কাছে নিয়ে যেতে চেয়েছি। সেইজন্য আমি আবেদন করব, আপনারা যদি মঙ্গল চান তাহলে আমাদের যেখানে ত্রুটি আছে সেটা দেখিয়ে দেবেন, কিন্তু শুধুমাত্র বিরোধিতা করার জন্য এই রকম একটা মহৎ প্রচেষ্টাকে বানচাল করে দেবার চেষ্টা করবেন না। ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এবং সুব্রত মুখার্জীর আনা প্রস্তাব নিয়ে বিতর্কে যারা অংশ গ্রহণ করেছেন তাদের কথা আমি শুনলাম।

(**শ্রীশচীন সেন :** সুব্রতবাবু এটা সমর্থন করেন না তাই এখানে নেই।)

আপনি তো আপনার দলকে – বামফ্রন্ট সরকারকে কুম্ভকর্ণ বলেছেন। আপনি তো বিক্ষুব্ধ। তা নিয়ে আলোচনা করে লাভ নেই। আজ সকালেই আপনি বলেছেন, বেশী বলবেন না। আপনি আপনার সরকারকে কুম্ভকর্ণ বলেছেন – লেট ইট বি রেকর্ডেড। স্যার, আজকের আলোচনায় যারা অংশ গ্রহণ করেছেন তাদের সকলকে আমি ধন্যবাদ জানাই। আলোচনার সুরটা সত্যসাধনবাবু তুলে দিয়েছেন। উনি ভাল তাত্বিক, আমি তাকেও ধন্যবাদ জানাই। তবে সত্যসাধনবাবুকে একটু নিয়মানুবর্তিতার অভ্যাস করতে হবে। মন্ত্রী হ'লে সময়মত হাউসে আসতে হয়। আজই দেখলাম দিনের মধ্যে উনি দু'বার দেরি করে হাউসে এসেছেন। উনি যদি আগে উপস্থিত থাকতেন তাহলে আগেই আমি আমার মূল বক্তব্যগুলি বলতাম এবং তিনি তার জবাব দেবার সুযোগ পেতেন, দুঃখের বিষয় দেরি করার জন্য সেই সুযোগ তিনি পাবেন না। আমার চার্জগুলি আনএ্যানসারড রয়ে যাবে। স্যার, এবারে আমি ঝুলি থেকে আমার কথাগুলি আসতে আসতে বার করবো। সত্যসাধনবাবু এবং অচিন্ত্যবাবুকে স্মরণ করিয়ে দিই যে আপনারা ইংরাজী তুলে দেবার শিক্ষা নীতি নিয়ে খুব বড়াই করে অনেক কথা বললেন। আমি বলি, আপনাদের বন্ধু কান্তিবাবুর সঙ্গে একটু দেখা করে আসবেন। দুবার দু'জন শিক্ষামন্ত্রী হেরেছেন আপনাদের নীতির জন্য। একবার পার্থবাবু হেরেছেন, ওঁকে জিজ্ঞাসা করবেন, আর একবার কান্তিবাবু হারলেন, তিনি বাইরে আছেন, তাকে গিয়ে জিজ্ঞাসা করে আসবেন। সত্যসাধনবাবু আপনি বন্ধু লোক, আমি চাই না আপনি ঐ দলে গিয়ে যোগদান করুন। স্যার, আমরা এমন একটা পার্টির কাছ থেকে ইংরাজীর বিরুদ্ধে শুনলাম যে পার্টি নামটা পর্যন্ত বাংলায় লিখতে পারে না। সি. পি. আই(এম) – কমিউনিস্ট পার্টি অব ইণ্ডিয়া(মার্কসিস্ট) – কোন জায়গায় লেখা আছে দেখেছেন যে 'ভারতের সাম্যবাদী দল(মার্কসবাদী)? কোথাও দেখবেন না। যাইহোক, এইসব তার্কিক প্রশ্নে আমি যাচ্ছি না। আমি এর পর আরো গুরুতর কথায় আসছি। সত্যসাধনবাবু তার্কিকের মতন বললেন যে আমাকে দেখান তো কোন একটা জায়গার একটা উদ্ধৃতি যেখানে প্রাথমিক স্তরে ইংরাজী রাখার কথা বলেছে। সত্যসাধনবাবু, আমি জানি যে আপনার পার্টির কোন লোক বিশেষ পড়াশুনা করেন না কিন্তু আপনি করেন। আমি তাকে বলি, আমি একটা উদ্ধৃতি তুলে ধরছি – দেখুন তো বুঝতে পারেন কিনা "দেখো তো চেয়ে আমারে তুমি চিনিতে পার কিনা।" দেখুন তো কে বলেছেন? আমি আগে নামটা বলছি না, আপনি শুনে বলুন যে কে এটা বলেছেন। Now that the policy of detaining students on the basis of performance in examinations has been abandoned and all students who have attended the classes are automatically promoted to the next higher class, English teaching cannot do any harm. কে বলেছেন? কোন কংগ্রেস নেতা

য়। আপনাদের সরকার একটি কমিটি নিযুক্ত করেছিলেন, Commission for Planning for Higher Education in West Bengal. ভবতোষ দত্তের কমিশন। তারা কি বলেছেন শুনলেন। আমাদের কংগ্রেসের নেতার উদ্ধৃতি দেবার দরকার নেই, রবীন্দ্রনাথের উদ্ধৃতি দেবার দরকার নেই, বামফ্রন্ট সরকার নিযুক্ত কমিশন বলেছেন যে ইংরাজী থাকলে কোন ক্ষতি থাকতে পারে না। এর পরও কি আপনি বলবেন যে আরও উদ্ধৃতি দিন? স্যার, আমার মূল পয়েন্ট যেটা সেটা মাননীয় সদস্যেরা টাচ করেন নি। আমি বলতে চাই যে সামগ্রিকভাবে বামফ্রন্ট সরকারের এডুকেশান পলিসির প্রতিটা প্রমিস রং। এটা পশ্চিমবাংলার ক্ষতি করছে। আপনি দ্বিতীয় প্যারাটা দেখুন যেখানে আমি বলেছি, The House feels that the education policy of the State Government had led to ruination of the education in the State. এটাই হচ্ছে আমার মূল বক্তব্য, মূল প্রতিবাদ। অচিন্ত্যবাবু একটু গুলিয়ে ফেলেছেন। হয়ত ইংরাজীর অসুবিধার জন্য এটা ঘটেছে। পরের বার আমি প্রস্তাব বাংলায় আনবো। এই রাজ্য সরকার স্যার, একটা এডুকেশান পলিসি নিজেরাই রাখতে পারেন নি। এরা বিভিন্ন জায়গায় বক্তৃতা দেন। কেন্দ্রের একটা এডুকেশান পলিসি ছিল। লোকসভায় আপনি তখন ছিলেন না – ১৯৮৬ সালে সত্যবাবু – একটা ন্যাশানাল এডুকেশান পলিসি এ্যাডপটেড হয়েছে। কিন্তু আপনাদের বামফ্রন্ট সরকারের এডুকেশান পলিসি নিয়ে কখনও ডিবেট করেন নি। এখনও পর্যন্ত এই হাউসে আপনারা কোন পলিসিকে রাজ্য সরকারের পলিসি বলে গ্রহণ করেন নি, তাহলে আপনারা সময় সময় খাপছাড়া ভাবে যে কাজগুলি করেছেন সেগুলি মিলিয়ে আপনাদের একটা পলিসি আমাদের ধরে নিতে হয়। আমরা সেটা ধরে নিচ্ছি। তারমধ্যে কি কি আছে?

[5.20 to 5.30 p.m.]

তারমধ্যে আছে ইংরাজী তুলে দাও, তার মধ্যে আছে প্রাথমিক স্তর থেকে পাশ ফেল তুলে দাও, তার মধ্যে আছে স্কুল স্তরে সংস্কৃত পড়ানো তুলে দাও, তার মধ্যে আছে জাতীয় ইতিহাসের যে পঠন-পাঠন হয় তাকে বিকৃত করে দাও, তার মধ্যে আছে পলিটিসাইজেশান অব এডুকেশন্যাল এ্যাপয়েন্টমেন্ট ঢুকিয়ে দাও, তার মধ্যে আছে রবীন্দ্রনাথের সহজপাঠ তুলে দাও, তার মধ্যে আছে নবোদয় বিদ্যালয়ের বিরোধিতা করা, তার মধ্যে আছে পশ্চিমবাংলায় একের পর এক সেন্টার অব এক্সিলেন্সকে ডেস্ট্রয় করে তার উৎকর্ষকে পশ্চিমবাংলার শিক্ষা থেকে সরিয়ে দাও। আপনি উচ্চ শিক্ষামন্ত্রী, আপনি আগে এই দপ্তরে ছিলেন না। আপনাকে আমি বলবো যে আপনারা পশ্চিমবঙ্গের সার্চ ফর এক্সিলেন্স-এর উৎকর্ষতাকে তুলে দিতে চান। আপনারা শিক্ষাকে মেডিওক্রিটি হিসাবে পরিণত করতে চান। এই ব্যাপারে ভবতোষবাবু সুন্দর কথা বলেছেন। উনি ভাল ব্যাখ্যা করেছেন। উনি বলেছেন, A more important feature of our educational planning is that while emphasis has been put on expansion, there has not been an equal emphasis on the improvement of standards. শিক্ষার মান প্রতিদিন কমে যাচ্ছে। একথা আমি বলিনি, একথা আপনাদের এ্যাপয়েন্টেড কমিশন বলেছেন। শুধু তাই নয়, তিনি আরো বলেছেন যে আপনাদের কোন এডুকেশান-এর পরিকল্পনা নেই। আপনারা শুধু দলের স্বার্থে কিছু এ্যাডহক করে পরিচালনাকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। সেই রিপোর্টে আরও বলা হয়েছে, "It should also be stated that the West Bengal Government has not up till now tried to frame an integrated educational plan, time bound on the one hand, and linking all stages systematically on the other. Educational reforms have been undertaken at the behest of the Central Government and often simply because funds were available for certain changes." আর কি বলেছেন? আর বলেছেন যে কোন এডুকেশনাল রিফর্মস করেন নি। এডুকেশনের জন্য কেন্দ্র থেকে

টাকা আদায় করার জন্য আপনারা শিক্ষার সংস্কার করেছেন। আপনাদের কোন প্ল্যান নেই। আমার এখানে দুটো প্রেমিসেস আছে – এক হচ্ছে আপনাদের এডুকেশনাল পলিসি নেই, দ্বিতীয় হচ্ছে আপনাদের কোন এডুকেশনাল প্ল্যান নেই। ভবতোষ দত্ত কমিশন পরিষ্কার করে একথা বলে দিয়েছেন। আমি অন্য কথায় যাবার আগে কিছু স্ট্যাটিস্টিকস আপনার কাছে রাখবো। সত্যসাধনবাবু, আপনার জানা দরকার, গোটা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের এই যে রটনা যে আমরা শিক্ষার জন্য বাজেটে বেশী টাকা খরচ করি – এটা আগে ছিল ২৬.২ এটা কমে হয়েছে ২৫। আপনার জানা উচিত যে ভারতবর্ষের মধ্যে যে কয়টি রাজ্য আছে যারা শিক্ষার জন্য বেশী খরচ করে, তাতে কেরলে ৩৩.৬ পারসেন্ট, দিল্লী ৩৩.৪ পারসেন্ট খরচ করে, রাজস্থান যেটা ব্যাকওয়ার্ড স্টেট সেখানে ২৬.৪ পারসেন্ট খরচ করে। সেই জায়গায় পশ্চিমবাংলায় ২৬.২ পারসেন্ট খরচ করা হচ্ছে। এখনও আপনারা ভারতবর্ষের মধ্যে অনেক পিছিয়ে আছেন। আমি এখানে আর একটা হিসাব আপনার কাছে তুলে ধরছি। পারসেন্টেজ অব ট্রেণ্ড টিচার টু টোটাল টিচার্স ইন স্কুল এডুকেশান এবং টিচার পিউপিল রেশিও এখানে ঠিক নেই। পশ্চিমবঙ্গে স্কুলে ভীড় বাড়ছে। শুধু তাই নয়, এটা হচ্ছে প্রত্যেক স্টেজে। হায়ার সেকেণ্ডারীর অনেক জায়গা আছে, কিন্তু হায়ার সেকেণ্ডারীর যেগুলো ভাল স্কুল যেমন সেন্ট জেভিয়ার্স, সেন্ট লরেন্স, সাউথ পয়েন্ট, যেগুলো ভাল রেজাল্ট করে, সেখানে অসম্ভব রাশ। আর আপনার অনেক জায়গায় হায়ার সেকেণ্ডারী স্কুল আছে, যেখানে ছাত্র পাচ্ছে না, ছাত্র ভর্তি হচ্ছে না। আপনি কোয়ান্টিটেভলি এক্সপ্যাণ্ড করেছেন, কিন্তু ফ্যাক্ট ইজ যেখানে যার সামান্যতম শিক্ষার সঙ্গে যোগাযোগ আছে সে পাশ করার পর ছাত্রদের চাপে বাঁচতে পারছে না। শুধু এটা এখানে নয়, আপনি হায়ার এডুকেশনে আছেন, আপনি জানেন প্রতি বছর ফিজিক্সে অনার্স পেয়ে যত ছাত্র পাশ করে, তার অন্ততঃ ওয়ান ফোর্থ ছেলে এম. এ., এম. এস. সি-তে চান্স পায়। ইনস্পাইট অব দি ফ্যাক্ট যে সবচেয়ে ভাল ছাত্ররা দিল্লী চলে যায়, ভাল ছেলেরা বম্বে চলে যায়। কলকাতা ইউনিভার্সিটি তিন বছরেও রেজাল্ট বার করতে পারে না পোস্ট গ্রাজুয়েটের –

গোলমাল

তুমি মুর্খ, তুমি কিছু জানো না।

গোলমাল

অর্ধ শিক্ষিত মুর্খ, তুমি চুপ কর।

গোলমাল

এই সব [**] কোথা থেকে এসেছে?

গোলমাল

**মিঃ স্পীকার :** অর্বাচীন কথাটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় :** আমি আপনাকে আরও বলছি এবং অর্বাচীন কথাটা আপনি বাদ দিতে বলছেন, বাদ দিন, এটা কিন্তু আনপার্লামেন্টারী নয়, তাহলে মুর্খটাও বাদ দেবেন।

গোলমাল

পোস্ট গ্রাজুয়েট ক্লাসে সিট পাওয়া যাচ্ছে না এবং তার জন্য কোন প্ল্যানিং আপনি এখনও পর্যন্ত করেন নি। গত ১৪ বছরে কোন significant increase in seats in Medical Colleges & Engineering হয়নি। যে জন্য প্রতি বছর জয়েন্ট এন্ট্রান্সে চাপ থাকে।

---

** Expunged as ordered by the Chair.

এগেন যদি আপনারা দেখেন, পারসেন্টেজ অব ট্রেণ্ড টিচার্স পশ্চিমবাংলায় ১০ প্লাস ২-তে ২এ ৭১ পারসেন্ট আপনার ট্রেণ্ড টিচার্স রয়েছে। হয়্যার এ্যাজ উত্তর প্রদেশের মত রাজ্যে ৯৫ পারসেন্ট ট্রেণ্ড টিচার্স রয়েছে, উড়িষ্যার মত রাজ্যে ১০০ পারসেন্ট। কর্ণাটক এবং কেরালায় ১০০ পার্সেন্ট ট্রেণ্ড টিচার্স রয়েছে। আপনি এখানে টিচার্স ট্রেনিংটাকে ডেভলপ করতে পারেন নি। এডুকেশন প্রোগ্রামস যা বলছি, এটা এমনি বলছি না, আরও আমি কিছু স্ট্যাটিস্টিকস দিই, আপনাদের সুবিধার জন্য, স্ট্যাটিস্টিক্যাল এক্সট্র্যাক্ট, ভারত সরকারের, আপনি নিশ্চয়ই দেখেছেন, এতে দিচ্ছে যে কত – ভবতোষ বাবু বলেছেন যে শিক্ষার মান এগোয়নি, এবার শিক্ষা যে কোয়ান্টিটেভলি এগোয়নি সংখ্যার দিক থেকে, তারও তথ্য আমার কাছে এখানে রয়েছে। ধরুণ পশ্চিমবাংলায় কটা বিশ্ববিদ্যালয়, আপনার সব ধরে আই. আই. টি. প্রভৃতি, যারা ডিগ্রীর ইনস্টিটিউশন, তাদের ধরে ১১টা। উত্তর প্রদেশে সেই জায়গায় ২২টা, মহারাষ্ট্রে ১৩, অন্ধ্র প্রদেশে ১৪, তামিলনাডুতে ১২, এটাতেও আপনি প্রথম নয়। এবার দেখুন কলেজের সংখ্যা। কলেজের সংখ্যা যদি আপনি টোটাল ধরেন, আমাদের টোটাল কলেজেস পশ্চিমবাংলায় ৭৬০, উত্তর প্রদেশে পাঁচ ছয় গুণ বেশী ৩ হাজার ৮০০। মহারাষ্ট্র ১ হাজার ৪০০, অন্ধ্র প্রদেশ ১ হাজার ৩০০, কলেজের সংখ্যায়ও আপনারা অনেক কম অন্যান্য রাজ্যের তুলনায়। এবার আপনি দেখুন আর একটু হায়ার এডুকেশনের দিকে আপনি যান, সেখানেও আপনি পিছেয়ে আছেন। মেডিকেল কলেজে কত ছাত্র পড়ে আপনার পশ্চিমবাংলায়, ১৩ হাজার। সেখানে মহারাষ্ট্রে ২৯ হাজার, বিহারের মত রাজ্যে ১৫ হাজার। সেখানেও আপনি পিছিয়ে আছেন। তাহলে আমি আপনাকে বলবো যে এডুকেশনে কোয়ালিটেটিভলি এবং কোয়ান্টিটেভলি কোন জায়গায় অল ইণ্ডিয়া স্ট্যাণ্ডার্ডে আপনারা কমপেয়ার করতে পারেন না। সন্ধ্যাদি, যিনি প্রথমে বললেন, তিনি বলেই ফেললেন যে আমাদের এখানে ছাত্ররা আই. এ. এস., আই. পি. এস. পরীক্ষা দিতে চায় না।এটা উনি ভালই বলেছেন। আর উনি শিক্ষার ব্যাপারে তো ভালই বলতে পারবেন, ওঁর চন্দন নগরে শিক্ষকদের ঢুকতে দেওয়া হচ্ছে না স্কুলে, স্থানীয় সি. পি. এম. দাবী করেছে যে ফেল করা ছাত্রীদের পাশ করিয়ে দিতে হবে, বড় করে কাগজে বেরিয়েছে। উনি ওখানকার এম. এল. এ., সেখানে গিয়েছেন কিনা আমি জানি না। আমি শিক্ষার ব্যাপারে মূল কথা আপনাদের এই জায়গায় বলতে চাই যে আপনার তলার স্তরে শিক্ষার মান, সাধারণ গরীব ছাত্রদের উন্নতি করার চেষ্টা করছেন না এবং আপনারা গরীবের ছেলেদের ভাল ছাত্র হবার সুযোগ দিচ্ছেন না। আপনারা সুযোগ রেখে দিচ্ছেন উচ্চ এবং আপনাদের নেতাদের ছেলেদের ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ানোর জন্য এবং আপনাদের স্লোগান হচ্ছে তোমার আমার ঘরের ছেলে মুর্খ হয়ে ঘরে থাক এবং সি. পি. এম. নেতাদের ঘরের ছেলে ইংরাজী শিখে বিলাত যাক। আমার আপত্তি নেই, কিন্তু এটাই হচ্ছে আপনাদের স্লোগান। তারফলে কি দাঁড়াচ্ছে, তার ফলে দাঁড়াচ্ছে প্রতি বছর ইংলিশ মিডিয়াম যদি এডুকেশন ভাল করতে হয় তাহলে কি করতে হবে? টিচার পিউপিল রেশিও কমিয়ে আনতে হবে। আজকে টিচার পিউপিল রেশিও পশ্চিমবঙ্গে কোথায় আছে? এটা যত কম হবে তত ভাল। আপনাকে আমি একটা হিসাব থেকে দেখাচ্ছি। হিমাচল প্রদেশ এটা ১৮, হরিয়াণায় ২৫, কর্ণাটকে ১৫, কেরলে ২৫, মধ্য প্রদেশে ১৮ আর পশ্চিমবঙ্গে ৩১। সুতরাং টিচার পিউপিল রেশিও আমাদের এখানে অনেক রাজ্য থেকে বেশী। একজন শিক্ষক পিছু কম ছাত্র আপনারা করতে পারেন নি। গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার স্ট্যাটিস্টিকস যা তাতে প্রাইমারী এডুকেশান ইন ওয়েস্ট বেঙ্গল হচ্ছে ৩৯। সেখানে অন্যান্য রাজ্যে কি আছে? এখানে টিচার পিউপিল রেশিও ইজ নট স্যাটিস্ফ্যাক্টরী।

[5.30 to 5.40 p.m.]

সেজন্য প্রতিবারই জয়েন্ট এন্ট্রান্সে চাপ থাকে। অন্য সব রাজ্যে প্রতি বছর ৫ পারসেন্ট করে সিট বাড়ছে ইন ইঞ্জিনিয়ারিং এ্যাণ্ড মেডিকেল কলেজেস, কিন্তু এ রাজ্যে বাড়ছে না। এ রাজ্যে এডুকেশান

ইজ এ্যাট এ স্ট্যাগনেশন। সেই জন্য আমি সেন্টার অব এক্সেলেন্সের ওপর জোর দিতে চাইছি। প্রেসিডেন্সি কলেজকে অটোনমাস করা হোক, এই রেকমেণ্ডেশন ভবতোষ দত্ত কমিশনের, কিন্তু ৮ বছর এটা আপনারা করেন নি। কলেজগুলিকে অটোনমি দিলে তারা সময়মত পরীক্ষা নিতে পারে। আপনারা এক্সেলেন্স বা উৎকর্ষ বিরোধী। আপনারা চান সবাই মিডিয়কার হোক। দার্জিলিং গভর্ণমেন্ট কলেজকে কেন অটোনমাস করছেন না? বি. ই. কলেজকে কেন অটোনমাস স্ট্যাটাস দিচ্ছেন না? এসবের কোন জবাব আপনাদের কাছে নেই। পশ্চিমবাংলায় যেটা করেছেন, সেটা হচ্ছে, প্রতিটি একাডেমিক এ্যাপয়েন্টমেন্টকেই পলিটিক্যালাইজ করেছেন। আপনাদের এই এডুকেশন সিস্টেম আমাদের রাজ্যের এডুকেশনকে ধ্বংস করে দিচ্ছে। স্যার, তাই আমি ওদের এ্যামেণ্ডমেন্টের বিরোধিতা করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that in para 2, line 1, for the words 'This House feels', the words 'Instead of introducing a better pro-people education policy than that of Congress (I) Regime this House feels' be substituted, was then put and lost.

The motion of Shri Saugata Roy that –

This House is aware that the State Government's earlier decision to scrap English in the Primary Schools aroused opposition from many academicians all over the State ;

This House feels that the Education policy of the State Government has led to ruination of education in the State and the students from West Bengal are falling behind those from other States in All India Examination due to fall in academic standards ;

This House, therefore, urges upon the State Government to revise its present education policy.

was then put and a Division taken with the following results :

**NOES**

Abdul Haque, Shri
Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abu Ayes Mondal, Shri
Abul Basar, Shri
Acharya, Shri Prabhat
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Adhikari, Shri Nityananda
Adhikari, Shri Paresh Chandra
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bal, Shri Saktiprasad
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Baora, Shri Samar
Barman, Shri Debendra Nath
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Battacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi
Bouri, Shri Angad
Chakraborty, Shri Satyasadhan
Chakraborty, Shri Subhas
Chakraborty, Shrimati Tania
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shrimati Sandhya
Chattopadhyay, Sri Santasri
Chatterjee, Shrimati Santi
Chowdhury, Shri Subhendu
Das, Shri Benode
Das, Shri Debesh
Das Shri Nirmal
Das, Shri S. R.
Das, Shri Trilochan
Das Gupta, Dr. Asim Kumar
Deb, Shri Goutam
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narendra Nath
Dhar, Shri Padmanidhi
Duley, Shri Krishnaprasad
Ganguly, Shri Santi
Goala, Shri Rajdeo
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Sunil Kumar
Ghosh, Shri Susanta
Goswami, Shri Kshiti
Goswami, Shri Subhas
Hazra Shri Sachindra Nath
Halder, Shri Krishna Chandra
Hembram, Shrimati Arati
Hore, Shri Tapan
Jamadar, Shri Badal
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Kisku, Shri Upendra
Konar, Shrimati Maharani
Mahata, Shri Kamala Kanta
Mehta, Shri Nishikanta
Majhi, Shri Bhandu
Majhi, Shri Surendra Nath
Malakar, Shri Nanigopal
Malik, Shri Shiba Prasad
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mamtaz Hasan, Shri
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mohammad Ramjan Ali, Shri
Md. Yakub, Shri
Minj, Shri Prakash
Mitra, Shri Bisawanath
Mitra Shrimati Jayasree
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Nirmal
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Madanmohan
Omar Ali, Dr.
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Pathak, Shri Patit Paban
Patra, Shri Amiya
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achitya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Mrinal Kanti
Ray, Shri Subhash Chandra
Ray, Shri Tapan
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)
Sarkar, Shri Sisir
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Sachin
Sen, Dr. Sankar Kumar
Sengupta(Bose), Shrimati Kamal
Sengupta, Shri Prabir
Shaikh Khabiruddin Ahmed, Shri
Shish Mohammad, Shri
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Khagendra Nath
Sinha, Shri Prabodh Chandra
Sk. Nazmul Haque, Shri
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Talukdar, Shri Pralay
Tirkey, Shri Monohar

**AYES**

Abedin, Dr. Zainal
Abdul Mannan, Shri
Banerjee, Shri Ambica
Bandyopadhayay, Shri Sudip
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Chattopadhyay, Shri Shovan Deb
Gyan Singh Sohanpal, Shri
Maity, Shri Mukul Bikash
Mitra, Shrimati Sabitri
Motahar Hossain, Dr.
Nasiruddin Khan, Shri
Roy, Shri Sougata
Ray, Shri Siddhartha Sankar
Sinha, Shri Atish Chandra

**ABSTENTIONS**

Purkait, Shri Probodh
Sarkar, Shri Debo Prasad

The Ayes being 15, and the Noes 119, the motion was lost.

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্যার, আমি ১৮৫ মোশানটা মুভ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার আমার একটা পয়েন্ট আছে।

**মিঃ স্পীকার :** কি পয়েন্ট

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার লক্ষ্মীবাবু যে প্রস্তাব ও জনে মিলে করেছেন তাতে আপনি দেখবেন ঐ সেকেণ্ড প্যারাটা চলে না, কারণ এখানে আছে, "এই সভা আরও উদ্বেগবোধ করছে এই কারণে যে, বাবরি মসজিদ ও রামজন্মভূমির বিষয় নিয়ে যে ধর্মীয় উন্মাদনা বিতর্কের সৃষ্টি করা হচ্ছে, তার সমাধানে বর্তমান কেন্দ্রীয় সরকার কোন নীতিনিষ্ঠ উদ্যোগ বা ভূমিকা নিচ্ছেন না। বরং এক অবাঞ্ছিত আপোষের পথ খোলা রাখছেন। যার ফলশ্রুতি হিসাবে সাম্প্রদায়িক ও বিভেদকামী শক্তি দারুনভাবে উৎসাহিত হচ্ছে এবং দ্রুত মাথাচাড়া দিচ্ছে" এটা চলে না।

**মিঃ স্পীকার :** কেন, চলে না কেন?

**ডাঃ জয়নাল আবেদিন :** এটা সাবজুডিস, এটা নিয়ে একাধিকবার মোকদ্দমা হয়েছে। হাইকোর্টে, সুপ্রিম কোর্টে পেনডিং আছে, জজ-কোর্টেও পেনডিং আছে, এটা আমি জানি।

**Mr. Speaker :** My specific question to you is - there is a communal situation arising out of the disputes. I do not understand what is subjudice?

**Dr. Zainal Abedin :** The other subsequent question is whether this Mosque or whether this Temple.

**Mr. Speaker :** The motion here relates to the situation communal situation arising out of the disputes. Let the disputes be made to the Court. We well discuss the communal situation. We are not discussing the title we are not discussing whether it is a temple or a mosque.

**Dr. Zainal Abedin :** Discussing the conduct of the Central Government.

**Mr. Speaker :** Yes, you can discuss the law and order situation ... discuss..

**Dr. Zainal Abedin :** While it is a matter under consideration of the highest court of the country you cannot discuss it. Certainly it is a subjudice matter.

**Mr. Speaker :** Dr. Abedin, you are much greyer than me. I am not grayer as you are. But you will agree with me that there is a line of difference between the issue relating to the title. There is an issue relating to law and order situation. What is subjudice? The issue is of title of property. What is going to be discussed here is the law and order situation. How can you say that the issue of law and order is subjudice? We are not discussing the title.

[5.40 to 5.50 p.m.]

**Dr. Zainal Abedin :** Sir, many cases are in subjudice.

**Mr. Speaker :** There may be thousand cases.

**Dr. Zainal Abedin :** Enquiry Commission.....

**Mr. Speaker :** Let there be an enquiry commission. We are going to discuss basically the law and order situation arising out of certain disputes.

**Shri Shiddhartha Sankar Ray :** I think the dispute has been satisfactorily settled. Let the second paragraph be - that let either

the disputes be decided by the court of law or let the parties got together and should come for mutual settlement.

**Mr. Speaker :** That can be amended suitably.

**Shri Siddhartha Sankar Ray :** If Mr. Lakshmi Kanta Dey makes his own amendment then we have no objection. Thank you Sir.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** প্রথমে যে অংশটা আছে এটা যদি একটু পরিবর্তন করা হয় দ্বিতীয় প্যারা এইভাবে হতে পারে "বাবরি মসজিদ ও রাম জন্মভূমি নিয়ে যে ধর্মীয় উম্মাদনা ও বিতর্কের সৃষ্টি করা হয়েছে তার সমাধানে বর্তমান কেন্দ্রীয় সরকার" এই পর্যন্ত ছিল। এর পরিবর্তে "বর্তমান কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট সমস্ত ব্যক্তিকে নিয়ে ঐক্যমত হয়ে এর সমাধান করুন, অথবা কোর্টের নির্দেশ মেনে নিতে সকলকে বাধ্য করুন" এটা হতে পারে।

**Mr. Speaker :** I think every body agrees to that. Then we take this motion being moved in this form.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখান থেকে দাঁড়িয়ে বলছি, আপনার অনুমতি নিয়ে, এটা মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় বিরোধী দলের নেতা এটাকে রাইটলি ডিটেকট করেছেন, বলেছেন এটা ইউনানিমাসলি হওয়া দরকার। কোন অসুবিধা হবে না। মাননীয় বুদ্ধদেব বাবু এটাকে এগ্রি করে নিয়েছেন। আমার মনে হয় এখন যেটা রাইটলি ডিটেকট করা হচ্ছে, আমরা সকলেই এবিষয়ে একমত। সুতরাং এ্যামেনডমেন্ট হচ্ছে এখানে এ্যাট দি ইনটারভেন্স অফ দি চিফ মিনিষ্টার এটা মনে হয় ঠিকই হয়েছে এবং আলোচনাটা ফলপ্রসূ হবে।

**Mr. Speaker :**Mr. Lakshmi Kanta Dey may move the motion entirely.

**শ্রী লক্ষ্মীকান্ত দে:** স্যার আই বেগ টু মুভ। এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, "স্বাধীনতার ৪৩ বছর অতিক্রান্ত হওয়ার পরেও দেশের বুকে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি প্রচণ্ডভাবে মাথাচাড়া দিয়ে উঠছে। ধর্মকে রাজনীতির সাথে যুক্ত করার অশুভ প্রয়াস দেশের ঐক্য ও সংহতিকে বিনষ্ট করতে চাইছে। দেশ এই প্রশ্নে এক গুরুতর বিপদের সম্মুখীন।

এই সভা আরও উদ্বেগ বোধ করছে এই কারণে যে বাবরি মসজিদ ও রামজন্মভূমির বিষয় নিয়ে যে ধর্মীয় উম্মাদনা ও বিতর্কের সৃষ্টি করা হচ্ছে তার সমাধানে বর্তমান কেন্দ্রীয় সরকার সংশ্লিষ্ট সমস্ত ব্যক্তিকে নিয়ে ঐক্যমত হয়ে এর সমাধান করুন অথবা কোর্টের নির্দেশ মেনে নিতে সকলকে বাধ্য করুন। এই সভা এইসঙ্গে লক্ষ্য করছে যে মাঝে মধ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে সক্রিয় হতে চাইলেও তা মাথাচাড়া দিয়ে উঠতে পারেনি। একমাত্র পশ্চিমবঙ্গেই যে কোন সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী হাঙ্গামা থেকে মুক্ত। সুতরাং এই সভা সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তিকে প্রতিহত ও বিচ্ছিন্ন করার জন্য দেশের প্রকৃত গণতান্ত্রিক ও ধর্ম নিরপেক্ষ মানুষকে ঐক্যবদ্ধ হওয়ার আহ্বান জানাচ্ছি। সেই সঙ্গে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে -

(১) রাজনীতি থেকে ধর্মকে সম্পূর্ণ পৃথক করতে হবে ও সরকারী কাজের সাথে ধর্মকে যাতে যুক্ত করা না যায় তার জন্য কার্যকরী পদক্ষেপ গ্রহণ করতে হবে; এবং

(২) কঠোর হস্তে সমস্ত বিভেদকামী ও সাম্প্রদায়িক শক্তিকে দমন করতে হবে"।

**Mr. Speaker :** There are two amendments. Both the amendments are in order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে যেটা হয়েছে এর পরিবর্তে যে এ্যামেনডমেন্টটা করেছিলাম ওটা উইথড্র করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ইন প্যারা থ্রি লাইনস ১-৩ ফর দি ওয়ার্ডস বিগিনিং উইথ "মাঝে মধ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি" এ্যাণ্ড এনডিং উইথ "বিচ্ছিন্নতাবাদী হাঙ্গামা থেকে মুক্ত" দি ফলোয়িং ওয়ার্ডস বি সাবসটিটিউটেড।

Sir, I beg to move that, "পঞ্চাশ ও ষাটের দশকে বামপন্থীরা সংসদীয় রাজনীতিতে ক্ষুদ্রতর শক্তির অধিকারী হওয়া সত্ত্বেও বাম ও গণতান্ত্রিক ঐতিহ্যের জন্য যেখানে এই রাজ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা উঁচু করতে পারে নি সেখানে বিগত প্রায় দেড় দশক যাবৎ এই রাজ্যে সংসদীয় রাজনীতিতে বামফ্রন্ট একটানা সংখ্যাগরিষ্ঠ শক্তি নিয়ে সরকারী ক্ষমতায় অধিষ্ঠিত থাকা সত্ত্বেও এই শক্তি মাথা তোলার সুযোগ পেল কি করে সে সম্পর্কে বিচার বিবেচনা করার গুরুত্ব রয়েছে।"

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে লক্ষ্মী কান্ত দে, শক্তি প্রসাদ বল, কৃপা সিন্ধু সাহা, ক্ষিতি গোস্বামী আনিত সংশোধিত প্রস্তাব এখানে উত্থাপিত হলো আমি তাকে সমর্থন করছি। কিছু কিছু অংশ এখানে আছে, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন সেটা আমি এখানে তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এখানে লেখা আছে 'একমাত্র পশ্চিমবঙ্গই যে কোন সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী হাঙ্গামা থেকে মুক্ত। এই কথা বলে আমাদের এতে আত্মসন্তুষ্টি প্রকাশ করার আর বোধহয় সুযোগ নেই। কারণ পশ্চিম বাংলা সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি থেকে সম্পূর্ণ মুক্ত এই কথা এখানে উল্লেখ করে আমরা যদি সম্পূর্ণ আশ্বস্ত হয়ে বসে থাকি তাহলে কিন্তু এই বিভেদকামী শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি এবং সাম্প্রদায়িক শক্তির থাবা থেকে মুক্ত হতে পারব না। কারণ আমরা এই সত্য উপলব্ধি করেছি গত নির্বাচনে। আমরা দেখেছি সাম্প্রদায়িক শক্তির নাম যেটা আপনারা এখানে উল্লেখ করতে পারেননি, কংগ্রেস দল সেই নাম উল্লেখ করতে গিয়ে কোন রকম কুণ্ঠা বোধ করবে না। ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তি হিসেবে যে রাজনৈতিক দলকে আমরা চিহ্নিত করে থাকি, সেই ভারতীয় জনতা পার্টি, বিশ্ব হিন্দু পরিষদ আজকে আমাদের ভারতবর্ষের সাম্প্রদায়িক ঐক্যকে ভেঙে দিয়ে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মাথা চাড়া দিতে সাহায্য করছে এবং দেশের সাম্প্রদায়িক ঐক্য বিনষ্ট করার চেষ্টা করছে। এই যে প্রস্তাব রাখা হয়েছে এই প্রস্তাবের মধ্যে ওই সংগঠনের নাম যদি পরিষ্কারভাবে উল্লেখ করে দিতেন তাহলে ভারতবর্ষের মানুষের কাছে এটা প্রমানিত হত যে আপনারা সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেছেন। তারপর এখানে আছে "এই সভা এই সঙ্গে লক্ষ করছে যে মাঝে মধ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে সক্রিয় হতে চাইলেও তা মাথা চাড়া দিয়ে উঠতে পারেনি"। মাথা চাড়া দিয়ে উঠতে পারেনি এই কৃতিত্ব রাজ্য সরকারের নয়, এই কৃতিত্ব পশ্চিম বাংলার মানুষের। এখানকার মানুষের যে আদর্শ, যে মানসিকতা, যে ঐতিহ্য তার থেকে তার একটা প্রতিফলন ঘটেছে। এর মাধ্যমে ভারতবর্ষের মানুষের কাছে একটা নজীর সৃষ্টি করতে পেরেছি এবং তার জন্য দেশের বুকে আমাদের মাথা উঁচু হয়েছে। কিন্তু এতো আত্মসন্তুষ্টি নিয়ে বসে থাকার জায়গা নেই। আমরা

যেন ভুলে না যাই মুর্শিদাবাদ, হাবড়া, পুরুলিয়া, হাওড়ার পিলখানায় এবং কাটোয়ায় ওই সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছিল। তারপর সেটা প্রভাব বিস্তার লাভ করতে পারেনি শুধুমাত্র পশ্চিম বাংলার মানুষের জন্য। অসাম্প্রদায়িক মনোভাব, মানসিকতার মধ্যে দিয়ে এবং ঐতিহ্য দিয়ে সেটা প্রতিহত করতে পেরেছে। কংগ্রেস একমাত্র দল যারা সোচ্চার কণ্ঠে এখানে দাঁড়িয়ে বি. জে. পি-র বিরুদ্ধে বলেছে। একটা নির্বাচনেও তাদের সঙ্গে সমঝোতা করেনি, হাতে হাত মিলিয়ে কোন সরকার পরিচালনা করেনি। তাদের সঙ্গে কোন জোট বা সমঝোতা অতীতে করেনি, বর্তমানে করেনি এবং ভবিষ্যতেও করবে না। এই কংগ্রেস দল সম্পর্কে, তাদের ভূমিকা সম্পর্কে এই সভাতে পরিষ্কারভাবে জানিয়ে দিতে হবে। কেন্দ্রের কংগ্রেসকে দুর্বল করে দিয়ে প্রকারান্তরে সাম্প্রদায়িক শক্তিকে ইন্ধন জোগানো হয়েছে। অতীতে দেখা গেছে কংগ্রেস যখনই দুর্বল হয়েছে সাম্প্রদায়িক শক্তি তখন মাথা চাড়া দিয়ে উঠেছে। কংগ্রেসকে দুর্বল করে দিয়ে কেন্দ্রে বন্ধু সরকারকে আনলেন। কেন্দ্রে এমন একটা সরকার পরিচালনা করলেন তাতে বামপন্থীদের রাজনৈতিক দৃষ্টি দেখে আশ্চর্য্য হয়ে গেলাম। একদিকে অটল বিহারী বাজপেয়ী আর অন্যদিকে জ্যোতিবাবু কলিকাতা শহরের ময়দানে একই মঞ্চে দাঁড়িয়ে কংগ্রসকে বিধ্বস্ত করার জন্য বক্তৃতা করলেন। এর থেকে লজ্জার আর কিছু নেই। আজকে তাই আমি বলতে চাই বি. জে. পি.-র বিরুদ্ধে সোচ্চার হতে গেলে এই প্রস্তাবের মধ্যে ওই দলের নাম উল্লেখ করবেন না? এটা কি আপনাদের কাছ থেকে প্রত্যাশা করা যায় না?

[5.50 to 6.00 p.m.]

আজকে আমাদের কাছে তাই মনে হয় যে বিপদ সংকেত আমরা দেখতে পাচ্ছি, এই বিপদ সংকেতকে লক্ষ করতে গিয়ে কংগ্রেস আজকে সংকল্পবদ্ধ। কংগ্রেস এই হাউসে প্রকাশ্যে ঘোষনা করতে চায় সাম্প্রদায়িকতার বিরুদ্ধে। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আপনাদের কাছ থেকে পরিষ্কার মতামত জানতে চায়। আপনাদের কাছে বি. জে. পি. প্রধান, না কংগ্রেস প্রধান শত্রু? Who is the main enemy to C. P. M.? Wether Congress or B. J. P. that is to be decided and declared first. জ্যোতিবাবুর কাছ থেকে এই মন্তব্য, এই মতামত জানতে চাই। আজকে আমাদের তাই সুদৃঢ় অভিমত, ভারতবর্ষে কংগ্রেস দুর্বল হলে সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠবে। এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে এখন থেকে সজাগ সচেতন হবার জন্য প্রথম থেকে পদক্ষেপ নিতে হবে। বুদ্ধদেববাবু এখানে আছেন। আপনারা ডকুমেন্টারি ফিল্ম করার জন্য অনেক সাহায্য করে থাকেন। সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করতে আরও বেশী সরকারী উদ্যোগ নেওয়া দরকার যাতে অন্তত ছেলেবেলা থেকেই এখানকার ছেলেমেয়েরা সাম্প্রদায়িক সম্প্রীতির ঐক্যকে বুঝতে পারে। তার জন্য পাঠ্যপুস্তকে সাম্প্রদায়িক সম্প্রীতি সম্পর্কে আরও বিস্তৃতভাবে মানুষকে ওয়াকিবহাল, অবহিত করার জন্য আপনাদের সুদৃঢ় পদক্ষেপ, সঠিক পদক্ষেপ গ্রহণ করতে হবে। আমাদের মনে রাখতে হবে, বি. জে. পি. এমনই একটা দল, যা এই রাজ্যেও আছে, যারা গত নির্বাচনের সময়ে তাদের ইস্তাহারে রবীন্দ্রনাথকে 'হিন্দু কবি' এবং নজরুলকে 'মুসলমান' কবি বলে উল্লেখ করেছিল। এটা বাংলার সংস্কৃতি এবং ঐতিহ্যের পক্ষে লজ্জার। এই রাজ্যে তারা আলাদা যে ইস্তাহার রেখেছিল তাতে এই মন্তব্য করতে পর্যন্ত কুণ্ঠিত হয়নি। ভারতবর্ষের যে ঐতিহ্য, পশ্চিমবাংলার যে ঐতিহ্য, সেই পরম্পরায় হিন্দু-মুসলমান ভাগ হয়ে যাবার নয়। আমরা এখানে দেখছি যে, আমাদের কোন হিন্দু পরিবারে যখন কারো বিয়ে হয় তখন আমরা দেখতে পাই যে সানাই বাজাতে কে আসে। সানাই বাজাতে আসে সাজ্জাদ হোসেন। সেই সানাইয়ের বাজনার মধ্যে বাবা যখন কন্যাকে সম্প্রদান করেন তখন ঐ সানাইয়ের সুরমূর্ছনার সঙ্গে পুরোহিতের মন্ত্রোচ্চারণের মধ্যে যে লহরী সৃষ্টি হয় তাতে সবকিছু একাকার হয়ে যায়। তখন কেউ জিজ্ঞাসা করে না মুসলমান সানাই বাজাচ্ছে হিন্দু মেয়েকে যখন সম্প্রদান করা হয়, তখন কেউ জিজ্ঞাসা করে

না কে সানাই বাজাচ্ছে। বিয়েতে বাবা যখন মেয়েকে জিজ্ঞাসা করে কি খাওয়ানো তার পছন্দ, আজকাল সেই মেয়ে তার বাবাকে বলে, লুচি-পোলাও না খাইয়ে বিরিয়ানী খাওয়াও। বিরিয়ানী হিন্দু সভ্যতার মধ্যে পড়ে না, এটা মুসলিম ঐতিহ্য। তবুও এটা করা হয়। পণ্ডিত রবিশংকর যখন সেতার বাজান তখন তাঁর সেতারের মুর্ছনার সঙ্গে যখন বিসমিল্লা খাঁর সানাই বাজে তখন ভারতবর্ষের মানুষ পৃথিবীর মানুষ ধন্য ধন্য করে দুজনের বাজনায় যে যুগলবন্দী সৃষ্টি হয় তা ভারতবর্ষের সঙ্গীত জগতে সুরের লহরী আনে। এটাই তো আমাদের কাছে সবচেয়ে বেশি করে আনন্দ দেয়। কাজী নজরুল ইসলামকে আজকের দিনে ঐ বি. জে. পি. তার নির্বাচনী ইস্তাহারে মুসলিম কবি এবং রবীন্দ্রনাথকে হিন্দু কবি বলে যে প্রচার করছে তা আমাদের বাংলার সংস্কৃতির পক্ষে কলঙ্কজনক। কবি নজরুল ইসলাম বলেছেন - "একই বৃন্তে দুটি কুসুম হিন্দু মুলমান, হিন্দু তার নয়নমনি, মুসলিম তার প্রাণ"। আমরা যেন তা না ভুলি। কবিগুরু রবীন্দ্রনাথের কাবুলিওয়ালাতে সুদুর কাবুল থেকে রহমত খাঁ এসেছিল আমাদের দেশে এখানে এসে সে ছোট মেয়ে মিনিকে ভালবেসেছিল। মিনিকে দেখে তার মনে পড়ে গিয়েছিল যে দেশে তারও ঐ রকম ছোট্ট একটি মেয়ে আছে। কবিগুরুর কাবুলিওয়ালার পরবর্তিকালে আমরা দেখেছিলাম যে, এই সমস্ত কিছু হিন্দু-মুসলমানের সাম্প্রদায়িক ঐক্যকে বার বার মনে করিয়ে দেয়। আমার তাই মনে হয়, সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করতে আজকে ঐক্যবদ্ধ উদ্যোগ দরকার। রামশীলাকে কলকাতা থেকে পুরুলিয়া পর্যন্ত পুলিশ পাহারায় পাঠিয়ে দিলে চলবেনা। পুরুলিয়া দিয়ে ঐ রকম একটা রথ বেরিয়ে গেল। মুখ্যমন্ত্রীর উচিত ছিল তা আগেই আটক করা। সেই বাহবাটা আপনি নিতে পারলেন না, সেই বাহবা লালু প্রসাদ যাদব কুড়িয়ে নিলেন এবং তিনি হিরো হয়ে গেলেন। আপনারা পশ্চিমবঙ্গে আদবানি যখন এসেছিলেন তাঁকে যদি আটক করতে পারতেন তাহলে একটা কথা ছিল। কিন্তু আপনারা তানা করে পুরুলিয়ার বুকে রামরথ নিয়ে যেতে পুলিশ দিয়ে সাহায্য করেছিলেন। আপনারা যদি সেই সময়ে বিশ্ব হিন্দু পরিষদের বিরুদ্ধে উদ্যোগ নিতে পারতেন তাহলে বাংলার মানুষ আপনাদের সেলাম জানাতো, কুর্নিশ জানাতো। এই বলে আজকে যে প্রস্তাব গ্রহণ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর :** মাননীয় স্পীকার স্যার. মাননীয় সদস্য লক্ষ্মী দে, শক্তি বল, কৃপাসিন্ধু সাহা এবং ক্ষিতি গোস্বামী যে উত্থাপন করেছেন এবং বিরোধী দলের সদস্যরা তার সঙ্গে কিছু সংশোধনী দিয়েছেন আমি সেগুলো সমর্থন করে কিছু কথা বলতে উঠেছি। ওঁরা আমাদের প্রস্তাবকে সমর্থন করেছেন। এখানে ইতিমধ্যেই বিরোধীপক্ষ থেকে বলা হয়েছে যে তাঁরা বি. জে. পি.-র নাম নিতে চান না বলে দেন নি। এখানে একটা কনভেনশান আছে যে কোন পার্টির নাম না বলে প্রস্তাব আনতে। সেইজন্য লক্ষ্মীবাবু এটা দিতে পারেননি, পরে আপনার অফিস থেকে এটা এডিট করেছে। ওঁনারা যে বি. জে. পি.-র এত বিরোধী তা তো জানতাম না। ওঁনাদের বিরোধীদলের নেতারা মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বললেন এবং একটা এ্যামেণ্ডমেন্টও করে নিলেন। কিন্তু বি. জে. পি.-র কোন এ্যামেণ্ডমেন্ট তো দিলেন না। যদি দিতেন তাহলে বোঝা যেতো যে বি. জে. পি. সম্বন্ধে আপনাদের তুমুল বিরোধ। সাম্প্রদায়িকতার প্রশ্নে আমাদের দেশ ভারতবর্ষকে যদি একটু পেছনের দিক থেকে আলোচনা করা হয় তাহলে দেখবেন যখনই জনগণের আন্দোলন বা লড়াই হয়েছে ইংরেজ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তখনই কংগ্রেস সেটাকে নানাভাবে কাজে লাগাবার চেষ্টা করেছে। সেই সময়ে সাম্প্রদায়িক বিরোধকে কংগ্রেস কাজে লাগাবার চেষ্টা করেছিল। আমি প্রথমেই বলি সিপাহী বিদ্রোহের কথায়, সিপাহী বিদ্রোহের সময় রাজা, মহারাজা, রাণী, মহারাণী, হিন্দু-মুসলমান সবাই মিলে কিন্তু বাহাদুর শাহের জন্য লড়াই করেছিল। সেখানে ইংরেজ সেই সময়ে হিন্দু মুসলমানের মধ্যে বিবাদ বাধিয়ে দিল এবং তাই নিয়ে গোটা ভারতবর্ষে একটা সাম্প্রদায়িক দাঙ্গা শুরু হল। তারপরে আর আই এন বিদ্রোহ, রোসুল দিবস প্রভৃতি কাণ্ড ঘটেছিল, সারা ভারতবর্ষে পোষ্টাল ধর্মঘট হয়েছিল, তাতে সমস্ত মানুষ অংশগ্রহণ করেছিল। সেই সময়ে যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল

সেই সময়টা হল ১৯৪৬ সাল, এতে কংগ্রেসের মদত ছিল। এইরকমে একটার পর একটা যখনই যত গণ্ডগোল, যত গোলমাল ঘটেছে তাতে আগের সাম্রাজ্যবাদীকে পরের সাম্রাজ্যবাদী দালালের মুখে নয়, কার্যত সাহায্য করতেন। এই কাজ তাঁরা সবসময়ে করেছেন। আমি একটা কথা বলে রাখি বিরোধী দলের নেতা অবশ্য চলে গেলেন - এঁরা তো নিজেদের দলের মধ্যে দলাদলি করেন। এঁরা তো দলের মধ্যে দল নিজেরা করেন। কিন্তু এই যে বিতর্ক এসেছে বাবরি মসজিদ রামজন্মভূমি নিয়ে এই বিষয়টা নিয়ে যে এ্যামেণ্ডমেন্টটা হল তার মূল হচ্ছে যে কথাটা, যেটা জয়নাল আবেদিন সাহেব ঠিক বুঝতে পারেননি তার সম্বন্ধে বলছি। সেখানে আমাদের সুন্নি ওয়াকফ বোর্ড আছে, তাতে বাবরি এ্যাকসেপ্ট কমিটি আছে। কিন্তু মুসলমানদের মধ্যে সুন্নি এবং সিয়া এই দুই সম্প্রদায় আছে। এতদিন পর্যন্ত বাবরি মসজিদের যত জমি ছিল তা সুন্নিদের হাতে ছিল। এখন তাদেরই একটা অংশ সিয়া গোষ্ঠী তারা ওয়াকফ বোর্ড করতে চাইছে। এবং হঠাৎ করে বিরোধীদলের সিদ্ধার্থ শংকর রায় মহাশয় সিয়া সম্প্রদায়ের হয়ে মামলা লড়ছেন। কেন লড়ছেন, এইজন্য নয় তো যে নতুন করে গোলমাল বাধিয়ে দিয়ে নতুন করে সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে ওঠাবার জন্যে? সাম্প্রদায়িক শক্তিকে আরেকবার মাথা চাড়া দিয়ে ওঠাবার জন্য তিনি এই কাজ করছেন না তো? উনি যদি দয়া করে এর জবাব দেন তাহলে খুব ভাল হয়। কেননা হঠাৎ উনি সিয়া পক্ষ হয়ে মামলা করলেন কেন। উনি তো সুন্নিদের হয়েও লড়াই করতে পারতেন। মাননীয় সত্য বাপুলী মহাশয় বললেন যে ওয়াকফ বোর্ড দুটি আছে। আসলে সত্যবাবু তো বটতলার উকিল এবং ওখানেই প্র্যাকটিশ করেন তাই এইসব ব্যাপার তিনি বুঝবেন না।

[6.00 to 6.10 p.m.]

স্যার, আমি আপনাকে বলতে চাই, বি. জে. পি. এবং কংগ্রেসিদের মধ্যে আসলে প্রতিনিধিত্বের প্রশ্নে এখানে কোন তফাৎ নেই। আপনি যদি মন্দির বলেন, মসজিদ বলেন তাহলে, বলব '৪৯ সালে গান্ধিজী খুন হয়ে যাবার পর আর. এস. এস. যখন ঐ মসজিদের দরজার সামনে রাম মূর্তি হাজির করলেন এবং বললেন দেওয়াল ভেঙে ঢুকতে দিন তখন সর্দার প্যাটেল, পণ্ডিত নেহরু, তারা সকলে মিলে বলেছিলেন এই জিনিষ করতে দেওয়া যায় না। ঐ দেওয়ালের বাইরে রামলালা ছিলেন, ভেতরে ঢোকেনি। স্যার ওদের একটু কষ্ট হবে, কারণ এই সমস্ত সাম্প্রদায়িক শক্তি বিচ্ছিন্নতাবাদী শক্তি তারা আসলে যমজ ভাই, এবং তাঁদেরই হাতে প্রাক্তন প্রধানমন্ত্রী খুন হয়েছেন নৃশংসভাবে। তিনি যখন প্রধানমন্ত্রী দেশ যখন চায়নি তখন দরজা খুলে সেখানটায় রামলালাকে ঢুকতে দিয়েছিলেন। স্যার, ওরা এত মামলা করেন কিন্তু আজকে ওরা সিয়া সুন্নি ভাগ করেও মামলা করছেন। ওরা এই ব্যাপারে একটাও আপিল করেননি। যখন কংগ্রেস গভর্ণমেন্ট গোটা ভারতবর্ষে রাজত্ব করছে তখন এই ব্যাপারটিকে তারা একজন জেলা জজের হাতে ছেড়ে দেয় এবং সুপ্রিম কোর্টে মামলা ওঠে তখন কেন্দ্রে কংগ্রেস সরকার। যখন সেখানে শিলান্যাসের প্রশ্ন নিয়ে মামলা করা হল তখন হাইকোর্ট থেকে অর্ডার হল বিতর্কিত জায়গা বলে। অথচ সেখানে ৮৯ সালে বুটা সিং তিনি নিজে গিয়ে - তিনি তখন মন্ত্রী - রাজীব গান্ধীর নির্দেশে সেখানে বিতর্কিত স্থানে ভিত্তি স্থাপন করেননি? শুধু ভিত্তি স্থাপন কেন - তাঁদের নির্বাচন শুরু করে রামের নামাবলি গায়ে দিয়ে - তিনি বলেননি আমি রাম রাজত্ব তৈরী করব? তিনি শেষ পর্যন্ত রাম রাজত্ব করতে পারেননি। তিনি মাচান বাবার পদস্পর্শ করেছিলেন। আপনারা যেখানে রাম রাজত্বের ব্যাপারে পরাজিত হলেন সেখান থেকে বি. জে. পি. শুরু করলেন রাম রথ নিয়ে, তাই বলছি ওরা হচ্ছে একই টাকার একদিকে কংগ্রেস আর এক দিকে বি. জে. পি.। স্যার, উনি সাম্প্রদায়িক দলের অনেকগুলি নাম করলেন, আমি এই ব্যাপারে মুসলিম লীগ জামাইত্তি ইসলাম বিশ্ব হিন্দু পরিষদের মতন অনেক নাম করতে পারি। উনি কি জানেন এই হিন্দু পরিষদ যখন প্রতিষ্ঠিত হয় তখন তাঁর কে সভাপতি ছিলেন - সভাপতি ছিলেন করণ সিং, আবার সেই করণ সিং ছিলেন আপনাদেরও নেতা স্যার এই

রকম অসংগতি কথা বলে তো লাভ নেই, এবারের নির্বাচনে কেরলে বি. জে. পি. আর কংগ্রেস এক যোগে বামপন্থীর বিরুদ্ধে লড়েননি! যখন সর্বত্র বি. জে. পি. সাম্প্রদায়িকতা ছড়াচ্ছে। আমরা তো দুঃখিত এবং চিন্তিত পশ্চিম বাংলাতে বি. জে. পি. ভোট পেয়েছে বলে। ভারতবর্ষে সমস্ত রাজ্যে রাজ্যে বি. জে. পি. ভোট পেয়েছে, কেরলে ভোট কম, কেন কম হল, বি. জে. পি.-র ভোট কংগ্রেসে চলে গেল, আপনারা সেই বি. জে. পি.-র সঙ্গে আঁতাত করেননি? এই যে লোকসভায় স্পীকারের নির্বাচন হয়ে গেল, সেখানে সেই আলোচনায় বি. জে. পি.-র সঙ্গে একমত হয়ে আপনারা করেননি, এখনও যেহেতু ডেপুটি স্পীকার নির্বাচন হয়নি, তাই আমি এখনই বলতে পারছি না কিন্তু ওরা বি. জে. পি.-কেই ডেপুটি স্পীকার করবে। স্যার, আপনি দেখছেন যে নূতন দৃষ্টিভঙ্গীতে বাজেট তৈরী হল কেন্দ্রে সেখানে বি. জে. পি. আর কংগ্রেস এক সুরে কথা বলছে। বি. জে. পি. বলছে ভোট বিরুদ্ধে দেব কিন্তু কংগ্রেস যা করছে তা ঠিক করছে,এতে বি. জে. পি. আর কংগ্রেস এটা যে একই এই কথাটা আর একটু বোঝা গিয়েছে। গত নির্বাচনে দেখেছেন, লোকেরা হাসাহাসি করছে। আমরাও লজ্জা পেয়েছি। এতবড় দল কংগ্রেস। পত্রিকাতে বললেন অমুক আমাদের প্রার্থী, পরের দিন শুনলাম সে হয়ে গেল বি. জে. পি. প্রার্থী। কংগ্রেসের নেতা, স্যার ঘটনাক্রমে আমি কেন্দ্র থেকে তার উপরের যে পার্লামেন্টের আসন, নাম বলে ফেলেছি সেটা হচ্ছে এই, বহুদিনকার কংগ্রেসের প্রার্থী, বহুদিনকার ঘোষিত কংগ্রেসের নেতা হরষিৎবাবু - শুনলাম তিনি নাকি বি. জে. পি. প্রার্থী। স্যার ওঁদের লাগবেই। আমি জানিনা জয়নাল সাহেব কি করবেন। কারণ বি. জে. পি.-র মধ্যেও তো দুই-পাঁচজন মুসলমান আছেন। ওঁদের কোনো কিছু নেই। আমি শুধু এই কথা বলি এখানে, বিধানসভায় দাঁড়িয়ে বক্তৃতা নয়, শুধু প্রস্তাবের বিষয় না। আজকে ওঁদের মানুষকে ধর্মনিরপেক্ষতা শেখাতে হবে। আমাদের দেশে যে, সেক্যুলারিজিম, ধর্মনিরপেক্ষতা, আমাদের দেশের রাষ্ট্রে বিষয়টা বলি। না চলে না। এটা স্যার আমি বলব, ভারতবর্ষের প্রধানমন্ত্রী তার মিটিংয়ে গিয়ে যদি মন্দির খোঁজেন যদি ভারতবর্ষের কোনো কেন্দ্রীয় মন্ত্রী তাঁর পিতৃদেব যদি ধর্মে মুসলমান হয় - তিনি যদি মসজিদ খোঁজেন তখন কি স্যার এটা ধর্মনিরপেক্ষতা হয়? স্যার ওঁরা রামকৃষ্ণের নাম করেছেন। রামকৃষ্ণেরনাম বলবেন না। বলবার অধিকার নেই। রামকৃষ্ণ হিন্দু কিম্বা মুসলমান বলতেন না। কিন্তু ধর্মের প্রশ্নে যে বিরোধ, যে বিভেদ যেটা আছে যাঁর বিরুদ্ধে লোককে তৈরী করতে হবে। কিন্তু ওই ব্যাপারে ওঁদের একেবারে শিক্ষা নেই। আমি এই কথা বলবো আপনাকে স্যার, আমি স্বীকার করি ওঁদের দল ধর্মনিরপেক্ষ দল কিন্তু কাগজপত্তরে। স্যার কি করে হবে? স্যার ওরা নির্বাচন করেন না, কোথায় কি লিখছেন তা জানেন না, তা ওঁরা পড়েন না। অতএব সেই কারণে ওঁদের নীচুর তলায় এই কাণ্ডটা ঘটছে। কিন্তু আমরা অস্বীকার করি না। অস্বীকার করবার বিষয় না। কিন্তু কোন ঘটনাই দশ ঘন্টা, বারো ঘন্টার বেশী টিকতে পারেনি। আমি যে নির্বাচন কেন্দ্র থেকে এসেছি আমি বলি, ওঁদের নেতারা, আমি নাম করে বলতে পারি বি. জে. পি. ওখানে ছিল না। কংগ্রেসের নেতারা তাঁরা উস্কানি দিয়ে বদরহাটে মসজিদ ভেঙেছিলো। তারপর তরা গ্রেপ্তার হবার পর কোর্ট যখন তাঁদের জামিন দেবে না ওখানে কংগ্রেসের উকিলবাবুরা বারাসাত কোর্টে ধর্ণা দিয়েছিলেন কিন্তু এতসব করেও ওঁদের যে হিন্দু মুসলমানের বিরোধ - যার ফলে হাবড়ায় যখন মসজিদ ভাঙ্গতে গিয়েছিলো, বামফ্রন্ট সরকার যখন ওখানে মসজিদ ভাঙতে গিয়েছিল তখন পুলিশ গুলি চালিয়েছিলো। চারজন নিহত হয়েছিলো। এটা হয়েছে - পশ্চিম বাংলায় চোদ্দ বছর ধরে বামফ্রন্ট সরকার থাকবার ফলে এখানকার পুলিশ, এখানকার অ্যাডমিনিসট্রেশান - অনেক উন্নতি হয়েছে, ধর্মনিরপেক্ষতা সম্পর্কে মানুষকে উদ্বুদ্ধ করা গেছে। যা উত্তরপ্রদেশ, বা অন্যত্র হয় না - রাজত্ব সেখানকার কংগ্রেসের। স্যার আপনি তো জানেন, শ্রীমতী ইন্দিরা গান্ধী খুন হলে - যে খুন করলো বলে সন্দেহ করা হলো - যেহেতু তাঁর ধর্মের দিক থেকে শিখ তার জন্য কংগ্রেসের নেতৃত্বে তিন হাজার শিখকে খুন করলো। দিল্লিতে স্যার এটা হয়েছে। এটা সাম্প্রদায়িকতা না? আজকে বিচ্ছিন্নতাবাদের জন্য পাঞ্জাব আলাদা হয়ে যাচ্ছে। বিচ্ছিন্নতাবাদের

যে নেতা ভিনড্রেনওয়াডলা - তাঁকে সৎ কে বলেছিলো? ওঁরা বললেন সন্ত ভিনড্রেনওয়ালা। সেই হিন্দু এবং শিখদের বিরোধের বিষয়গুলো কোথায় গেছে? সেই বিরোধ আজকে বিচ্ছিন্নতাবাদে পরিণত হয়ে গেছে। প্রশ্ন উঠেছে যে, আজকে আমাদের সঙ্গে থাকবে কি না থাকবে? কাশ্মীর নিয়ে বলতে আজকে কাশ্মীর কোন জায়গাতে গেছে? যে কোন ঘটনা নিয়ে বলা যায়। আজকে কি পরিস্থিতি হয়েছে? কংগ্রেস আসলে সাম্প্রদায়িক শক্তি। পেছন থেকে উস্কানিদাতা। এই সবই হচ্ছে ওঁদের কাজ। পশ্চিম বাংলায় সেইসব হয় না। হয় না বলেই পশ্চিম বাংলাতে ওরা দাঙ্গা লাগাতে চেষ্টা করছে। কিন্তু পারেনি। তার জন্যই ওঁদের এতো দুঃখ।

[6.10 to 6.20 p.m.]

ওনারা এই সভায় দাঁড়িয়ে বলেছেন যে কংগ্রেসের ভোট বি. জে. পি. পেয়েছে। কিন্তু আমরা দারুন চিন্তিত, কংগ্রেসের লোকেরা যদি বি. জে. পি. হয়ে যায়, কংগ্রেসের লোক যদি সাম্প্রদায়িক হয়ে যায় তাহলেতো সাংঘাতিক বিষয় হয়ে দাঁড়াবে। কারণ আমরা জানি এবারের নির্বাচনে ওরা পরাজিত হয়েছেন, যারা সাধারণ মুসলিম, যারা প্রত্যক্ষভাবে রাজনীতি করে না তারা। দে গঙ্গায় গতবারের বিজয়ী মুসলিম লীগ প্রার্থী এবারে তৃতীয় স্থান পেয়েছে, আর হাবড়ায় মুসলিম লীগ প্রার্থী এক হাজারেরও কম ভোট পেয়েছে। তাহলে মুসলমান কি আর নেই? তাহলে ওদের ভোট কমে যাচ্ছে কেন? আর কংগ্রেসীরা রামকৃষ্ণ মিশনের নাম করছেন। কিন্তু শ্রীচৈতন্য, বিবেকানন্দ এরা তো কেউ হিন্দু মুসলমান বিরোধী নয়। মাননীয় স্পীকার মহাশয়, আমার হাতে সময় কম, আমি আপনাকে এই কথা বলব, যে আজকে আমাদের সামনে বড় বিপদ এসে দাঁড়িয়েছে। সেই মন্দির মসজিদ বিতর্কের মীমাংসা হওয়া দরকার। স্বাধীনতার আগে মন্দির মসজিদ যে অবস্থাতেই ছিল সেই অবস্থাতই থাকবে, তার কোন ব্যাতিক্রম হবে না। আর বি. জে. পি.-র কথা যদি শুনতে হয় তাহলে তো মুশকিল হয়ে যাবে। কারণ আমি যে জায়গা থেকে নির্বাচিত হয়েছি সেখানে সব ভুয়ো মন্দির। কারণ ওগুলো আগে সব বৃদ্ধ মন্দির ছিল, তাহলে তো সবগুলো মন্দির তুলে দিয়ে বৌদ্ধ মন্দির করে দিতে হবে, আর সমস্ত মানুষকে বৌদ্ধ হতে হবে। শুধু প্রস্তাব এনে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে দাঁড়ালে হবে না, ওনারা একটা কথা বলেছেন সেই কথাটার জবাবও এখানে আমি দিতে চাই। ওনারা বলেছেন যে জ্যোতিবাবু ইঁট নিয়ে যেতে দিলেন কেন। জ্যোতিবাবু ইঁট নিয়ে যেতে দিয়ে ভাল কাজই করেছেন। নইলে ঐ ইঁট লরী থেকে লাফিয়ে লাফিয়ে মুসলিমদের মাথার উপর গিয়ে পড়তো। সেইদিক থেকে জ্যোতিবাবু ঠিক কাজই করেছেন। আর লালু প্রসাদও গ্রেপ্তার করে খুব ভালো কাজ করেছেন। কারণ গ্রেপ্তার হয়ে যাওয়ার পর, বক্তৃতা দেওয়ার পর বি. জে. পি. আর কংগ্রেস একযোগে মিলে ভি. পি. সিং-কে হটিয়ে দেননি? আপনারা তখন বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে এইসব করেছেন। যাই হোক, আজকে আমাদের ঐক্যবদ্ধ হয়ে এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে এবং একে আমাদের পর্যুদস্ত করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ননীবাবুর বক্তৃতা শুনে খুব দুঃখ পেলাম। কারণ যে মহৎ উদ্দেশ্য নিয়ে ও আমরা একমত হয়ে এই ১৮৫ রেজিলিউশান এখানে এনেছিলাম এবং মোটামুটি আপনারা এটাকে খানিকটা পরিবর্তন করেছিলেন যাতে আমরা একমত হতে পারি তাতে সাহায্য করেছিলেন। এখানে কার্যকরী যে প্যারা দুটো রয়েছে তাতে বলা হয়েছে যে (১) রাজনীতি থেকে ধর্মকে সম্পূর্ণ পৃথক করতে ও সরকারী কাজের সাথে ধর্মকে যাতে যুক্ত করা না যায় তার জন্য কার্যকরী পদক্ষেপ গ্রহণ করতে হবে; এবং (২) কঠোর হস্তে সমস্ত বিভেদকামী ও সাম্প্রদায়ীক শক্তিকে দমন করতে হবে। কিন্তু ননীবাবুর বক্তব্য থেকে এ বিষয়ে কোন কিছু স্পষ্ট হল না। এখানে তার বক্তব্য শুনে মনে হল যেন কংগ্রেসের সঙ্গে বি. জে. পি.-র সম্পর্ক রয়েছে এবং সেটাকে প্রমাণ করার জন্যই যেন এই

রেজিলিইশান এখানে মুভ করা হয়েছে। কিন্তু এটা তো ঠিক নই। আপনারা সবাই জানেন – পশ্চিম বাংলার কথা ছেড়ে দিন – উত্তর ভারতের কথা বলছি, যেখানে আপনাদের কোন অস্তিত্ব নেই বললেই চলে। সেখানে মূলতঃ দুটি রাজনৈতিক শক্তি রয়ে ছে। একটি হচ্ছে কংগ্রেস আর একটি হচ্ছে বি. জে. পি.। তাহলে দেখা যাচ্ছে বি. জে. পি.-ই হচ্ছে কংগ্রেসের প্রধান শত্রু এবং আমরা সেখানে বি. জে. পি.-র সঙ্গে লড়াই চালাচ্ছি। তাহলে এই যখন অবস্থা, তখন আপনারা কি করে বলতে পারেন যে বি. জে. পি.-র সঙ্গে কংগ্রেসের আঁতাত হয়েছে। কংগ্রেস আর বি. জে. পি. এক এটা কোন ফিলোজপি, কোন লজিকের দ্বারা এই জিনিসটা বলছেন সেটা আমি সাধারণ বুদ্ধিতে মনে করতে পারছি না। বরঞ্চ আপনারা স্মরন করুন এটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সর্বভারতীয় ক্ষেত্রে হয়েছে। আপনারা অন্ধ কংগ্রেস বিরোধিতা করার জন্য এবং অন্ধ রাজীব গান্ধীর বিরোধিতা করার জন্য, কংগ্রেসকে পরাজিত করার জন্য বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে ভি. পি. সিং-কে ১১ মাস কেন্দ্রীয় সরকারে বসিয়ে রেখেছিলেন। তখন কি নবীবাবু আপনাদের মনে হয়নি আপনারা এই সাম্প্রদায়িক শক্তিকে ভারতবর্ষে মদত দিচ্ছেন? আমাদের সময়ে ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত আমি লোকসভার সদস্য ছিলাম, তখন দুরবিন দিয়ে বি. জে. পি.-কে দেখা যেত না, মাত্র ২ জন লোকসভার সদস্য ছিলেন, আপনাদের অন্ধ কংগ্রেস বিরোধিতার জন্য যে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে ছিলেন সেই সাম্প্রদায়িক শক্তির ৮৬ জন লোকসভার সদস্য করতে সাহায্য করেছেন এবং সেই ৮৬ জন সদস্য হওয়ার পর থেকে তারা সরকারের একজন অংশীদার হিসাবে অর্থ সংগ্রহ কার তাদের ক্ষমতা বৃদ্ধি করে আজকে ভারতবর্ষে এমন একটা রাজনৈতিক অবস্থায় এসে পড়েছে যেখানে শুধুমাত্র এইরকম রেজলিউশান আনার প্রয়োজনিয়তা পশ্চিমবঙ্গে নয় সারা ভারতবর্ষে প্রয়োজন হয়ে পড়েছে। আমি আশা করেছিলাম এই বি. জে. পি-র উত্থানে ভীত হয়ে আপনারা সত্যিকারের কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে সাম্প্রদায়িক শক্তিগুলি যাতে ভারতবর্ষে বিশেষ করে পশ্চিম বাংলায় না বাড়তে পারে তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন কিন্তু আমার প্রারম্ভিক ভাষণে আমি বলেছি আপনাদের কথা শুনে আমার মনে হল আপনারা সেই উদ্দেশ্য নিয়ে এই রেজলিউসান আনেননি, কংগ্রেসের গায়ে কিছু কাদা ছুঁড়ে কংগ্রেস - বি. জে. পি. এক হ্যায় প্রমাণ করার চেষ্টা করে আপনারা আপনাদের দায়িত্ব খালাস করবার চেষ্টা করছেন। আপনারা বলেছেন বর্তমান লোকসভার স্পীকার এবং ডেপুটি স্পীকার এর নির্বাচনে আমরা নাকি বি. জে. পি.-র সঙ্গে হত্তে মিলিয়েছি। আপনারা জানেন যে লোকসভায় আমাদের সংখ্যাগরিষ্ঠতা নেই। তাহলে আপনারা কেন রবি রায়কে স্পীকার পদে খাড়া করে দিয়েছিলেন? আপনারা পি ভি নরসিমা রাওকে বলতে পারতেন আপনারা স্পীকার পদে যে প্রার্থী দেবেন আমরা তাকে সমর্থন করব, তাহলে তো বি. জে. পি.-র সঙ্গে বোঝাপড়া করবার কোন প্রয়োজন হত না। কেন আপনারা রবি রায়কে খাড়া করে দিয়েছিলেন? তার উত্তর কি দয়া করে মুখ্যমন্ত্রী, নবীবাবু দেবেন? তার উত্তর নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে আমাদের সংবিধানে প্রিএ্যাম্বল পড়ে শোনাতে চাই। আপনাদের অস্তিত্ব তখন ভারতবর্ষে প্রায় ছিল না বললেই চলে তখন আমরা কংগ্রেসীরা ভারতবর্ষকে একটা ধর্মনিরপেক্ষ রাষ্ট্র হিসাবে সংবিধানে জন্ম দিয়েছিলাম। We the people of India having solemnly resolved to constitute India into Sovereign Socialist Secular Democratic Republic and to assure to all its citizens. যে কংগ্রেস ভারতবর্ষের সংবিধানে সেকুলারিজম ধর্মনিরপেক্ষতার জন্ম দিয়েছে সেই কংগ্রেস ধর্ম নিরপেক্ষতাকে নষ্ট করবে এ আপনারা কি করে আশা করেন আমি বুঝতে পারছি না। আমাদের এবারের কংগ্রেসের ইস্তাহার পড়ে দেখবেন, আমরা রাম মন্দির বাবরি মসজিদ সম্বন্ধে আমাদের নীতি পরিষ্কার করে বলে দিয়েছি। আমরা বলেছি The Congress is committed to finding a negotiated settlement of this issue which fully respects the sentiments of communities involved. If such a

settlement cannot be reached all parties must respect the order and verdict of the Court. The Congress is for the construction of the Temple without dismantling the Mosque.

রাম জন্মভূমিতে একটা মন্দির হোক এটা কে না চায়, আমরাও নিশ্চয়ই চাই, কিন্তু বি. জে. পি. যে বক্তব্য বলেছে সেটা হচ্ছে ঐ মসজিদকে ভেঙে আমরা রাম মসজিদ তৈরী করব। আমরা ধর্মনিরপেক্ষ দল হিসাবে, ধর্ম নিরপেক্ষতার জন্মদাতা হিসেবে বলছি তা হতে পারে না, কোন মসজিদ ভেঙে কোন মন্দির নয়, কোন মন্দির ভেঙে কোন মসজিদ নয় এবং সেজন্য আমরা লোকসভায় পরিষ্কার বলে দিয়েছি The Congress is of the firm view that the status quo as it existed in respect of the places of worship on the 15th of August, 1947 should not now be altered, and any controversy over any places of worship such as Somenath Temple (i) should be foreclosed. To achieve these objectives Statutory measures should be taken.

[6.20 to 6.30 p.m.]

আপনারা জানেন যে, কংগ্রেসের তরফ থেকে - যদি অবশ্য মন্ত্রীসভা টিকে থাকে, জানিনা আপনারা এই সরকারকে টিকে থাকতে দেবেন কিনা - যদি সরকার টিকে থাকে তাহলে ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট ভারতবর্ষের যেখানে যা মন্দির, মসজিদ আছে, সেই মন্দির, মসজিদ সেই অবস্থায় থাকবে, এই আইন লোকসভায় আনা হবে। আপনারা দয়া করে ভারতবর্ষের ইতিহাস ভুলে যাবেন না, আমি আশা করব পশ্চিম বাংলার মানুষের কাছে সেই ইতিহাস তুলে ধরবেন। আমরা দেখেছি আকবরের সময় মুঘল সাম্রাজ্যের আমল থেকে এই হিন্দু মুসলমানদেরঐক্যের বাঁধনে বাঁধবার চেষ্টা হয়েছিল। তিনি সবাইকে একসূত্রে বাঁধার চেষ্টা করেছিলেন। তাই তিনি ইতিহাসে মহামতি আকবর নামে চিহ্নিত হয়েছলেন, ছোটবেলায় আমরা এই ইতিহাস পড়েছি এবং আমরা আকবরকে মহামতি আকবর বলেই জানি। পরবর্তীকালে তাঁরই বংশধর আওরঙ্গজেব এই মুঘল সাম্রাজ্যের পতন ঘটিয়েছিলেন। ইতিহাসের ছাত্র ছিলাম, এটা পড়েছি যে, তিনি কিন্তু হিন্দুদের বিশ্বাস করতেন না। ভারতবর্ষের এই ইতিহাস আমরা সবাই জানি। এটা আমরা ভুলিনি। কংগ্রেস বড় পার্টি এবং দায়িত্বশীল পার্টি হিসা৻ে ৮.২ ইতিহাস জানে যে, হিন্দু, মুসলমানদের মধ্যে ঐক্যবন্ধন করতে না পারলে তাদের মধ্যে বিভেদ সৃষ্টি করবার জন্য যে শক্তিগুলি চেষ্টা করছে, সেই শক্তিগুলিকে যদি দমন করতে না পারা যায় তাহলে ভারতবর্ষকে ঐক্যের বাঁধনে বেঁধে রাখা যাবে না এবং ভারতবর্ষের সংহতি, ঐক্য নষ্ট হবে। আমরা জানি যে, ধর্ম নিয়ে অনেক রাজনীতি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা পশ্চিম বাংলার গ্রাম গঞ্জ থেকে নির্বচিত হয়ে এসেছি। আমরা দেখেছি প্রায়ই একটি বিষয় সেখানে উত্থাপিত হয় এবং সেটা আমি এখানে উত্থাপন করতে চাই। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, আরো অনেকে আছেন তারা এই সমস্যাটির একটা সমাধান করবেন। রাজনৈতিক ব্যক্তি হিসেবে আমাদের ভীষন অসুবিধার সম্মুখীন হতে হয়। এই কারণে এটা বলছি, রেজলিউসনে কতকগুলি বিষয় বলেছেন - এই কাজগুলি করতে বলেছেন - কি? "ধর্মকে যাতে যুক্ত না করা যায় তার জন্য কার্যকরী পদক্ষেপ গ্রহণ করতে হবে" কিন্তু কি কার্যকরী পদক্ষেপ নেবেন, কেউ বলেন নি। আপনি জানেন, বৈশাখ মাসে হিন্দুদের কীর্তন হয়। রথযাত্রার সময় কিংবা অন্য কোন সময় মসজিদের সামনে দিয়ে বাজনা বাজিয়ে যায় তখন মুসলিন ভাইরা আপত্তি করে। তাদের নামাজের সময় মসজিদের ১০০/২০০ গজ দূর দিয়ে, সামনে, পিছনের দিক দিয়ে বাজনা বাজিয়ে যাওয়া যাবে না। এতে প্রায়ই গণ্ডোগোলের সৃষ্টি হয়, দাঙ্গা হাঙ্গামা, মারপিটের সৃষ্টি হয় এবং প্রায়ই মারপিট লেগে থাকে।

নার কাছে লোকেরা আসে। রাজনৈতিক নেতা হিসেবে আমি কোন দিক নেব, নিজেই বুঝতে পারি না। এই সমস্যার সুষ্ঠু সমাধান যাতে হয় মাননীয় মুখ্যমন্ত্রী চিন্তা ভাবনা করবেন। আপনাদেরও অনেককেই এই সমস্যার সম্মুখীন হতে হয় কিনা জানি না আশা করব মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে এর সমাধান আসবে। মুর্শিদাবাদ জেলার বেলেডাঙ্গা থানার বিষয় এখানে উল্লেখ করছি। আশ্চর্যের ব্যপার হল, সেখানে একটি শিব মন্দির তৈরী করেছেন সেখানকার পুলিশ কর্তৃপক্ষ। আপনারা বলছেন প্রশাসনে ধর্মনিরপেক্ষ বজায় রাখতে হবে এবং তারা যেন কোন ধর্মকেই প্রশ্রয় না দেন, মদত না দেন। অথচ আমরা দেখছি একটি পুলিশ ষ্টেশনে শিবমন্দির তৈরী করা হচ্ছে। এই জিনিষ যদি মুখ্যমন্ত্রীর শাসনকালে চলতে থাকে তাহলে কোথায় এই রেজিলিউসনের কি মানে হয়, আমি কিছুতেই বুঝতে পারছিনা। কাজেই এই সব ঘটনা যাতে না ঘটে তার জন্য আগামী দিনে আপনারা সচেষ্ট হবেন। এই কথা বলে আজকে যে মোসন এসেছে মোটামুটিভাবে তাকে সমর্থন করছি। আশা করি এর পর সদস্য যারা বলবেন তারা শুধু পরস্পরকে গালিগালজ করে, কাদা ছোঁড়াছুঁড়ি করে, এই সর্বসম্মত সুন্দর রেজিলিউসনের গুরুত্ব হ্রাস করে দেবেন না।

**শ্রী মহম্মদ ইয়াকুব :** অনারেবল স্পীকার স্যার, লক্ষ্মী দে, শক্তি বল, কৃপাসিন্ধু সাহা এবং কীর্তি গোস্বামী যে প্রস্তাব এখানে এনেছেন তাকে সমর্থন জানাতে গিয়ে ২/১ টি বিষয় এখানে উল্লেখ করতে চাই। সাম্প্রদায়িকতার বিপদ আজকে আমাদের সামনে দেখা দিয়েছে। স্বাভাবিকভাবেই আজকে আমাদের সকলকে এই বিষয়ে চিন্তা করতে হচ্ছে, কিভাবে এই সাম্প্রদায়িকতাকে শেষ করা যায় ধর্মকে রাজনীতির সাথে মিশিয়ে ফেলা হচ্ছে এবং আজকে ধর্মকে রাজনীতির মধ্যে নিয়ে এসে মানুষকে ভাগ করার চেষ্টা চলছে। এবং ধর্মের নাম নিয়ে আজকে মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে। সেখানে মূল সমস্যার ব্যাপারে আমাদের দেশের সাধারণ মানুষ, গণতান্ত্রিক মানুষ যাতে আন্দোলন গড়ে তুলতে না পারে তার জন্য চেষ্টা করা হচ্ছে। আমাদের দেশের যে সামাজিক এবং অর্থনৈতিক ব্যবস্থা সেই ব্যবস্থা যাতে পরিবর্তন করতে না পারে তার জন্য আজকে ধর্মের নাম দিয়ে মানুষকে বিভ্রান্ত করে তাদের ভাগ করে দেবার চেষ্টা হচ্ছে। এসব জিনিষ আমরা আমাদের বাস্তব অভিজ্ঞতা দিয়েই বুঝতে পারছি। আমরা লক্ষ করছি যে সারা দেশের গণতান্ত্রিক মানুষ তারা গোটা ব্যবস্থাটা পরিবর্তন করার জন্য সংগঠিতভাবে আন্দোলন গড়ে তুলতে চাইছে। সেই আন্দোলনকে ভেঙে দিয়ে শোষক শ্রেণী যাতে তাদের শোষন যন্ত্রকে শক্তিশালী করতে পারে তারই জন্য আজকে বিভেদকামী সাম্প্রদায়িক শক্তি, প্রতিক্রিয়াশীল শক্তি জোট বেঁধে নেমে পড়েছে। আমাদের তাই দায়িত্ব আরও বেড়ে গিয়েছে। সারা দেশের সাধারণ মানুষকে এর বিরুদ্ধে আমাদের আরও সজাগ ও সচেতন করে তুলতে হবে। স্যার, ধর্মের নাম নিয়ে আজকে নয় অনেক অনেক দিন আগে থেকেই এই সমস্ত করা হচ্ছে। সাত সমুদ্র তেরো নদী পার হয়ে এসে যখন ইংরাজ আমাদের দেশ দখল করলো তখন তাদের শোষনের যন্ত্রকে ভালভাবে কায়েম করার জন্য ধর্মের নামে এ দেশে তারা বিভেদ সৃষ্টি করেছে। সেদিন ধর্মের নাম নিয়ে সাম্প্রদায়িকতার বীজ তারা রোপন করিছিল। আমাদের দেশের মানুষরা কৃষক আন্দোলনকে ভুলতে পারেন না। হিন্দু, মুসলমান নির্বিশেষে সমস্ত কৃষকরা সেই আন্দোলনকে সংগঠিত করেছিল। শুধু তাই নয়, তিতুমীরের ইতিহাস, মজনু শা'র ইতিহাস, সন্ন্যাসী বিদ্রোহের ইতিহাস আমরা জানি। এখানে ধর্মের জিগির ছিল না, এখানে হিন্দু মুসলমানের প্রশ্ন ছিল না। আজকে যখন শোষিত, বঞ্চিত, লুণ্ঠিত মানুষরা সংগঠিত হয়ে এগিয়ে যেতে চাইছেন তখন ধর্মের নামে মানুষকে ভাগ করার চেষ্টা হচ্ছে। স্যার, দেশ ভাগ হয়েছিল ধর্মের নামে। কে করেছিল? মুসলিম লীগ আর কংগ্রেস। এসব কথা কি তারা অস্বীকার করতে পারেন? দেশ ভাগ হয়ে ভারতবর্ষ এবং পাকিস্থান তৈরী হ'ল। মুসলিম লীগ পাকিস্থান করলো - পূর্ব পাকিস্থান এবং পশ্চিম পাকিস্থান। কিন্তু আমরা কি দেখলাম। আমরা দেখলাম সেই পাকিস্থান ভেঙে বাংলাদেশের সৃষ্টি হ'ল। আমরা দেখলাম যে ধর্মের নামে পাকিস্থানের সৃষ্টি হয়েছিল সেই পাকিস্থানই ভেঙে গেল। একদল মুসলিম আর একদল

মুসলিমকে খুন করলো। হাজার হাজার বাঙালী বাংলাদেশে খুন হ'ল। যারা ধর্মের নামে সুড়সুড়ি দিয়ে দেশকে ভাগ করেছিল তারা কোথায় গেলেন? তাই আমি বলতে চাই, ধর্মের নামে আজকে এই জিনিষ চলতে পারে না। আমাদের সকলের সাবধান হওয়া দরকার কারণ ঐ বি. জে. পি. ভয়ঙ্কর ঝঞ্ঝাটীয়া পার্টি। ধর্মের নামে তারা হিন্দু রাষ্ট্র করবে বলছে। ধর্মের নামে পাকিস্থান হয়েছিল আর এরা বলছে হিন্দু রাষ্ট্র করবে। তাহলে তো এর পর বর্ণের প্রশ্ন আসবে। উচ্চবর্ণের, নিম্নবর্ণের মধ্যে দেশ ভাগ হয়ে যাবে। স্যার, এ সবই হচ্ছে সাধারণ মানুষের আন্দোলন যাতে এগিয়ে যেতে না পারে তার জন্যই এই সব অপচেষ্টা। এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করবো এই বলে যে আসুন আমরা সবাই জোট বেঁধে সাধারণ মানুষকে সচেতন করি সাম্প্রদায়িকতার বিরুদ্ধে।

[6.30 to 6.40 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাম মন্দির বাবরি মসজিদ সম্পর্কে আমাদের ভয়ানক মাথাব্যাথা। আমি সদর্পে একথা বলতে চাই যে আজকে আমাদের দেশের মানে পশ্চিমবঙ্গে ধর্মকে রাজনীতির সঙ্গে যুক্ত করে সাম্প্রদায়িক সম্প্রীতি বিনষ্ট করছি। ১৯৮৮ সালের ২৪শে জুন কাটরা মসজিদকে কেন্দ্র করে সি. পি. এম.-এর লোকেরা ওখানে এক মাস আগে দুয়ারে দুয়ারে বলে এল যে কাটরা মসজিদে মুসলমানদের নামাজ পড়তে যেতে হবে, আর হিন্দুদের বলে এল, যে ভাবে হোক রুখতে হবে। এই হচ্ছে সি. পি. এম-এর কীর্ত্তিকলাপ। আমি সেদিকে যাচ্ছি না। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। তিনি খুব সদর্পে একথা বলছেন। বাবরি মসজিদ, রাম জন্মভূমি সম্পর্কে এদের এত মাথা ব্যাথা। মুর্শিদাবাদের কাটরা মসজিদের কোন হিন্দু দাবীদার নেই। কাটরা মসজিদ মসজিদই। সেই মসজিদে দীর্ঘদিন মুসলমানরা ছিল না, সেখানে নামাজ পড়া হয়নি। আজকে সেখানে মুসলমানদের বসবাস স্থাপন হয়েছে। আজকে সেখানে নামাজ পড়তে যাবে। মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, সেখানে কেন মুসলমানরা নামাজ পড়তে যেতে পারবে না সে সম্পর্কে আমাদের বলতে হবে। সেখানকার ঘটনা সম্পর্কে আপনার সি. আই. ডি. আই. বি.-র অযোগ্য লোকেরা কোন খবর রাখে না। মুসলমানরা যখন সেখানে গেল এবং সেখানে যে অবস্থা চলছিল সে সম্পর্কে আপনাকে কোন ইনফর্মেশান দেওয়া হল না। আমি এই রেজিলিউশানকে স্বাগত জানাচ্ছি। আজকে এই দেশ হচ্ছে কবি নজরুল ইসলামের দেশ, রবী ঠাকুরের দেশ। বিপ্লবী কবি নজরুল ইসলামের একটা কথা আমাদের এক ভাই শুনিয়েছেন। সেটা হচ্ছে, 'এক বৃন্তে দুটি কুসুম হিন্দুমুসলমান, মুসলমান তার নয়নের মনি হিন্দু তার প্রাণ'। একথা আমার কথা নয়, একথা সি. পি. এম.-এর কথা নয়, একথা হচ্ছে বিপ্লবী কবি নজরুল ইসলামের কথা। আজকে দেশ থেকে এই সাম্প্রদায়িকতার বীজ উঠিয়ে দেবেন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমি বরাবর ওনার যত বক্তৃতা শুনেছি তাতে পুলিশের বিরুদ্ধেই ওনার বক্তৃতা বেশী থাকে। সমস্ত বক্তৃতার অর্ধেকই থাকে পুলিশের বিরুদ্ধে। আজকে সেই পুলিশরা সব সাধু হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে বলছি যে আজকে প্রতিটি থানায় পুলিশ কালী মন্দির তৈরী করছে। আপনার এই ১৪ বছরের মধ্যে কিন্তু একটা থানায় মসজিদ বানানো হয়নি। আপনি কি একথা জানেন যে এই পুলিশ কালীপূজার নামে সমস্ত মুসলমানদের কাছ থেকে চাঁদা আদায় করে লক্ষ লক্ষ টাকা বাৎসরিক ইনকাম শুরু করেছে? আপনি তা জানেন না। আপনার কাছে অনুরোধ করবো, মার্ক্সীয় দর্শনে বিশ্বাসী আপনারা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, কিন্তু আপনার আমলে মুর্শিদাবাদকে কেন্দ্র করে এই প্রশ্ন এসেছে। আমি অবাক হয়ে দেখছি, প্রতিটি থানায় এই জিনিষ ঘটছে। আমি নওদা থানার কথা বলছি। আমি বলতে চাই কী করে এটা সম্ভবপর হলো, মুসলমানদের কাছ থেকে প্ল্যান করে টাকা নেওয়া হচ্ছে। মুসলমানরা স্বেচ্ছায় এই চাঁদা দিতে সক্ষম। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ডাকাতিয়া পোতা গ্রামে গত নয় তারিখে পুলিশ গুলি করে মুসলমান

মারলো, আমি বারবার বলেছি। হিন্দু পুলিশ মুসলমান মেরেছে এই রাজত্বে, আপনারা এই কথা স্বীকার করবেন না, আবুল হাসান তার নাম। আপনি আপনার দেশ থেকে সাম্প্রদায়িকতা হঠাবেন? আমার দাবী, প্রতিটি থানায় আপনি মিনিমাম একজন করে পুলিশ অফিসার.মুসলমান দেবার কথা ভাবুন। সিদ্ধার্থ শংকর রায়, তাঁর আমলে নিজে স্থির করেছিলেন যে প্রতিটি থানায় একজন করে মুসলমান পুলিশ অফিসার দেবেন এবং প্রতিটি থানায় তিনি একজন করে পুলিশ অফিসার মুসলমান দিয়েছিলেন। আপনি সেই কথা বলেননি। ১৯৭৭ সালে আপনারা কাদের সঙ্গে গাঁটছড়া বেঁধেছিলেন - আজকে তারা বি. জে. পি.। তারপর আবার ভি. পি. সিং. এর আমলে তাদের সঙ্গে গাঁটছড়া বেঁধেছিলেন, এটা আপনাদের ভুললে চলবে ন। আপনারা সবসময় বলেন কংগ্রেসের সংখ্যালঘু সরকার, বেশ তো আপনারা সমর্থন তুলে নিন না দেখি, সরকারকে ফেলে দিন, তা তো দিলেন না? সাপের মুখেও চুমু খাবেন, বাঘের মুখেও চুমু খাবেন, এইভাবে আর কতদিন চলবে? পার্লামেন্টের যত এম. পি. আছে, কংগ্রেসের সারা ভারতবর্ষের বিধানসভা মিলিয়েও আপনাদের তত এম. এল. এ. নেই। এইভাবে ভাঁওতা দিয়ে কতদিন চলবে? আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কীর্তি গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এসেছে, আমি তার অন্যতম উত্থাপক হিসেবে বলছি, প্রশ্ন আমরা যে তুলতে চেষ্টা করেছিলাম, আমার বিরোধী পক্ষের বন্ধুরা তার মূল সুরটাকে ধরতে পারেন নি। তাঁরা সকলে স্বীকার করেছেন, আমরা এমন একটা সময়ের মধ্যে দিয়ে চলেছি যখন আমাদের দেশের জাতীয় ঐক্য বিনষ্ট হতে চলেছে। আমরা দেশের মানুষকে দেখছি রক্তাক্ত অবস্থার মধ্যে তারা আছে, ভয়ংকর একটা আতংক চারিদিকে ছড়িয়ে পড়ছে। সারা ভারতবর্ষে একটা আতংক ছড়িয়ে পড়েছে কখন কোথা থেকে কী অঘটন ঘটে।

[6.40 to 6.50 p.m.]

আমরা সকলেই জানি আমাদের দেশের একটা বিরাট ইতিহাস আছে, ঐতিহ্য আছে। আমাদের দেশের মর্মবানী হচ্ছে, 'বসুধৈব কুটুম্বকম'। সারা পৃথিবীর মানুষ আমাদের আত্মীয়। আমরা যারা বামপন্থী তারা ছোটবেলা থেকে একটা আদর্শে বিশ্বাসী। আমাদের সেই মূল কথা, 'ওয়ার্কাস অব দি ওয়ার্লাড ইউনাইট'। সারা পৃথিবির শ্রমজীবী মানুষ, তোমরা এক হও। কিন্তু আজকে ভারতবর্ষে অনেকের বীজ বুনে দেওয়া হচ্ছে। ভারতবর্ষে আজকে সাম্প্রদায়িক দাঙ্গা বাঁধিয়ে দেওয়া হচ্ছে এবং ধর্মের সঙ্গে রাজনীতিকে এক জায়গায় করে নিয়ে একটা মর্মান্তিক পরিস্থিতির সৃষ্টি করা হচ্ছে। এর বিরুদ্ধেই সময়োচিতভাবে এই প্রস্তাবকে আমরা এখানে নিয়ে এসেছিলাম, কিন্তু আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা সমস্ত বিষয়টার মূল কথাটা ভুলে গিয়ে বামপন্থীদের দিকে আক্রমন করার চেষ্টা করছেন। নিজেদের পাপ ঢাকার জন্য বলছেন, আমরা বামপন্থীরা সাম্প্রদায়িকতার সঙ্গে হাত মিলিয়েছি। অর্থাৎ আজকের এই পরিণতির জন্য ওরাঁ আমাদের দায়ী করছেন। কিন্তু আমি ওঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, আমাদের দেশের একটা ইতিহাস আছে, আমাদের স্বাধীনতা সংগ্রামেরও একটা ইতিহাস আছে। সেই স্বাধীনতা সংগ্রামের ইতিহাসের দিকে আজকে যখন আমরা তাকিয়ে দেখি তখন ওঁদের সেখানে কংগ্রেস দলেরও একটা ইতিহাস আমরা দেখতে পাই। তাতে আমরা দেখেছি আমাদের দেশের দুই মূল সম্প্রদায়কে এক করে - ইংরাজের বিরুদ্ধে যে সাম্রাজ্যবাদ বিরোধী লড়াই, সেই লড়াই-এর সামিল করা হয়েছিল এবং গান্ধীজীই তার উদ্যোক্তা ছিলেন। কিন্তু একটা সময় আমরা দেখেছি যে, সেই কংগ্রেস এমন একটা সিদ্ধান্ত গ্রহণ করল যার ফলে হিন্দু মুসলমানদের আলাদা কনস্টিটিউয়েন্সি হয়ে গেল। এবং খিলাফত আন্দোলন, যে আন্দোলন এগিয়ে এসেছিল কংগ্রেসের সংগে হাত মেলাবার জন্য - আমাদের দেশের সংখ্যালঘু সম্প্রদায় খিলাফত আন্দোলনের মধ্যে দিয়ে নিজেদের খানিকটা দেখতে পেয়েছিলেন, তাঁরা কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে এক সঙ্গে সাম্রাজ্যবাদ বিরোধী লড়াই-এ এগিয়ে এসেছিলেন। কিন্তু

সেদিন আমরা দেখেছিলাম কংগ্রেসের মধ্যে থেকে একটা অংশ থেকে - বিরোধিতা হয়েছিল। এবং খিলাফত আন্দোলনে যাঁরা এগিয়ে এসেছিলেন, হাত বাড়িয়ে দিয়েছিলেন তাঁদের দূরে সরিয়ে রাখার ব্যবস্থা করা হয়েছিল। অর্থাৎ কংগ্রেসের ইতিহাসের মধ্যেই দেখতে পাচ্ছি, কংগ্রেস আস্তে আস্তে এমন একটা গোষ্ঠীর কুক্ষিগত হয়েছিল যে. কংগ্রেসের, তাঁদের মধ্যে একটা হিন্দু সাম্প্রদায়িকতাবাদী মানসিকতা গড়ে উঠেছিল এবং শেষ অবধি সেটা ভারতবর্ষকে, দেশটাকে ভাগ করার সহায়ক হয়েছিল। আমরা দেখেছি এই জিনিস। কাজেই দেশ ভাগ হবার পরে সেই কংগ্রেসই ক্ষমতায় এলো। ক্ষমতায় আসার পর আমরা দেখলাম, ইংরাজ যে ভাবে পুঁজিপতি ব্যবস্থা তৈরী করে ভারতবর্ষকে লুঠ করে নিয়ে গিয়েছিল, তেমনি ভারতবর্ষের পুঁজিপতি গোষ্ঠীরা স্বাধীনতার পর কংগ্রেসকে পেছন থেকে সমর্থন জোগালেন এবং কংগ্রেসও তাদের হাত শক্ত করার জন্য ভারতবর্ষের মধ্যে সেই ভাবে রাজনীতি করতে শুরু করল। এবং মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করে চললো। তখন থেকে বিভেদের বীজ বোনা শুরু হ'ল। ওঁরা দুঃখ-পীড়িত মানুষকে কখনও হিন্দু, কখনও মুসলমান, এইভাবে চিহ্নিত করতে শুরু করলেন। এর ফলে আমরা দেখলাম যে, ১৯৪৭ সালের পরেও ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে প্রান্তে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা শুরু হ'ল। আজকে ওরা বামপন্থীদের দিকে আঙুল তুলে বলার চেষ্টা করছেন, কাটরা মসজিদ দেখাবার চেষ্টা করছেন, কাটোয়া দেখাচ্ছেন। আমি ওঁদের প্রশ্ন করি এ বিষয়ে কংগ্রেসী আমলের ইতিহাসটা কি? সেই ইতিহাসটাকে একটু পড়ে দেখুন তখন কত বার কত হাজার সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা হয়েছে - কংগ্রেস রাজত্বে বিভিন্ন প্রদেশে। একটু আগে নাসিরুদ্দিন সাহেব পুলিশের ভূমিকার কথা বললেন। ওঁরা কি আজকে অস্বীকার করতে পারেন উত্তর-প্রদেশে প্রভিনসিয়াল আর্মড কন্সটেবুলারির কথা? ওদের বিরুদ্ধে কমিশন হয়েছে এবং সেই কমিশনের রায় বেরিয়ে এসেছেযে, পুলিশের উর্দি পরা সামরিক বাহিনীর লোকেরা যাদের ঐ কংগ্রেসী সরকার নিয়োগ করেছিলেন সংখ্যালঘু মানুষদের হত্যা করার জন্য। মিরাটের দাঙ্গা হাঙ্গামায় পি. এ. সি,র যে ভূমিকা আছে সেই ভূমিকার কথা আমরা জানি। কারা ঐ কাজ করেছে? সেদিন কংগ্রেস রাজত্ব ছিল উত্তর-প্রদেশে, তারা থেকে এই জিনিষ করেছে। বিভিন্ন জায়গায় আমরা এই জিনিষ দেখেছি। ঐ মহারাষ্ট্রের ভিয়াণ্ডিতে যে দাঙ্গা হয়েছে সেই দাঙ্গাকে দীর্ঘ দিন ধরে এগিয়ে নিয়ে যাওয়া হয়েছে। কারা করেছিল এবং কাদের সুবিধা দেওয়ার জন্য করা হয়েছিল? এর মূল বেনিফিসিয়্যারি হচ্ছে অসাধু ব্যবসায়ীরা। আসাধু পুঁজিপতি কিংবা গুণ্ডা বদমাসরাই হচ্ছে মূল বেনিফিসিয়্যারি। বিভিন্ন জায়গায় যখন সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা হয় তখন তার সব চেয়ে বেশী সুযোগ গ্রহণ করে এই ব্যক্তিরা। আজকে রাজনীতির নাম করে বিরোধী কংগ্রেস সদস্যরা বামপন্থীদের দিকে আঙুল তুলে বলছেন, আমরা বামপন্থীরা নাকি একে প্রশ্রয় দিচ্ছে। আমরা বামপন্থীরা আপনাদের কার্যকলাপ দেখে আপনাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দেবার চেষ্টা করছি ব্যাপারটা কোন জায়গায়। কিন্তু এইভাবে আমরা যতই একে অপরের ওপর দোষ চাপাবার চেষ্টা করি না কেন, রাজনীতির সঙ্গে ধর্ম মিশে গিয়ে ভারতবর্ষে বি. জে. পি.-র মত একটা শক্তির উদ্ভব হয়েছে, তারা এর সুযোগ গ্রহণ করবার চেষ্টা করছে। আজকে মাননীয় সদস্য সুদীপ বন্দোপাধ্যায় আমাদের কাছে প্রশ্ন রেখেছেন যে, আমাদের আজকে ঠিক করে নিতে হবে কে বেশী শত্রু, কংগ্রেস না বি. জে. পি.?আমি একটা কথা বলতে চাই, আমাদের বিশ্লেষণ হিসাবে কংগ্রেসকে আমরা যেভাবে দেখি, তা হ'ল এই যে, আপনারা মানুন আর নাই মানুন আমাদের দেশে যে পুঁজিবাদী শক্তি আছে কংগ্রেস তাদের পৃষ্টপোষক। আমি সুদীপবাবুকে বলেছি, আপনারা তাদের পৃষ্টপোষক এবং আপনাদের পৃষ্টপোষক হচ্ছে তারা। কাজেই আমাদের মূল শত্রু হচ্ছে পুঁজিবাদী ব্যবস্থা। পুঁজিবাদী ব্যবস্থা শোষণের ওপর দাঁড়িয়ে থাকে এবং সেই ব্যবস্থার পিছনে আপনারা দাঁড়িয়ে আছেন। সেই ব্যবস্থায় আজকে যারা সবচেয়ে বেশী বেনিফিটেড হচ্ছে তারাই আজকে ঐ সাম্প্রদায়িকতার জন্ম দিচ্ছে। আজকে দুটো ফ্রন্ট তৈরী হয়েছে। একদিকে কংগ্রেস। যে কংগ্রেস মুখে ভাল কথা বলে, ধর্ম নিরপেক্ষতার কথা বলে, ভেতরে ভেতরে বিভিন্ন ধরণের দাঙ্গা

হাঙ্গামা লাগাবার চেষ্টা করে। আজকে কোথাও প্রাদেশিকতা নিয়ে দাঙ্গা, কোথাও আজকে ভাষাকে কেন্দ্র করে দাঙ্গা, কোথাও আজকে আঞ্চলিকতাবাদের দাঙ্গা, কোথাও ধর্মকে কেন্দ্র করে দাঙ্গা – বহু দাঙ্গার ইতিহাস কংগ্রেসের রাজত্বকালে হয়েছে, হচ্ছে। আর একটা জিনিষ আমি বি. জে. পি.-র ক্ষেত্রে দেখেছি যারা গণতন্ত্রকে হত্যা করতে চায়। ফ্যাসিবাদী কায়দায় ঘোমটা খুলে ফেলে একনায়কতন্ত্র কায়েম করতে চায়। তারা ফ্যাসিবাদী কায়দায় পথকে পরিষ্কার করে দিচ্ছে এবং এই শক্তিকে তোলবার জন্য পিছন থেকে কংগ্রেস মদত জোগাচ্ছে। সেইজন্য আজকে দেখছি এ. আর. বি. টিমের খেলা হচ্ছে। আপনারা আজকে বলেছিলেন, এ টিমকে সমর্থন করবেন, না বি টিমকে সমর্থন করবেন। আমরা বামপন্থী মার্কসবাদী দুই টিমকেই ঘৃণা করি। কারণ যারা মানুষকে রক্তাক্ত করেছে, যারা মানুষকে হত্যা করেছে তারা ক্ষমার অযোগ্য এবং এই পরিস্থিতিতে আপনাদের শুভবুদ্ধির উদয় হোক এই আশা আমি করবো।এই অবস্থায় দাঁড়িয়ে আপনারা বলেছেন, রবীন্দ্রনাথের কথা, নজরুলের কথা। রবীন্দ্রনাথ এবং নজরুল দেশবাসীকে যে ডাক দিয়ে গেছেন তার মর্মবাণী আপনাদের অন্তরকে কি স্পর্শ করেছে? আজকে রামজন্মভূমি এবং বাবরি মসজিদ নিয়ে অনেক কথা বললেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি, আপনারা তো শাসন ক্ষমতায় অনেক বছর ধরে ছিলেন। আপনারা এই ব্যাপারে আগে থেকে একটা ফার্ম স্টাণ্ড নিতে পারতেন, কিন্তু তা নেননি। মুসলিম মহিলা বিল নিয়ে শরিয়তি কায়দায় মহিলাদের নাগরিকত্বের অধিকার থেকে আপনারা বঞ্চিত করলেন। আপনাদের হাতে অনেক শক্তি ছিল, আপনাদের পার্টি মেজরিটি ছিল, সেদিন ফার্মলি কথাগুলি বলতে পারতেন। মুসলমান যাঁরা আছেন তাঁদের জিজ্ঞাসা করি, আপনারা বুকে হাত দিয়ে বলুন, সেদিন কংগ্রেস মুসলিম সম্পর্কে কি ভূমিকা নিয়েছিল? আপনাদের তো একটা মানসিকতা আছে, বিশেষত আপনারা সংখ্যালঘু সম্প্রদায়। সেই বিশেষ মানসিকতা কংগ্রেসী রাজত্বে কোনদিন সাটিসফাই হয়েছে? তখন ঐ সংখ্যালঘু সম্প্রদায়কে কংগ্রেস ভয় দেখিয়ে তাদের আশ্রয় দেবার ভান করেছিলেন। কংগ্রেস আমলে তাদের কোনদিন নিরাপত্তা ছিল না। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রণ্টের রাজত্বে মুসলিম বন্ধু যাঁরা আছেন তাঁরা আজকে দৃপ্ত ভঙ্গীতে বামপন্থীদের সঙ্গে হাতে হাত মিলিয়ে মিছিল, মিটিং এবং নির্বাচনে অংশগ্রহণ করছেন। কিন্তু আপনাদের আমলে এই জিনিস হয়নি। বামফ্রণ্টের রাজত্বে সংখ্যালঘু সম্প্রদায়ের নিরাপত্তা আছে। আপনাদের আমলে এই কলকাতা শহরে বারবার রক্তাক্ত দাঙ্গা হয়েছে। কাজেই এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের আনীত প্রস্তাবকে সমর্থন করছি এবং আশা করি সকলেই এই প্রস্তাবকে সমর্থন করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব মাননীয় লক্ষ্মীকান্ত দে প্রমুখ সদস্যরা এনেছেন আমি সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করি এবং এই প্রস্তাবকে আরো অর্থবহ করার জন্য আমি একটি গঠনমূলক সংশোধনী দিয়েছি বিবেচনার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা সঠিকভাবেই বলা হয়েছে স্বাধীনতার ৪৩ বছর পরেও আজকে আমাদের দেশে সাম্প্রদায়িক শক্তি যেভাবে মাথা উঁচু করেছে দেশের শুভবুদ্ধি সম্পন্ন, গণতন্ত্রপ্রিয় মানুষের যথার্থতই ভাবনার বিষয় এবং এ শক্তির বিরুদ্ধে একটা ঐক্যবদ্ধ প্রয়াস, তার প্রয়োজনীয়তা এবং গুরুত্বকে কেউই লঘু করে দেখতে চায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ভারতবর্ষের মধ্যে এই যে সাম্প্রদায়িকতার বীজ এটা অনেক গভীরে। একথা ঠিক, শুধু ধর্মকে ভিত্তি করে নয়, বিভিন্ন রাজ্যের বর্ণ, ভাষা এগুলিকে ভিত্তি করে ভারতবর্ষের সমাজমননে এই বিভেদকামী বীজ রচিত। একথা ঠিক, কারণটা ঐতিহাসিক, কারণটা সামন্ততান্ত্রিক যুগের চিন্তাভাবনাটা স্বাধীনতা আন্দোলনের মধ্য দিয়ে চলে যাওয়ার কথা ছিল। ভারতবর্ষে স্বাধীনতা আন্দোলনের যে ত্রুটি সেই ত্রুটির জন্যই আজকে এই অবস্থা এবং অন্যতম কারণ।। আপনি জানেন, স্বাধীনতা আন্দোলনে রাজনৈতিক কর্মসূচীর সাথে সামাজিক এবং সাংস্কৃতিক যে বিপ্লব বা আন্দোলন-এর যে কর্মসূচী সেটা গ্রহণ করা হয়নি বলে আজকে এইরকম একটা পরিস্থিতি এবং তারই

ফলে এই যে হিন্দু ধর্মবোধ, ধর্মভিত্তিক জাতীয়তা বোধের যে নেতৃত্ব সেই নেতৃত্ব হিন্দু মুসলমান সাম্প্রদায়িক সম্প্রীতির যে আহ্বান জানাচ্ছেন সেই আহ্বানে সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়ের মধ্যে আস্থা সৃষ্টি করতে পারেনি।

[6.50 to 7:00 p.m.]

জাতীয় স্বাধীনতা আন্দোলনের এই দুর্বলতার সুযোগ নিয়ে আমাদের দেশের মৌলবাদী শক্তি একদিকে হিন্দু, মুসলমান দুই মৌলবাদী আর অপরদিকে ব্রিটিশ সাম্রাজ্যবাদী শক্তি সুযোগ নিয়েছিল, ফলে ভারতবর্ষে জাতীয় স্বাধীনতা আন্দোলনের দুর্বলতার ফলশ্রুতি সামাজিক এবং সাংস্কৃতিক যে বিভেদ থেকে গিয়েছিল স্বাধীনতার উত্তরকালে শাসক দলগুলি ধর্মনিরপেক্ষতার নামেই হোক বা সরাসরি সামাজিক দল হিসাবে চিহ্নিত হয়েই হোক রাজনৈতিক নির্বচনের স্বার্থে তাঁরা এই সুযোগটি ব্যবহার করেছেন। এরই ফলশ্রুতি হিসাবে আমাদের দেশের মানুষকে আজ এর মাশুল দিতে হচ্ছে। এই পটভূমিতে বিচার করলে পশ্চিমবঙ্গে সামাজিক সম্প্রীতির ঐতিহ্য সারা ভারতবর্ষের একটা দৃষ্টিভঙ্গী সেটা আমরা আজও গর্বের সঙ্গে বলতে পারি তবে আগে যতটা জোরের সঙ্গে বলতে পারতাম আজ ততটা পারি না। সেটা ভাবা দরকার কেন পশ্চিমবঙ্গে সামাজিক সম্প্রীতির ঐতিহ্যের ৩টি কারণ ছিল। ভারতের নবজাগরণ আন্দোলন, নব জাগরণের সুযোগ বাংলাদেশ সারা ভারতবর্ষে যারা পথিকৃত ছিল সেঠা হচ্ছে স্বাধীনতা আন্দোলনে আপোষহীণ বিপ্লব, কোথায় সেই বিপ্লব, সেই বিপ্লবের নেতৃত্ব কে দিয়েছিল? দিয়েছিল পশ্চিমবঙ্গ। শুধু তাই নয় স্বাধীনতার উত্তরকালে যে জনস্বার্থ বিরোধী শাসকদল পদক্ষেপগুলি নিয়েছিল তার বিরুদ্ধে পশ্চিমবঙ্গে ছিল বাম আন্দোলন, গণ আন্দোলনের পীঠস্থান। গৌরবোজ্জ্বল যে পটভূমি পশ্চিমবঙ্গের মানুষকে ঐক্যবদ্ধ করেছিল আমরা জানি যে এটা হচ্ছে ইতিহাস। আজকে অত্যন্ত বেদনার সাথে স্বীকার করতে হবে, বিচার করতে হবে বিগত একদশকের বিশেষ করে এই যে পশ্চিমবঙ্গের সাম্প্রদায়িক সম্প্রীতি ঐতিহ্য তাতে খানিকটা ফাটল দেখা যাচ্ছে। বেদনার সঙ্গে লক্ষ করছি সেটা দেখা দিয়েছিল সুখী সমাজের সামাজিক চিন্তার ভিতর প্রভাব বেড়েছে সেটা কেন সমস্ত দায়বদ্ধ সম্পন্ন বামপন্থী গণতান্ত্রিক মানুষ তার প্রতি শ্রদ্ধা রাখতে পারছেন না। আজ আমরা উদ্বিগ্ন, কিন্তু কেন? কোন ব্যক্তির দৃষ্টিভঙ্গীর জন্য নয়, এর কারণ হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনের যে পরিবেশ পশ্চিমবঙ্গের ঐতিহ্য আজকে নেই, অনেকটাই ক্ষুণ্ণ হয়েছে, এ জন্য গণতান্ত্রিক আন্দোলন ধ্বংস হয়ে যাচ্ছে। পরিবেশ ক্ষয় হচ্ছে। তার মধ্যে সামাজিক শক্তি অন্ধকারের শক্তি আজ সুযোগ পাচ্ছে। সংস্কারমুক্ত মন নিয়ে আজ বিচার করতে হবে, বিবেচনা করতে হবে। এটা কে আমরা বলি যে গণ আন্দোলন, গণতান্ত্রিক পরিবেশ অর্থবহ, তাৎপর্য্যপূর্ণ বা গণতান্ত্রিক আন্দোলন গণ আন্দোলন মিটিং, মিছিল জনগণের স্বার্থে মিটিংএ অংশগ্রহণকারী মানুষ সামাজিক দায়বদ্ধতা সমস্ত রকম সংকীর্ণতা বিরোধী যা আছে সাম্প্রদায়িক সম্প্রীতি শোষিত, নিপীড়িত এদের প্রতি সংকীর্ণতা করার ফলে গণ আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করার ক্ষেত্রে একটা মস্ত বড় পদক্ষেপ সেটাতে আজকে ত্রুটি হয়ে যাচ্ছে, এটা বিচার করে দেখার জন্য বলছি। এটাকে কি করে সামাজিক যুক্তি প্রতিহত করা যায় বিভেদকারী শক্তিকে প্রতিহত করা যায়, তাকে প্রতিহত করার মস্তবড় শর্ত আবার গণতান্ত্রিক আন্দোলনের পরিবেশকে গড়ে তোলা। কোন প্রোগাম্যাটিক আউটলুক দৃষ্টিভঙ্গী থেকে লক্ষ করে ছোট করে দেখাতে চাইনা - সেটা বিচারের জন্য বলব আজকে দুর্ভাগ্যের কথা, সেটা আজকে অস্বীকার করার উপায় নেই, আজকে এগুলি হচ্ছে। গণতান্ত্রিক আন্দোলন, গণ আন্দোলন শক্তি সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি হচ্ছে আমি সেগুলি দীর্ঘ করতে চাই না, মুর্শিদাবাদ, পুরুলিয়ার প্রশ্নে বিভিন্ন সেগুলির সবটা প্রশ্ন দিয়ে রাখতে চাই না, যদি রাজনৈতিকভাবে মোকাবিলা করা না যায় স্বীকার করি মতাদর্শ যাই পার্থক্য থাক না কেন আমরা আন্তরিকভাবে সমস্ত গণতান্ত্রিক শক্তি আজ সমস্ত দেশ

থেকে মুক্ত। আজ এখানে একটা ঐক্যবদ্ধ হওয়া দরকার। আমরা যৌথভাবে এই সাম্প্রদায়িক শক্তি এবং বিভেদকামী শক্তিকে রুখে দিতে চাই। আমি আলোচনা আর বৃদ্ধি না করে আজকে এই প্রস্তাবকে আরো অর্থবহ এবং আরো কার্যকারী করার জন্য এ্যামেণ্ডমেন্ট দিয়েছি প্রস্তাবক মহাশয়দের বিবেচনার জন্য, তাঁরা সেটা বিবেচনা করে দেখবেন। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই মহতী সভায় বিচ্ছিন্নতাবাদী শক্তি এবং সাম্প্রদায়িক শক্তি যে মাথা চাড়া দিচ্ছে তার বিরুদ্ধে যে প্রস্তাব আনা হয়েছে তার আমি একজন স্বাক্ষরকারী এবং এই প্রস্তাবের সমর্থনে আমি দু-চারটি কথা বলতে চাই। স্যার, আমি খালি বিরোধী পক্ষের মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় যে পয়েন্ট বের করেছেন সেই ব্যাপারে বলবো; অতীশ বাবু কন্সটিটিউশনের প্রিয়ামবেল পড়ে একটা কথা বলেছেন যে তাঁরা নাকি ভারতবর্ষের সংবিধানে ধর্মনিরপেক্ষ এবং জোটনিরপেক্ষ কথাগুলি ঢুকিয়েছেন। এটা তো সংবিধান স্বীকৃত ব্যাপার। কংগ্রেস থেকে কি এটা সৃষ্টি করা হয়েছিল? আমি বিনয়ের সঙ্গে একটা কথা বলতে চাই, পারলে আমার কথা কনট্রাডিক্ট করবেন। কংগ্রেসের দ্বারা গত ৪৩ বছর দেশের অপশাসনের ফলে আজকে সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে। কি ওঠেনি? মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয়কে বিনয়ের সঙ্গে বলতে চাই কংগ্রেস ধর্মনিরপেক্ষতার জন্ম দিয়েছিল এই কথা যদি স্বীকার করে নিই তাহলে এই সময়কালের মধ্যে কবরও দিয়েছে এই ভারতবর্ষ, এই কথা ঠিক। আজকে একটা সাংঘাতিক ব্যাপার নিয়ে আলোচনা চলেছে। দেশের সার্বভৌমত্ব বিপন্ন, দেশের গণতন্ত্র বিপন্ন, দেশের সমস্ত প্রকার নিরাপত্তার উপর চ্যালেঞ্জ এসেছে, দেশের বাঁধনে এবং অখণ্ডতার উপর চ্যালেঞ্জ দেখা দিয়েছে। এর জন্য দায়ী কে? আজকে একটা কথা বিনয়ের সঙ্গে বলতে চাই আজকে এই বিতর্কে যাওয়া উচিত ছিল না। বুদ্ধদেববাবু এই প্রস্তাবের উপর এ্যামেণ্ডমেন্ট দিয়েছিলেন সেটা মেনে নিলেই এই বিতর্কের অবসান হতো। আজকে সেই বিতর্কের অবসান হলো না, বাধ্য হয়েই আমাদের কিছু বলতে হয়। ওনাদের একজন সদস্য, নাসিরুদ্দিন সাহেবকে দিয়ে বক্তৃতা দেওয়ালেন। কিছু মনে করবেন না, এই রকম একজন লোককে দিয়ে বক্তৃতা করালেন কেন? উনি তো শুধু মৌলবাদের উপর বক্তব্য রেখে গেলেন। যেখানে দেশ বিপন্ন, অখণ্ডতা বিপন্ন, গণতন্ত্র বিপন্ন, দেশের মধ্যে এই রকম একটা চ্যালেঞ্জ সেই সময়ে এদের দিয়ে কেন বক্তৃতা করান? আজকে আমাদের দেশের মধ্যে মৌলবাদী শক্তি এবং বিচ্ছিন্নতাবাদী শক্তি কি করে এলো? এটা আসা সম্ভব হয়েছে আমাদের দেশে অসম বিকাশের ফলে, কেন্দ্র রাজ্য সম্পর্ক ভাল ভাবে গড়ে ওঠেনি। প্রতিটি রাজ্য অসম বিকাশ হয়েছে। দেশে আজকে বেকার, মুদ্রাস্ফীতি, মূল্যবৃদ্ধি এবং সবশেষে টাকার অবমূল্যায়ন। দেশ আজ কোথায় গিয়েছে! তার ফল স্বরূপ আজকে পাঞ্জাব, কাশ্মীর এবং আসাম দেশ থেকে বেরিয়ে যেতে চাইছে, বিভক্ত হতে চাইছে। এর জন্য আপনাদের যদি দায়ী করা হয় তাহলে কি ভুল হবে? পাঞ্জাবে আজকে কে আগুন জ্বালিয়েছে। ভিনদ্রেনওয়ালা তো ইন্দিরা গান্ধী তৈরী করেছিলেন। আজকে সেই পাঞ্জাব অগ্নিগর্ভ তৈরী হয়েছে, সেখানে দাউ দাউ করে আগুন জ্বলছে, প্রতিদিন সেখানে খুন হচ্ছে, একটু ভেবেচিন্তে কথা বলুন। আজকে দেশের মধ্যে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে কেন এটা একটু ভেবে দেখবেন না? আজকে শিবসেনারা গান্ধী মূর্ত্তি ভেঙে নাথুরাম গডসের মূর্ত্তি তৈরী করতে চাইছে। এই রকম একটা অবস্থা দেশে এসেছে। এই কথা বলে আবার আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7.00 to 7.10 p.m.]

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রেজোলিউশান যেটা এসেছে, মাননীয় সদস্য লক্ষ্মীকান্ত দে এনেছেন এটা আমরা পূর্ণ সমর্থন করছি। এই ধরণের আলোচনা খুব প্রাসঙ্গিক

হচ্ছে না। কারণ এই রেজোলিউশনের যে স্পিরিট তা অনেকটা নষ্ট হয়ে যাচ্ছে। এটা করবার সময়ে যদি আমাদের সঙ্গে আলোচনা করতেন তাহলে আমরা সর্বসম্মতভাবে রেজোলিউশানটা করতাম। কিন্তু যে কোন কারণেই হোক এটা এনেছিলেন। আমরা যখন এর মধ্যে বাবরি মসজিদের বিষয়টি দেখতে পেয়েছি তখন মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। মুখ্যমন্ত্রী দেখে বুঝলেন যে সত্যিই কিছু অপ্রাসঙ্গিক থেকে গেছে। আপনারা রাজনীতি করার জন্য এটা করেছিলেন, সেজন্য আমরাও এ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম। সেটা আমরা উইথড্র করে নিয়েছি। রেজোলিউশানটা যে জায়গায় আছে, এটা নিয়ে বিরাট তর্ক হোক এটা আমরা চাই না। কারণ আমরা চাই না যে, ননীবাবু বা যে কোন লোকের সংবাদ খুব বড় করে বের হোক। কারণ তাহলে যে কারণে রেজোলিউশানটা আমরা করছি তা বজায় থাকবে না। আজকে দুর্ভাগ্য, সি. পি. এম-এর তরফে যেভাবে ননী কর মহাশয় আরম্ভ করলেন, বললেন, 'বট তলার উকিল'। ঠিকই তো। আমাদের পিছনে উনি ঘোরেন, উনি যাবেন। আমাদের এখানে যে স্পিরিট সেটা মাননীয় সদস্য ননী কর মহাশয় সম্পূর্ণভাবে ধ্বংস করে দিয়েছেন। এই বিষয়ে আমাদের ভাবা উচিত। আমরা যদি আন্তরিকভাবে সাম্প্রদায়িক শক্তিকে, বিচ্ছিন্নতাবাদী শক্তিকে প্রতিরোধ করতে চাই তাহলে আমাদের পক্ষ থেকে তো স্বীকার করেই নিয়েছিলাম। আলোচনার কোন দরকার ছিল না। আমাদের মাননীয় সদস্য অতীশ সিংহ মহাশয় তো একথা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরস্পরের বিরুদ্ধে এত গালাগালি করে কিছু লাভ হবে? এটা তো কংগ্রেস বা সি. পি. এম-এর ব্যাপার নয়। এটা হচ্ছে সমান শত্রু, যে শত্রু আপনাদের, আমাদের সবাইকে শেষ করবে, শেষ করবে দেশকে – এটা তো ঠিক কথা। কংগ্রেসকে গালাগালি দেবেন? একশো বছরের একটা দল এই কংগ্রেস, আসমুদ্র হিমাচল আমরা আছি। আমরা আছি বলেই তো ঠেকাতে পারছি। মুখ্যমন্ত্রী নিজে স্বীকার করেন, জাতীয় দল হিসাবে কংগ্রেস হচ্ছে একমাত্র দল। একশো বছর পরে এখনও পর্যন্ত আমরা আছি। আর আছি বলেই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে ঠেকানোর ক্ষমতা আমাদের আছে। আমরা তো বলতে পারি যে, ত্রিপুরা থেকে সি. পি. এম. গেছে। এটা কোন রাজনৈতিক দলকে ছোট করে, ঘৃণা করার ব্যাপার নয়। বুদ্ধদেববাবু আছেন, উনি জানেন, আমরা তো আছি আসমুদ্র হিমাচল। জাতীয় দল আমরা আছি একশো বছর পরে। আজকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আমরা যে আছি এটা সকলেই বলবে। আমার মনে হয়, আমাদের সাংবাদিক বন্ধুরা যদি একটু সংযতভাবে রিপোর্টটা বার করেন তাহলে ভাল হয়। কারণ সংবাদপত্রে যদি সংবাদটা খারাপভাবে বেরোয়, তাহলে যে কারণে আমরা এই রেজোলিউশানটা করছি তার প্রতিফলন খুব খারাপ হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় বুঝতে পারছেন যে কিছু কিছু ভাষা এমন ব্যবহার করা হয়েছে যা কোন মার্জিত নয়। রেজোলিউশানটি অত্যন্ত ভালো, কিন্তু এই রেজোলিউশানটি নিয়ে এমনভাবে আলোচনা করা হচ্ছে যেন রাম জন্মভূমি এবং বাবরি মসজিদটা আমাদের দেশের ব্যাপার নয়, অন্যদেশের ব্যাপার নিয়ে আলোচনা করা হচ্ছে। এই আলোচনার মাধ্যমে আরো বেশী করে যেন হিন্দু-মুসলমানকে এই রাম জন্মভূমি এবং বাবরি মসজিদের প্রশ্ন নিয়ে সজাগ করে দেওয়া হচ্ছে। এই রেজোলিউশানটা এখানে আমার মনে হয় না আনাই উচিত ছিল। আনলেও ছোট করে আলোচনা করা উচিত ছিল। যাইহোক, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আইনজ্ঞ লোক, আপনি জানেন যে সংবিধান আমরাই রচনা করেছি। এই সংবিধানের প্রথম অনুচ্ছেদে Constitution of India– we the people of India having solemnly resolved to constitute India into a Sovereign Socialist Secular Democratic Republic and to secure all to its citizens এবং অতীশ সিংহ মহাশয় এই বিষয়ে যে কথাটি বললেন সেটাও আমরা বিশ্বাস করি, উই বিলিভ ইট। এটা আমাদের মনে রাখতে হবে যে সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি বি. জে. পি-র সঙ্গে আমাদের লড়তে হবে। একসাথে, হাতে হাত মিলিয়ে সি. পি. এম., কংগ্রেস সবাইকে একসাথে এদের বিরুদ্ধে লড়তে হবে। গত লোকসভার নির্বাচনে এই দল ৮৬টা সিট পেয়ে গেলো আর দুটি

রাজ্যও পেয়ে গেছে। একটা ছোট বাচ্চা হাতি ছিল, এখন বিশাল আকার ধারণ করেছে। সেই হাতিকে মূলেই ধ্বংস করতে হবে। তাকে শেষ করতে হবে এবং এই শেষ না করা পর্যন্ত গোটা দেশের শান্তি নেই। দেশের সবচেয়ে বড় শত্রু যদি কেউ হয়ে থাকে তাহলে এই বি. জে. পি. হচ্ছে সবচেয়ে বড় শত্রু। এই দল দেশের ৩৭০ ধারাটাকে তুলে দেওয়ার চেষ্টা করছে, কিন্তু এটা তুলে দেওয়া সম্ভব নয়। কংগ্রেসের কাছে সি. পি. এম. বাধা নয় বা সি. পি. এম-এর কাছে কংগ্রেস বাধা নয়। এবং এইভাবে কাদা ছোঁড়াছুঁড়ি করলে বি.জে.পি-কে দমন করা যাবে না। যেভাবে হোক বিজেপিকে নির্মূল করতে হবে। সামগ্রিক পরিস্থিতির পরিবর্তন হয়েছে এবং তাতে আপনারা ইন্দিরা গান্ধীর মৃত্যু সম্পর্কে বললেন, এই বলে কিছু হবে না। এইভাবে একে অন্যকে গালাগালি দিয়ে নিজেকে বড় করা যায় না বা অন্য রাজনৈতিক দলকে ছোট করা যায় না। আমরা এখানে হিন্দু-মুসলমান, শিখ, খৃষ্টান, জৈন, বৌদ্ধ প্রভৃতি সব জাতি মিলে একসাথে বাস করতে চাই। এটাই আমাদের দেশের ঐতিহ্য এবং এইজন্যই এটা ভারতবর্ষ। আমাদের খুব ভালো লাগে যে চাচাজী – জ্ঞানসিং সোহানপাল আমাদের সঙ্গে আছেন। আমাদের মধ্যে যে একজন সর্দারজী আছেন এরজন্য আমরা গর্বিত। আজকে আমাদের খুব ভালো লাগলো যখন দেখলাম চাচাজী কিছুক্ষণের জন্য স্পীকারের সিটে বসেছিলেন। এটা দেখে খুব ভালো লাগলো যে একজন সর্দারজী ওই সিটে বসে আছেন। এটাই আমাদের জাতীয় সংহতির একটা সুন্দর নিদর্শন। এখানে ননী কর মহাশয় আমাদের বিরুদ্ধে যেসব কথা বলে গেলেন এটা ঠিক নয়। কারণ এটা হিংসার ব্যাপার নয়। এই রেজোলিউশানটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এটা নিয়ে নিজেদের দ্বন্দ্ব করার বিষয় নয়। এর বিরুদ্ধে সবাইকে মিলে একসঙ্গে প্রতিহত করতে হবে। এ যদি না করতে পারি তাহলে আগামীদিনে এই বিচ্ছিন্নতাবাদের সংগ্রাম আরো তীব্র আকার ধারণ করবে। এই কারণে এই রেজোলিউশানটা আনার জন্য ধন্যবাদ জানাই। সেই সঙ্গে আরো ধন্যবাদ জানাই মাননীয় মুখ্যমন্ত্রীকে। কারণ আপনাদের তরফ থেকে ২টি ভাষা ভুল হয়েছে তিনি সেটা পরিবর্তন করতে রাজি হয়েছেন। আমরা আরো খুশী হতাম যদি এটা প্রত্যক্ষভাবে আলোচনা করে নিয়ে আনতেন। আমরা বিজেপি শক্তির বিরুদ্ধে সংগ্রাম করতে চাই। যাইহোক এই রেজোলিউশানকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** একটা জিনিষ আমাদের মনে রাখতে হবে যে আমরা তো রেজলিউশানে কোন পলিটিক্যাল পার্টির নাম দিতে দিই না। আমরা এইভাবে বলি These political forces are communal or those are communal powers এখানে কোন বিরোধীদলের নাম দিই না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, আমরা জানি কিন্তু ননীবাবু এই কথাটা বললেন কিনা, তাঁর জ্ঞান নেই তাই বললাম।

**শ্রী ননী কর :** না স্যার, আমি বলিনি, এটা সুদীপবাবু বললেন তাই বললাম।

**শ্রী নটবর বাগদী :** স্যার, আমি বুঝতে পারলাম না প্রবীণ সদস্য সত্যবাপুলী মহাশয় যেটা বললেন, তাহলে কি নাসিরুদ্দিন সাহেবের বক্তব্যটা প্রসিডিংস থেকে বাদ যাবে?

**মিঃ স্পীকার :** এই ব্যাপারে আমার কিছু করার নেই। আপনারা যদি সংযত হয়ে না কথা বলেন তারজন্য আমার কিছু করার নেই। আমি কিছুই বলছি না।

[7.10 to 7.20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে নিবেদন করবো এটা একটা স্পর্শকাতর বিষয়। আপনি প্রাজ্ঞ এবং অত্যন্ত বিজ্ঞ মানুষ, আপনি কিছু কিছু ক্ষেত্রে সত্যি ভালো বুদ্ধি প্রয়োগ করেন এটা ঘটনা। রেজলিউশানটা ঠিক উপযুক্ত মনে করিনা তবে বুদ্ধদেব বাবুর একটা অভিজ্ঞতা

থেকে এটা এসেছে এতে আমার কিছু বলার নেই। আমি চাইনা এই জাতীয় রেজলিউশান আলোচনা এখানে হোক, এই সময়ে এটা বাঞ্ছনীয়ও মনে করি না। আপনি গোটা দেশে দেখতে পাচ্ছেন we are sleeping on a volcano, we can not sleep, we can not identify where it will erupt or where it will not. স্যার, আপনি জানেন এই ননীবাবু কংগ্রেস সম্বন্ধে কিছু বলতে গেছেন, উনি প্রবীণ মানুষ ওঁকে আমি স্মরণ করিয়ে দিতে চাই Secularism is the essence of the Congress creed ... The Congress has lost two most the most valuable lives of India at the altar of secularism : Mahatma Gandhi and Indira Gandhi. These lives have not been sacrificed in vain. For 105 years the Congress has been the exempler of the fundamental principle of our millennial civilization ; unity in diversity. It is the rationale of our philosophy of secularism : "Sarva dharma sadbhaava". This great heritage of our civilization is now under attack. Sensitivity of minority concerns is being protrayed as appeasement of the minorities ... বুদ্ধদেববাবু এটা তো আপনি দেখবেন, দু'টি উত্তর দেবেন, এই যে নির্বাচন হয়ে গেল তাতে আপনারা প্রচ্ছন্নভাবে ঐ শক্তিটাকে মদত দিয়েছিলেন। আপনাদের বিরোধী ভোট ভাগ হয়ে গেল মানে ১৮৮টি সিটে কিংবা ২৫১টি সিটে ; এতে আপনাদের যদি লাভ থাকে তাহলে বুঝবো আপনারা এর বিরুদ্ধে। ১৯৪৬ সালে আপনাদের মনে আছে দেশ ভাগের সময়, বেঙ্গল পার্টিশানের সময় আপনাদের দু'জন মেম্বার ছিলো, সেই সময়ের একজন প্রয়াত আর একজন জীবিত। সেই সময় কি বেঙ্গল পার্টিশানকে আপনারা সমর্থন করেছিলেন? সেই সময় কিন্তু আপনাদের পার্টি ভাগ হয়নি, এটা খালি আপনাদের কাছ থেকে বিনয়ের সঙ্গে জানতে চাইছি। আর একটি বলেছেন মাইক্রোস্কোপ নিয়ে যদি দেখেন তাহলে দেখবেন দুইজন এম. পি. ছিল, তাহলে এই ৮৬ হবার পিছনে আপনাদের কি কোন অবদান আছে? আর একটা কথা বলতে চাই আমাদের কংগ্রেসের সংগ্রামে এই দেশের ইতিহাস, মানে কংগ্রেসের ইতিহাস। আমাদের সংবিধান '৫০ সালের ২৬শে জানুয়ারী গৃহীত হয়েছিল, তাতে প্রতি বর্ণে, প্রতি ছত্রে আমরা অসাম্প্রদায়িক লিখে গিয়েছিলাম। কিন্তু তা সত্ত্বেও স্পষ্ট ছিলো না। যেটা ফোরটি সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট, বুদ্ধদেববাবু একটু শুনবেন, ১৯৭৭ সালে এটা স্পষ্ট ছিলো না বলে প্রি-অ্যাম্বেল সংশোধন করা হয়েছিলো। ইন্দিরা গান্ধীর সময় সংশোধনটা করা হয়েছিলো। এখানে ঢোকানো হয়েছিলো, সেক্যুলার কথাটা। প্রি-অ্যাম্বেল আগে সেক্যুলার ছিলো না। সংশোধন করে লেখা হয়েছে, সোস্যালিষ্ট সেক্যুলার ডেমোক্র্যাটিক রিপাবলিক। কারণ সেক্যুলার সম্বন্ধে ধারণাটা পরিষ্কার করবার জন্য এটা করা হয়েছিলো। কাজেই এই কংগ্রেসের দু-একজনের কথা, বা আপনাদের ওখানের দু-একজনের কথা না ধরে – দু-একজন এদিক ওদিক থাকতে পারেন। কারুর সাথে কারুর তুলনা না করে যাতে আমাদের এই সমস্যার একটা যথাযথ সমাধান হয় এবং যে শত্রু আজকে আমাদের সামনে উপস্থিত তার মোকাবিলা করতে পারি। সেই জিনিষটাই আমাদের চিন্তা-ভাবনা করতে হবে। এও ভুললে চলবে না – অ্যাজ অরগানাইজেশান উই আর ডেডিকেটেড টু সেক্যুলারিজম। উই আর দি ফাদার অফ সেক্যুলারিজম। সেক্যুলারিজমের স্রষ্টা। আর আপনারা কোন কোন সময় সুযোগ নিয়েছেন, আবার কোন কোন সময় হেল্প করবার চেষ্টা করেছেন। এর যদি প্রয়শ্চিত্ত করেন তাহলে খুব খুশী হবো। আমি কিছু প্রশ্ন করছি, বুদ্ধদেববাবু উত্তর দিলে আমি খুশী হবো। আমি কিন্তু বিশদ আলোচনায় যেতে চাইছি না এই ইস্যুতে। আজকে বিশদ বক্তব্য বলে লাভ নেই, নিজেদের মধ্যে অ্যাক্রিমণি করলেও চলবে না। মনে রাখতে হবে, আপনি আচরে ধর্ম পর কে শেখাও। এই একজাম্পলকে

আজকে আমাদের সেট আপ করতে হবে। যদি সত্যি এটা করতে পারি তাহলে সত্যি সত্যিই যে বিপদের সূচনা হয়েছে তার থেকে মুক্ত হতে পারবো। এর সঙ্গে এই সমস্যার সাথে খানিকটা শিক্ষা এবং সোসিও ইকনমিক কনডিশন জড়িত। এই বিষয়টাও আমাদের মনে রাখতে হবে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এখানে নেই এখন, ওঁনার সাম্প্রতিক কালের কথাবার্তা আমাদের কাছে উৎসাহব্যঞ্জক মনে হয়েছে। জাস্ট লাইক ন্যাশানাল লীডার উনি কিছু বক্তব্য রেখেছেন। সঙ্কট যা উপস্থিত হয়েছে তা খুব গভীর। আমাদের সামনে সবচেয়ে কঠিন পরীক্ষা আজকে উপস্থিত হয়েছে একে সতর্কতার সাথে মোকাবিলা করে আমাদের এগিয়ে যেতে হবে। পরস্পরকে দোষারোপ করে লাভ হবে না, নিজেদের মধ্যে বিরোধ সৃষ্টি করে লাভ হবে না। আমি নাম করে কিছু বলতে চাই না, সিন্ধিয়া বলেছেন না কি, "ভাগো জনতা পাকড়ায়গা"। আমরা চাইছি, প্রশাসনের দায়িত্বে যাঁরা আছেন তাঁরা এটাকে নির্মূল করার চেষ্টা করবেন। আমাদের যেখানে যেখানে আন্তরিকতা দরকার আমরা সেখানে সেখানে পূর্ণ সহযোগিতা করবো। ইট ইজ আওয়ার ডিউটি। ইফ উই ক্যান ক্র্যাডেল দি বেবী। আমি আপনাদের কাছে কৃতজ্ঞ থাকবো। যদি এই সমস্যা এই রাজ্য থেকে মাননীয় মুখ্যমন্ত্রী দূর করতে পারেন। আমরা এটা আশা করছি। সুদীপবাবু সবে বিয়ে করেছেন, সানাইয়ের কথা তাই তাঁর মনে এসেছে, উনি আমাদের খাওয়াবেন। আপনাদের ওদিক থেকে প্রফেসার মহাশয় বসে আছেন ওখানে, ওঁনারও সন্তান হয়েছে, উনিও খাওয়াবেন। আমি স্যার, যে বিষয়টা বলতে চাই, তা হচ্ছে, বি.জে.পি. বারো পার্সেন্ট ভোট পেয়েও এই রাজ্যে একটা সিটেও এই হাউসের মধ্যে আসতে পারেনি এইজন্য আমরা গর্বিত।ওখানে ইয়াকুব মিয়া বসে আছেন, এখানে যে একজন মুসলীম লীগের সদস্য ছিলেন, তাঁকে হারিয়ে দিয়ে এখানে এসেছেন। এইজন্যও আমরা গর্বিত। মেজরিটি কম্যুনালিজম, মাইনরিটি কম্যুনালিজম একে সমূলে – উৎপাটিত করতে হবে। আমরা সবাই তাহলে গর্বিত হবো। সবাই তাহলে খুশী হবে। আমাদের এফোর্ট দিতে হবে। সর্ট টার্ম নয়, লং টার্মে মিউচুয়ালি এটা করতে হবে। আপনার, আমার আলাদা ক্রীড আছে। কিন্তু তা সত্ত্বেও ভারতবর্ষের যে সিনথেসিস অফ অল রিলিজিয়ান, অফ অল কালচার্স, তার থেকে আমরা আইসোলেটেড হতে পারি না। অতীশবাবু যথাযথভাবেই বলেছেন যে ভারতবর্ষের একটা সিনথেসিস আছে। এখানে আলেকজাণ্ডার এসেছিলেন গ্রীক থেকে, আক্রমণ করেছেন পুরুকে, হারিয়েছেন এবং আবার চলে গেছেন। ইরাণ থেকে এসেছেন, তুর্কী থেকে এসেছেন, কিন্তু তা সত্ত্বেও দেয়ার ইজ দি সিনথেসিস। অতীশবাবু বলেছেন, আকবর – দি গ্রেট দীন ইলাহী এখানে করবার চেষ্টা করেছেন কিন্তু হয়নি। লালন ফকিরের নাম শুনেছি, উই ডু নট নো দি আইডেনটিটি। কিন্তু তা সত্ত্বেও তাঁর সম্পর্কে – আমাদের মাথা শ্রদ্ধায় নেমে আসে। এও একটা সিনথেসিস। এর জন্য আমরা গর্বিত। উই আর প্রাউড ফর ইট। আজকে এখানে পীরের দরগা হিন্দু মুসলমান, সবাই একসাথে যায়, শীতলা মায়ের ওখানে সবাই একসাথে গিয়ে প্রসাদ খায়। কাজেই যে ঐতিহ্য এই রাজ্যে আছে সেই দায়িত্ব আমাদের বহন করতে হবে। আজকে বিরোধ নয়, পরস্পরের মধ্যে দোষারোপ নয়। মিলিতভাবে, যৌথভাবে এই শত্রুর মোকাবিলা করতে হবে। আজকে বাইওলোজির যুগে বাস করছি। উই লিভ ইন কমপিটিশান, সারভাইভাল অফ দি ফিটেস্ট অ্যাণ্ড এলিমিনেশান অফ আনফিট এই কথা আমাদের মনে রাখতে হবে। এর জন্য যেন রক্তের মূল্য না দিতে হয়, এটা আমরা

[7.20 to 7.30 p.m.]

চাই। আমরা তো ইভলিউসানকে বাদ দিতে পারব না। ইট ইজ এ প্রসেস, এভলিউসন ইজ এ্যান এ্যাকসেপটেড সায়েন্টিফিক ব্রিড, এটাকে বাদ দেবে কে? আজকে আপনি থাকবেন, আমরা আশা করব এই জাতীয় উৎসাহ আপনি দেবেন না। আমার মনে হচ্ছে কাঁটা গাছের একটা ক্ষত আছে, আমরা দেখছি কতখানি গভীরে ক্ষত – এই জাতীয় রেজলিউশানের মাধ্যমে মিলনের সেতু বাঁধা যায় না, খানিকটা তিক্ততা বাড়ে। এখানে আমাদের বিশিষ্ট সাংবাদিকরা আছেন, এর ভূমিকা শুধু আমাদের উপর নির্ভর

করে না, সাম্প্রদায়িক শক্তি এবং মিডিয়ার উপর নির্ভর করে। আমি জানিনা বুদ্ধদেববাবু কতখানি কি দৃষ্টিভঙ্গী নেবেন – এই যে রামায়ণ, মহাভারত, টিপু সুলতানের সোর্ড যা দেখানো হচ্ছে, এটা আমাদের সিনথেসিসকে কতখানি সাহায্য করছেন বলুন তো? আমার নিজের মনে হয় আপনি তথ্যমন্ত্রী, আপনি অনেক বিষয়ে আপত্তি করেন, রামায়ণ দেখে আজকে তীর ধনুক দিয়ে মারামারি করে চোখ কানাকানি করে দিল – তথ্যমন্ত্রী হিসাবে এইগুলি গুরুত্ব সহকারে বিবেচনা করবেন যে, ছোট ছোট জিনিষগুলি জাতীয় জীবনে আঘাত আনতে পারে, আপনার কাছে আমরা এই উদারতা আশা করব। আপনার দুরদৃষ্টি আছে, ভবিষ্যত আছে, আপনাদের সরকারের দায়িত্ব আছে, আপনারা মেজরিটি পেয়েছেন, মানুষের ভালবাসা সমর্থন পেয়েছেন, সুতরাং দায়িত্ব আপনাদের আছে। আমি মনে করি যে চ্যানেলের দাবী আপনারা করেছেন, কি হবে জানি না, কিন্তু এই জাতীয় ন্যাশানাল একজিবিশন, এইগুলিতে আপনারা বিচার বিবেচনা করে মত দেবেন। তাহলে আমার মনে হয় আমাদের মধ্যে যে ক্ষত আছে, যেটা দূরে চলে যাচ্ছে এটা যেন নতুন করে আর ক্ষতের না সৃষ্টি করে। আপনারা বিচার করে দেখবেন জাতীয় সিনথেসিসে, কমিউনাল হারমনিতে এই এপিকগুলোর খুব ভাল ভূমিকা আছে বলে আমার মনে হয় না। কারণ আমি নিজে দেখি না, ধৈর্য্যও নেই, কিন্তু যেটুকু দেখেছি তাতে ছেলেরা তীর ধনুক নিয়ে মারামারি করছে, যেন রাম রাবণের যুদ্ধ লেগে গেল। ফলে চোখ কানা হয়ে গেল। এটা আমাদের জাতীয় জীবনে কিছু ক্ষতের সৃষ্টি করছে কিনা এটা দেখবেন। আপনারা কিছু প্রোগ্রাম করছেন, যেগুলি খুব ভাল লেগেছে। কিছু প্রোগ্রাম আপনারা বিভিন্ন জায়গায় দিয়েছেন সরকার থেকে, বিভিন্ন জায়গায় হোর্ডিং, এগুলি খুব ভাল লেগেছে। এইগুলি যদি আপনারা করেন, শুধু আপনাদের নাম দিয়ে নয়, সরকারের নাম দিয়ে, আপনারা এই ব্যাপারে আমাদের সঙ্গে একসঙ্গে বসতে পারেন, বসবার জায়গা এখান ছাড়াও রোটাণ্ডা আছে, পশ্চিমবঙ্গের ইনফর্মেশন সেন্টার আছে, সেখানে এইগুলি নিয়ে যদি বসেন তাহলে ভাল হয়। আপনি তো জেলায় জেলায় ভ্রমন করেন, আপনি দেখেছেন বিভিন্ন সম্প্রদায়ের ক্ষতের জায়গা এগুলো শেষ কথা হচ্ছে, ইনটেলিজেন্স, পুলিশ আপনাদের হাতে আছে, সেই ইনটালিজেন্স, পুলিশকে একটু শক্ত করতে হবে। কারণ পশ্চিমবঙ্গের মানুষের একটা সুনাম আছে, শুধু প্রশাসনের সুনাম নয়, এখানকার মানুষ সাম্প্রদায়িকতা বিরোধী, দি রিচ কালচারাল হেরিটেজ আমাদের আছে, আপনাদের সি.আই.ডি., ইনটালিজেন্স ব্রাঞ্চ যদি একটু শক্ত হয়, কোথাও কোন পসিবিলিটি থাকলে সেখানে প্রিভেনসন আপনারা নিতে পারেন – প্রিভেনসন ইজ বেটার দ্যান কিওর, এই আবেদন আমার আছে। এই নিয়ে তিক্ততা করতে চাই না, যে রেজলিউশন এখানে আছে, এটা আসলে ভাল হত, আমরা মন্দের ভাল হিসাবে এটাকে গ্রহণ করছি এবং আমি মনে করি এই ধরণের তিক্ততা যেন ভবিষ্যতে সৃষ্টি না হয়। সরকারী এবং বে-সরকারী উদ্যোগে যেসব সংস্থা আছে যেগুলিকে আপনারা উৎসাহ দিয়ে আরও বর্ধিত করবেন, সম্প্রীতিতে আমরা যেন কাছাকাছি আসি। এদিকে সুদীপ তো আছেই, ওদিকেও কিছু আছে, প্রফেসর আছে, এইগুলি বিভিন্ন উৎসবের মাধ্যমে উদারতা দেখানোর ব্যাপারে আপনি তো মাঝে মাঝে আমাদের সাথে বসেন, ব্রিং আস ক্লোজ টোগেদার, এই আশা রাখি আমাদের আজকের এই আলোচনা স্বার্থক হবে এবং বন্ধুরা যে প্রস্তাব উত্থাপন করেছেন আমরা সবাই মনে-প্রাণে সেটা পালন করব – এই আশা রেখে আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** এই বিষয়টার আলোচনা শেষ হবার কথা ছিল ৭–৩৫ মিনিটে, কিন্তু এটা শেষ হবে না, সেইজন্য আধ ঘণ্টা সময় আমি বাড়িয়ে দিচ্ছি। আশা করি এতে সকলের অনুমতি আছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪ জন সদস্যের যে প্রস্তাব এখানে উপস্থিত করা হয়েছিল এবং যে প্রস্তাবকে বিরোধী দল সমর্থন করে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। তাদের এই উদ্যোগের জন্য এবং তাদের এই প্রস্তাবকে আমি ধন্যবাদ জানাই। বিরোধীরা আলোচনার সময় মূলতঃ

একটি মনোভাবের কথা এখানে বলেছেন যে, এই প্রস্তাবের মধ্যে কিছু ভাষাগত কিংবা অন্য ধরণের ক্রুটি থাকলেও এই আলোচনার শেষে এই রাজ্যের মানুষের কাছে ঐক্যমত্য হয়ে একটা বক্তব্যে যাওয়া দরকার – তা হচ্ছে এই সাম্প্রদায়িক এবং বিচ্ছিন্নতাবাদ সমস্যার ব্যাপারে যদিও কংগ্রেস দলের অবস্থান এবং বামপন্থীদের অবস্থান এক নয় – এই সমস্যা কেন, কে এর জন্য দায়ী, কিভাবে সমাধান – এই ব্যাপারে আমাদের ঐক্যমত্য নেই। তবে আমাদের রাজ্যে এই সমস্যার সামনে দাঁড়িয়ে অন্তত এই রাজ্যের দুই প্রধান শক্তি আমরা এই বিপদকে দেখতে চাইছি এবং কিছু ব্যাপারে ঐক্যমত্য হয়ে এই রাজ্যের মানুষের কাছে বলছি, এই গুরুতর বিপদের সামনে আমাদের কর্তব্য কাজ বিধানসভায় করে আমরা অঙ্গীকার করছি এবং এই বক্তব্য আমাদের রাজ্যের মানুষের কাছে পৌছান দরকার। আলোচনার সময় বিরোধী দলের নেতারা অন্তত বলেছেন এই সুরটা থাকা দরকার যে, আমরা এতটুকু ব্যাপারে ঐক্যমত্য, যদিও আলোচনা প্রসঙ্গে পরস্পরের কিছু বক্তব্য এসেছে। বিরোধীরা বিরুদ্ধে কিছু অভিযোগ করেছেন বলে আমাকে সেই ব্যাপারে কিছু বলতে হবে। আমি শুধু প্রথমেই এই কথা বলতে চাই, প্রস্তাবে সঠিকভাবেই বলা হয়েছে সারা দেশের সঙ্কট এমন জায়গায় পৌছেছে যে, মাননীয় সদস্য জয়নাল সাহেবের কাছে আমার বিনীত অনুরোধ যে, প্রস্তাবটি সময়োচিত নয় বলে তিনি যে মন্তব্য করলেন – আমাদের মনোভাব ঠিক উল্টো। এই অবস্থায় যদি আমরা দেরি করি তাহলে ইতিহাস আমাদের ক্ষমা করবে না। সারা দেশের সঙ্কটের সামনে দাঁড়িয়ে, আগুনের সামনে দাঁড়িয়ে আপনারা একটু পিছু হটতে চাইছেন, একটু চুপ করে থাকতে চাইছেন, এটা আমাদের অভিযোগ। আপনারা যখন বলছেন, আমরা আসমুদ্র হিমাচল একটি দল, ১০৬ বছরের একটি দল, তখন আমি আপনাদের বিনয়ের সঙ্গে বলছি, তাহলে আপনারা আর দেরি করবেন না, এই সর্বনাশা বিপদের সামনে আপনারা একটু শক্ত হোন এবং এখনো যদি কিছু শক্তি আপনাদের থাকে তাহলে সেই শক্তি নিয়ে আপনারা মাথা তুলে দাঁড়ান। আপনাদের এই যে পিছু হঠার মনোভাব, চুপ করে থাকার মনোভাব – এই মনোভাব আরো সর্বনাশ করবে। দ্বিতীয় প্রসঙ্গে আমি শুধু এই কথা বলছি – আমরা দায়িত্বহীন আচরণ করছি না। এই বিধানসভার মাধ্যমে আমরা সারা দেশে এই কথা বলতে চাইছি যে, আজকে গুরুতর সঙ্কট দেখা দিয়েছে। ভারতবর্ষের কয়েকটি অঙ্গ রাজ্যে সংবিধানের শাসন ভেঙ্গে পড়েছে। কাশ্মীরের ভবিষ্যৎ কি, আমরা কেউ বলতে পারছি না, সংবিধানের শাসন সেখানে থাকছে না। কবে নির্বাচন হবে কেউ জানেন না। পাঞ্জাবে কবে নির্বাচন হবে, কেউ জানেন না। যে পরিস্থিতি আসামের – মনে হয়েছিল একটা সরকার পরিবর্তন হয়ে নতুন সরকার তৈরী হলে অবস্থা বদলাবে। আমাদের মনে হয়েছিল হয়ত রাজনৈতিক পরিস্থিতির মধ্যে খানিকটা সহযোগিতার সৃষ্টি হবে। আমরা বলছি – ওখানকার ঘটনাবলী প্রমান করছে, 'না' অবস্থা সেখানে ভয়ঙ্কর – তাহলে আমরা অপেক্ষা করছি কার জন্য? আমরা কি এই সমস্ত সমস্যার সামনে দাঁড়িয়ে যদি এখনই আমাদের সমস্ত শক্তি, সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে, ভারতবর্ষের যে অংশে যে রাজনৈতিক দল, ব্যক্তি, প্রতিষ্ঠান ইত্যাদি সকলে মিলে ঐক্যবদ্ধভাবে এর বিরোধিতা করতে না পারি তাহলে আর কবে করব? আমরা জানি এই সমস্যার পিছনে একটা বড় প্রশ্ন রয়েছে, আপনাদের ভাষায় যেটা বিদেশীদের হাত, বৈদেশিক শক্তির হাত আছে, আমাদের ভাষায় পশ্চিমী দুনিয়া, আমেরিকা এইগুলি আছে, আমরা প্রকাশ্যে বামপন্থীরা বলি, যারা আজকে চাচ্ছে না যে, গাল্ফ ওয়ারের পরে ভারতবর্ষের মত তৃতীয় দুনিয়ার কোন দেশ মাথা তুলে কথা বলুক এবং কোন দেশ দক্ষিণ আফ্রিকার পাশে দাঁড়িয়ে একসঙ্গে কথা বলুক, চায় না। তাদেরকে ভিতর থেকে ভাঙ্গতে চাইছে, ডিস্ট্যাবিলাইজেশন করতে চাইছে। কিন্তু আমরা বলছি এই ব্যাপারে আমরা খানিকটা একমত। আভ্যন্তরীন যে শক্তিগুলি আছে সেই আভ্যন্তরীন শক্তিগুলির বিরুদ্ধে যদি আমরা একসঙ্গে দাঁড়াতে না পারি – সেখানে আমি কোন অভিযোগ না করে বিনয়ের সঙ্গে প্রশ্ন করছি – কংগ্রেস দলকেই সেই জবাব দিতে হবে, কেন না, তারা ১০৬ বছরের দল বলে, আসমুদ্র হিমাচলে অবস্থিত দল বলে – এই ভাঙ্গনের শক্তি বাড়ছে

কেন, তাদেরকেই জবাব দিতে হবে। ভাঙ্গনের শক্তিকে রক্ষা করতে পারছেন না কেন? এর প্রধান জবাব তো আপনাদেরই দিতে হবে। আর এই ভাঙ্গনের শক্তি এক দশক ধরে কমছে, না বাড়ছে। এই মুহূর্তে আমি বলছি, ব্যাপকভাবে বেড়েছে, আপনারা রক্ষা করতে পারছেন না। এখানেই আমি বিনীতভাবে বলছি, আপনাদের অতীত, আপনাদের ঐতিহ্য, আপনাদের ধর্মনিরপেক্ষতা, আপনাদের রচিত সংবিধান, আপনাদের জাতীয় নেতাদের অনেক বাণী দেবার পরেও আপনাদের দলের মধ্যে একটা আত্মসমর্পন এবং আগুন নিয়ে খেলা পেয়ে বসেছে। পেয়ে বসেছে বলেই আপনারা এই বিপদের সামনে রক্ষা করতে পারছেন না এবং এই বিপদ ক্রমান্বয়ে বেড়ে চলেছে। আমরা শত্রুকে চিনি। কারা পাঞ্জাবে বন্দুক নিয়ে বলছে পাঞ্জাবকে আলাদা করে নিয়ে যাব, কারা কাশ্মীরকে ভাঙ্গতে চাইছে, কারা উলফা আমরা জানি। বি. জে. পি-কেও আমরা জানি। বি. জে. পি. অনেক কথা বলছে। সুদীপবাবু বলছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। বি. জে. পি. শুরু করেছে আমাদের সংবিধান নিয়ে। বলছে কাশ্মীরে ৩৭০ ধারা তুলে নাও। শুরু করেছে আমাদের সংস্কৃতি নিয়ে – নজরুলকে, রবীন্দ্রনাথকে আলাদা করো। শুরু করেছে আমাদের সমস্ত মূল্যবোধকে নিয়ে। মূল কথাটা তারা কি বলছে? মূল কথাটা বলছে, বর্তমানে যে ভারত আছে সেই ভারত থাকবে না, মুসলমানরা হয় চলে যাও নয়ত হিন্দুদের কাছে মাথা নত করে থাকতে হবে – এই হচ্ছে বি. জে. পি.। পরিষ্কার আমরা বুঝতে পারছি। আমরা তাদের সঙ্গে কোনদিন – একদিনের জন্য আপোষ করিনি। আমি শুধু আপনাদের কাছে বলতে চাই, আপনারা যে অভিযোগ করলেন ১১ মাসের কথা বলে, সব আমরা জানি। কার সঙ্গে জ্যোতিবাবু বক্তৃতা করেছেন এগুলি আমরা জানি। শুধু আজকে দাঁড়িয়ে বলছি এই পুরানো কথাগুলি টানবেন না, টানলে আমাদেরও অনেক কথা টানতে হবে। আপনারা জাতীয় সংহতির প্রতীক আমরা জানি কিন্তু অনেক পুরানো কথা অমীমাংসিত রয়ে গিয়েছে. ওখানে গিয়ে জ্ঞানসিং সোহনপালজী বসেছেন দেখে আমাদেরও আনন্দ হয়, গর্ব হয় কিন্তু আমরাও ওর মন জানি। যখন ইন্দিরা গান্ধী মারা যাবার পর ৩/৪ হাজার শিখ খুন হয়ে গিয়েছিল তখন ওরও মন খারাপ হয়ে গিয়েছিল, আমাদেরও মন খারাপ হয়েছিল। কেন খুন হয়েছিল? কে খুন করেছিল – এও আপনাদেরই ইতিহাস। আমরা জানি, কেন ঐ মন্দির-এর দ্বার খোলা হয়েছিল। যে আগুনে ইন্দিরা গান্ধী হাত দিতে সাহস পান নি সেই আগুনে কেন আপনারা হাত দিয়েছিলেন? তারপর সেই আগুন সামলাতে পারেন নি। আগুনের সেই হল্কা দেখে নিজেরাও বলে বসলেন – রাম রাজত্ব। কেন বললেন রামরাজত্ব? আপনারা সামলাতে পারেন নি। সামলাতে না পারার ফলে আপনারা জানেন সেই নির্বাচনে ভি. পি. সিং জিতে এসেছিলেন। আগুন আপনারা সামলাতে পারেন নি। আগুন জ্বালাতে গিয়ে ভুল করেছিলেন। আমরা বলছি ঐ বিতর্ক থাক। আজকে আমরা বুঝতে পারছি যে বিপদ আমাদের চোখের সামনে। চোখের সামনের এই বিপদকে যদি আমরা ঠেকাতে না পারি তাহলে বিপদ। রাজ্যস্তরে আমি শুধু অনুরোধ করবো, আমাদের পশ্চিমবঙ্গের কথাটা একটু ভাবুন। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন এবং অতীশবাবু কংগ্রেসের ম্যানিফেস্টো পড়ে শোনালেন। এটা দিল্লী থেকে প্রকাশিত সর্বভারতীয় ম্যানিফেস্টো। দয়া করে আপনাদের রাজ্যের ম্যানিফেস্টোটা আপনারা পড়ে দেখুন ইলেকশানের আগে যেটা করেছিলেন, ছাপাতে পারেন নি আর, সেটা আমার কাছে আছে। এটা লিখেছিলেন একজন প্রাক্তন বামপন্থী। আপনাদের লেখার সময় ছিল না। তিনি এখন আপনাদের দলে আছেন। মাননীয় বিরোধী দলের নেতা সেদিন জ্যোতিবাবুর বক্তৃতার মধ্যে বললেন, আমার টি. ভি. স্পীচ শোনেন নি? আমার দুর্ভাগ্য যে আমি শুনি নি, তখন মাঠে ময়দানে ছিলাম।

(নয়েজ)

আপনাদের রাজ্যের ম্যানিফেস্টোটা আমার কাছে আছে, একটা লাইন নেই বি. জে. পি. সম্পর্কে। আপনাদের কংগ্রেসের রাজ্যের ম্যানিফেস্টোটা আমার কাছে আছে। তাতে অনেক কিছু আছে –

সলঝিনেতসিন্ আছেন, অনেক কিছু আছে কিন্তু বি. জে. পি. সম্পর্কে একটি প্যারাও নেই। আমি দায়িত্ব নিয়ে বলছি সুদীপবাবু।

(নয়েজ)

এ রাজ্যে ভুল করেছিলেন কেন? এ রাজ্যে বি. জে. পি. ছিল না?

(নয়েজ)

উত্তেজিত হবেন না। আমি চেষ্টা করছি কয়েকটি কথা আপনাদের বলার জন্য। আপনারা তো নির্বাচনের আগে অনেক বক্তৃতা করেছিলেন। আমাদের বক্তৃতা খুব কাগজে আসে না, আপনাদের সকলের বক্তৃতা আসে। একটা কাগজেও দেঢ় দু'মাসে আপনাদের রাজ্যস্তরের একজন নেতারও বক্তৃতা দেখাতে পারবেন না বি. জে. পি-র বিরুদ্ধে।

(ভয়েস : বলা হয়েছে।)

ভাল, আমাকে দেখাবেন।

আমাদের রাজ্যের দার্জিলিংয়ে আবার নতুন করে সমস্যা হচ্ছে সেটা আপনারা জানেন। অতীতে কি হয়েছে ছেড়ে দিচ্ছি, তখন আপনাদের পার্টির কি অবস্থা হয়েছিল ছেড়ে দিচ্ছি, কংগ্রেস পাহাড় থেকে কি ভাবে চলে এসেছিল সেটাও ছেড়ে দিচ্ছি। আমরা মার খেয়েছি। আপনাদের কেউ তখন ছিল না। এখন কি কথা উঠেছে? নেপালী ভাষা নয়, এটাকে বলতে হবে গোর্খালী ভাষা। আমি জানতে চাই এই বিষয়ে কংগ্রেসের মত কি? আমরা জানি উত্তর প্রদেশ থেকে আসাম পর্যন্ত এটাই কথা হয়েছে যে নেপালী ভাষা। এখন বলা হয়েছে, দার্জিলিং-এর একজন বলেছেন যে এটা নেপালী ভাষা নয়, এটা গোর্খালী ভাষা। আমি এই ব্যাপারে কংগ্রেসের মত জানতে চাই। কংগ্রেসের যিনি এম. পি., তিনি জি. এন. এল. এফ-এর এম. পি. ছিলেন, তিনি এখন কংগ্রেসের এম. পি. হয়েছেন। আমি রাজনৈতিক ব্যক্তিত্ব নিয়ে কিছু বলতে চাইছি না। আমি শুধু জানতে চাচ্ছি, গালাগাল নয়, আমি জানতে চাইছি আপনাদের মত কি? আমি আপনাদের কাছে নিবেদন করবো ঐক্যমত হবার জন্য। ( শ্রী সত্য বাপুলী : এটা এই প্রসঙ্গে মানাচ্ছে না।) মানাচ্ছে এই কারণে যে আমাদের রাজ্যে এই মুহূর্তে প্রধান সমস্যা ৪টি জায়গায়। একটা সমস্যা দার্জিলিংয়ের পাহাড়ে। একটা সমস্যা ঝাড়খণ্ড আন্দোলনের নামে ৩/৪টি জেলায়। একটি সমস্যা হচ্ছে আনন্দমার্গীদের নিয়ে। আর একটি হচ্ছে বি. জে. পি. এবং এটা হচ্ছে সবথেকে বড় সমস্যা। এই ৪টি ব্যাপার সম্পর্কে আমরা যদি বুঝতে পারি কংগ্রেস আমাদের সাথে একমত যে তারাও নেপালী ভাষা চাই, কংগ্রেস আমাদের সাথে একমত যে আমাদের রাজ্যের এই ৩টি জেলাকে ভাগ করা উচিত নয় ঝাড়খণ্ডের নামে, আমরা যদি বুঝতে পারি যে কংগ্রেস দল আমাদের সঙ্গে একজন যে বি. জে. পি. আমাদের রাজ্যে যা করছে তা তারা করতে দেবেনা, আমরা যদি বুঝতে পারি যে কংগ্রেস আমাদের সঙ্গে একমত যে আমাদের রাজ্যে আনন্দমার্গীরা ধর্মের আচরণের নামে যা করতে চাচ্ছে এটাও কংগ্রেসের দল চায়না, তাহলে আমাদের কাজ একটু সহজ হবে। আমি বলবো যে এগুলি অমীমাংসিত প্রশ্ন রয়ে যাচ্ছে এবং এগুলি যদি অমীমাংসিত থেকে যায় তাহলে রাজ্যের মানুষকে আমরা কি জবাব দেব। দার্জিলিংয়ের মানুষ আমাদের কাছে জানতে চাচ্ছে এই ভাষার প্রশ্নে কংগ্রেসের অবস্থান কি, কংগ্রেস কি বলছে? এটা কি আমরা জিজ্ঞাসা করতে পারি না? আমি শুধু একথা আপনার মাধ্যমে বলতে চাই যে এই আলোচনার মধ্যে দিয়ে একটা কথা বেরিয়ে আসছে যে আমরা এই রাজ্যে বি. জে. পি-র অবস্থান সম্পর্কে একমত। এটা আত্মসন্তুষ্টি নয়। আমরা ধারাবাহিকভাবে তাদের বিরুদ্ধে সরকারী স্তরে ছাড়াও রাজনৈতিক স্তরেও বিরোধিতা করে যাব। আমাদের কাজটা একটু সহজ হত যদি আপনারা অবস্থান নিয়ে যে ভাবে বলছেন সেই ভাবে যদি এগিয়ে আসেন। এখানে কিছু কথা উঠেছে। আমি

অবাক হয়ে গেলাম যে কাটরা মসজিদ নিয়ে একটা কথা উঠেছে। মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে বলে গেছেন বলে আমি বলছি। কথাটা হচ্ছে কাটরা মসজিদে আগে নাকি এই হয়েছিল, ওই হয়েছিল, হিন্দুদের এক রকম বলা হয়েছিল, মুসলমানদের আর এক রকম বলা হয়েছিল। কাটরা মসজিদের ঘটনার পরে মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন এবং আমিও তাঁর সঙ্গে গিয়েছিলাম। পরের দিন বহরমপুর সার্কিট হাউসে – সাত্তার সাহেব তখন জীবিত ছিলেন – বসে কাটরা মসজিদের সমস্যা নিয়ে আলোচনা করে এসেছিলাম সাত্তার সাহেবের উপস্থিতিতে এবং একটা জায়গায় আসা গিয়েছিল। এখানে একটা কথা জয়নাল আবেদিন সাহেব বলেছেন। তিনি বললেন সি. পি. এম., বি. জে. পি., আপনাদের মধ্যে একটা গোপন বোঝাপড়া ইত্যাদি। আমি ঠিক বুঝতে পারলাম না যে এটা আমাদের সম্পর্কে বললেন, না, আপনাদের সম্পর্কে কেরলের কথা বললেন। আপনাদের সম্পর্কে কেরলের হিসাবটা কিন্তু তাই। ভারতবর্ষের একমাত্র রাজ্য যেখানে বি. জে. পি. ওয়ান পার্সেন্ট ভোট পেয়েছে। আপনারা নিজেদের আত্মবিসর্জন দিয়েছেন ভারতবর্ষের ঐ একটি মাত্র রাজ্যে। কাজেই আমি ঠিক বুঝতে পারলাম না কাদের সম্পর্কে কি বললেন। আমি শুধু নির্দিষ্টভাবে আপনাদের বলতে চাই, মাননীয় সদস্য যে কথা বলেছেন, সঠিকভাবেই বলেছেন যে এই প্রস্তাবের অপারেটিভ পার্টটা কি অর্থাৎ নির্দিষ্ট অংশটা কি? আমি সেই সম্পর্কে কয়েকটি কথা বলে শেষ করবো। নির্দিষ্ট অংশ হচ্ছে এই যে আমাদের রাজ্যে অন্ততঃ আমরা কয়েকটি প্রশ্নে একটা নীতিনিষ্ঠ নিয়ে চলতে পারি সরকারী স্তরে এবং তার একটা প্রধান দিক হচ্ছে প্রচার মাধ্যম। জয়নাল আবেদিন সাহেব কেন গুলিয়ে ফেললেন আমি জানিনা। দিল্লীতে যা হচ্ছে সেটা আমাদের ক্ষমতার বাইরে। আমরা সেজন্য আপনাদের সহযোগিতা চাচ্ছি। আমি মাননীয় সদস্যদের একথা বলতে চাই, প্রচার মাধ্যম হচ্ছে ধর্মনিরপেক্ষতার একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন। এই ধরণের প্রচার মাধ্যমে ভুল হচ্ছে এবং ভুল থেকে ধর্মীয় উন্মাদনার সৃষ্টি হচ্ছে। সেই বিপদ সম্পর্কে আমি চিঠি লিখে কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। আমাদের মতন দুর্ভাগা পিছিয়ে পড়া দেশে, আমাদের মত এই ধরণের সাম্প্রদায়িকতার আগুনজ্বালা দেশে, বিচ্ছিন্নতার আগুনজ্বালা দেশে যদি দ্বিতীয় চ্যানেল বিক্রয় করি তাহলে এটা আরো বেশী করে বেড়ে যাবে। এটা আপনারা চিন্তা করে দেখবেন। আর দ্বিতীয় চ্যানেল কাদের হাতে যাবে, কোন শক্তির হাতে যাবে, তারা সংস্কৃতির নামে কি দেখাবে? তারা টাকা-পয়সার দম্ভ নিয়ে সমস্ত কিছু কিনে ফেলবে।

[7.40 to 7.50 p.m.]

এবং এতে আরও বিপদ বেড়ে যাবে। তাতে রামায়ণ, মহাভারত ছেড়ে আরও কি শুরু হয়ে যাবে আমি জানি না এবং এই কথাবার্ত্তাগুলো আমাদের জাতীয় স্তরে বিতর্ক হওয়া উচিত। আমরা এই মাধ্যমের ব্যাপারে কতটুকু ঐক্যমত হতে পারি, আমরা যদি এক সঙ্গে একটা মেমোরেণ্ডাম দিতে পারি, আসুন আমরা একসঙ্গে দেবো। এই টেলিভিশন, রেডিও এই সবগুলোতে সরকারী মাধ্যম কি হওয়া উচিত, আর কি হওয়া উচিত নয়। সরকারী অনুষ্ঠানে আমরা সমস্ত রকম ধর্ম থেকে মুক্ত থাকার চেষ্টা করি। স্টেট সেরিমনি, সরকারী অনুষ্ঠান-এ কোন রকম ধর্মীয় সাম্প্রদায়িকতার যদি দুর্গন্ধ দেখেন, আমি অনুরোধ করবো, সদস্যদের আমাকে একটু দয়া করে মনে করিয়ে দেবেন, আমরা ঐ অবস্থা থেকে সরকারকে মুক্ত রাখার চেষ্টা করি সব সময়। আমার বিনীত অনুরোধ সরকারের যাঁরা মন্ত্রী আছেন, তাঁদের যখন পাবলিক ফাংশান হয়, তখন আমাদের কিছু নিয়ম নীতি মেনে চলা উচিত। আমাদের সৌভাগ্য, আমাদের ঈশ্বর নেই মাথার উপর, আমাদের সেইজন্য মন্দিরে মন্দিরে ঘুরতে হয় না। আপনাদের দুর্ভাগ্য এই যে মন্দিরে মসজিদে গিয়ে নানা রকম কাণ্ড করেন, এর ফলে দেশে যে কত বিপদ বাড়ে, সেটা আপনারা জানেন। আমরা বলি, যখন আপনি সরকারী প্রতিষ্ঠান হিসাবে যাচ্ছেন, সরকারী মানুষ হিসাবে যাচ্ছেন, এই ধর্মীয় অনুষ্ঠানে যোগ দিয়ে, ধর্মীয় অনুষ্ঠানে এই সব করে, এতে দেশের সমস্যা বেড়েছে। পুলিশের ব্যাপারে আমরা আপ্রাণ চেষ্টা করেছি, আমাদের পুলিশ প্রশাসনকে ধর্ম নিরপেক্ষ রাখতে।

পরিষ্কার কথা, এটা আপনারা যখন বললেন এখানে, তখন মুখ্যমন্ত্রী ছিলেন, থানার মধ্যে এই যে সব প্রবণতা, থানার মধ্যে এই যে কালি টালি ইত্যাদি, আমরা এইসব রাখবো না, সব ভেঙে দিতে বলবো, থাকবে না এই সব কিছু থাকবে না। কোন থানার মধ্যে কোন রকম ধর্মীয় অনুষ্ঠান, কোন রকম ধর্মীয় প্রতিষ্ঠান, মন্দির হোক, মসজিদ হোক, কিছু হোক, কিছু থাকবে না এবং এর জন্য আমাদের নীতি খোলাখুলি, খুব স্পষ্ট। আমরা কোন সরকারী প্রতিষ্ঠানের মধ্যে, অফিসের মধ্যে কোন ধর্মীয় ঐ মন্দির বলুন, মসজিদ বলুন এইগুলো আমরা করতে দেবো না। উনি আমাকে বলেছেন বোডাঙা সম্পর্কে, আমরা আরও কিছু জানি – মাস খানেক আগে আমহার্স্ট স্ট্রীটে করেছি। আমরা এইসব রাখতে দেবো না। এই ব্যাপারে আমাদের সরকারের কোন দ্বিধা নেই। জয়নাল সাহেবের দ্বিধা আছে কিনা জানি না, আমাদের নেই, আমরা পরিষ্কার এই ব্যাপারে এবং আমরা এটা করতে দেবো না। আমরা বলছি, অন্তত: সরকারী ভাবে একমত হয়ে এইটুকু কবতে পারি। আমরা একমত হয়ে চলতে পারি এবং শুধু শেষ অনুরোধ করবো এটা, আপনারা যেমন বলেছেন আমরাও বলছি যে আপনাদের অবস্থান সম্পর্কে এবং আপনাদের সঙ্গে আমাদের মানে বামপন্থীদের যে মৌলিক অবস্থান, এ নিয়ে পার্থক্য আছে। আমরা চাই না সেই পার্থক্য। মানুষ বিচার করছে, বিচার করবেন। শুধু এইটুকু আমি আপনাদের ভাবতে বলবো, আজকে সারা দেশে সত্যই এতবড় যে বিপদ, এই বিপদের দায়িত্ব আপনাদের কতখানি, অন্তত: এই রাজ্যে গত নির্বাচনে একটা ঝড় বয়ে গেছে। এই নির্বাচনের ঝড়ের মুখে এক সপ্তাহ দু'সপ্তাহ – আমাদের এখানেও কিছু সংবাদপত্র, তারা এই ঝড়কে উস্কিয়েছেন এমন ভাবে – এটা ছিল যে বামপন্থীরা অন্তত: সরে যাক যে আসে পারুক, কংগ্রেস না আসে, অন্তত: বি. জে. পি. আসুক এই রাজ্যে। এই বিপদজনক ঝুঁকি নিতে গিয়ে কলকাতায় বিশেষ করে একটা ইংরাজী সংবাদপত্র এবং আমরা তখন দেখলাম যা মাননীয় সদস্য বলেছেন, এই একজন প্রার্থী সকালে এদিকে, বিকালে ওদিকে, বিপদজনক একটা অবস্থা তৈরী হচ্ছিল। এই ঝড়ের মুখে আমাদের শুনতে হয়েছে যে কে নজরুল, নজরুল মুসলমান কবি, এও আমাদের শুনতে হয়েছে। আসুন এই আবর্জনা থেকে এই পাপ থেকে, এই অভিশাপ থেকে পশ্চিমবাংলাকে মুক্ত করে অন্তত: ধর্মনিরপেক্ষতার প্রশ্নে আমরা এই বিধানসভা থেকে এই রাজ্যের মানুষকে জানাই যে এরা গত নির্বাচনে যে ঝড় তুলেছিল সাম্প্রদায়িকতার, সেই ঝড়কে আর আমরা বইতে দেবো না। আমরা তাকে প্রতিহত করবোই। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করছি এবং এই সমর্থনের জন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মী দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে কংগ্রেসের পক্ষ থেকে এই একমত দওয়ার জন্য এবং একইভাবে প্রস্তাবকে সমর্থন করার জন্য তাদের ধন্যবাদ জানিয়ে আমার প্রস্তাবের উপর এতক্ষণ যে আলোচনা হলো, তার উপর দু'চারটি কথা কেবলমাত্র উত্থাপন করবো। নিশ্চয়ই আমরা একথা মনে করি না। বি. জে. পি. এবং কংগ্রেসকে এক জায়গায় দাঁড় করাতে চাই না বা মুসলিম লীগ এবং কংগ্রেসকে এক জায়গায় দাঁড় করাই না। এটা ঠিকই আমরা কংগ্রেসকে বি. জে. পি. এবং মুসলিম লীগের সঙ্গে কখনই অন্তত: সাম্প্রদায়িকতার প্রশ্নে এক করে দেখি না। আমরা কখনই কংগ্রেসকে সাম্প্রদায়িক দল হিসাবে মনে করি না। তা যদি মনে করতাম তাহলে প্রস্তাবে সেইভাবে লিখতাম। এখানে আমাদের বক্তব্য খুবই সহজ। খুব সহজ ভাষায় এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে এবং আমরা আন্তরিকতার সঙ্গে এই প্রস্তাব উত্থাপন করেছি। আজকে গোটা ভারতবর্ষের ঐক্য এবং সংহতি যে বিপন্ন হয়ে পড়েছে সে দিকে লক্ষ্য রেখেই, সুস্থ পরিবেশ ফিরিয়ে আনার স্বার্থে আমরা এই প্রস্তাব উত্থাপন করেছি। তবে এখানে মাননীয় সদস্য অতীশবাবু দু একটি কথা বলেছেন, সে কথাগুলির পরিপ্রেক্ষিতে আমাকেও দু একটি কথা বলতে হচ্ছে। আমি কংগ্রেসের বিরোধিতা করে কোন কথা বলছি না, আমি ওঁর কথা প্রসঙ্গেই বলছি। অতীশবাবু বললেন, যখন মসজিদের সামনে দিয়ে বাজনা বাজাতে বাজাতে যাই তখন মুসলমান ভাইরা এসে আমাদের কাছে প্রতিবাদ জানান, আমরা সংকোচ বোধ করি। অর্থাৎ অতীশবাবুর কাছে

যখন মুসলমান ভাইরা যান তখন তিনি সংকোচ বোধ করেন! তাহলে কে রুখে দাঁড়াবে? আজও কংগ্রেস ভারতবর্ষের বৃহৎ দল, আসমুদ্র হিমাচল যে দলের বিস্তার সেই দলের একজন এম. এল. এ., একজন নেতার যদি এই দোদুল্যমান অবস্থা হয়, তাহলে ভারতবর্ষের ঐক্য, সংহতি, স্বাধীনতা, সাম্প্রদায়িক সম্প্রীতি তো বিপন্ন হয়ে পড়বেই। কংগ্রেস সাম্প্রদায়িক দল, তা আমি বলছি না। কিন্তু আপনারা এই দলের দোদুল্যমান অবস্থাটা একটু বিবেচনা করে দেখুন, একাধারে রাম মন্দিরের দ্বার খুলে দেওয়া হ'ল, আবার একাধারে মুসলিম মহিলাদের অধিকার কেড়ে নেবার জন্য বিল আনা হ'ল। অর্থাৎ সারা ভারতবর্ষের হিন্দু এবং মুসলমান মৌলবাদীদের কাছে যদি ভারতবর্ষের বৃহত্তম রাজনৈতিক দল আত্ম-সমর্পণ করে তাহলে তো ভারতবর্ষের ঐক্য সংহতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতি বিপন্ন হতে বাধ্য। একদিকে মাচান-বাবার কাছে গিয়ে তার পা মাথায় নিয়ে নির্বাচন জিততে চাইছেন, অপরদিকে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলব! রাজস্থানে কংগ্রেসী নেতা সতী মায়ের মাহাত্ম্য প্রচার করলেন। এই সমস্ত কাজের মধ্যে দিয়ে কখনই সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষিত হয় না। আপনারা ভারতবর্ষের বৃহত্তম রাজনৈতিক দল, আপনাদের দায়িত্ব সব চেয়ে বেশী। রাজ্যে আমাদের দায়িত্ব, কিন্তু সর্বভারতীয় ক্ষেত্রে আপনাদের দায়িত্ব বেশী। সারা ভারতবর্ষে বি. জে. পি.-কে প্রতিহত করার দায়িত্ব আপনাদেরই সবচেয়ে বেশী পালন করতে হবে। গোটা ভারতবর্ষে অন্ততঃ কংগ্রেস যদি সেই জায়গায় দাঁড়াতে পারে তাহলে আমাদেরও সুবিধা হয় – ভারতবর্ষের ঐক্য, সংহতি রক্ষা করার জন্য আমরা যা ভাবছি সেই ভাবনাকে একটা জায়গায় নিয়ে গিয়ে পৌছতে আমাদের সুবিধা হবে। আমাদের কংগ্রেস-এর বিরুদ্ধে কোন অভিযোগ নেই। আমাদের কথা নয়, আমি কংগ্রেসের পুরোন নেতাদের কথা এখানে উল্লেখ করতে চাই। জয়নাল সাহেব বললেন, কংগ্রেস জাতীয় প্রতিষ্ঠান। এই প্রসঙ্গে আমি তাঁকে মৌলানা আবুল কালাম আজাদের একটা লেখা পড়ে শোনাচ্ছি। আজাদ লিখেছেন, "কংগ্রেস জাতীয় প্রতিষ্ঠান হয়ে উঠেছিল এবং বিভিন্ন সম্প্রদায়ের মানুষকে নেতৃত্বে আসার সুযোগ দিয়েছিল। এইভাবে বোম্বাইতে শ্রীযুক্ত নরিমান হয়ে ওঠেন স্থানীয় কংগ্রেসের সর্বমান্য নেতা। যখন প্রাদেশিক সরকার গঠনের প্রশ্ন উঠল, তখন এটাই সাধারণের প্রত্যাশা ছিল যে, মর্য্যাদা আর কৃতিত্বের কথা বিবেচনা করে শ্রীযুক্ত নরিমানকেই সরকারের নেতা হতে বলা হবে। অবশ্য এর মানে দাঁড়াত যে, কংগ্রেস পরিষদীয় দলের গরিষ্ঠ অংশ যেখানে হিন্দু, সেক্ষেত্রে মুখ্যমন্ত্রী হতেন একজন পার্শী। সর্দার প্যাটেল এবং তাঁর সহযোগীরা এরকম একটা অবস্থা মানতে পারলেন না, তাঁরা মনে করলেন যে, এই সম্মান থেকে কংগ্রেসের হিন্দু সমর্থকদের বঞ্চিত করাটা অনুচিত হবে। সেই অনুযায়ী, তাঁরা শ্রীযুক্ত বি. জি. খেরকে সামনে এনে তাঁকে বোম্বাইয়ের কংগ্রেস পরিষদীয় দলের নেতা নির্বাচিত করলেন।"

[7.50 to 7.56 p.m.]

এইসব দোদুল্যমানতা কংগ্রেস বিভিন্ন সময় দেখিয়েছে। বিহারেও প্রায় একই ধরণের ব্যাপার ঘটে। যে সময়ে নির্বাচন হয়, তখন ঐ প্রদেশের সর্বোচ্চ নেতা ছিলেন ডাঃ সৈয়দ মাহমুদ। নিখিল ভারত কংগ্রেস কমিটিরও তিনি ছিলেন সাধারণ সম্পাদক, সুতরাং প্রদেশের ভেতরে এবং বাইরে তাঁর একটা বিশেষ মর্যাদা ছিল। কংগ্রেস নিরঙ্কুশ গরিষ্ঠতা পাওয়ার পর ধরেই নেওয়া হয় যে, ডাঃ সৈয়দ মাহমুদ নেতা নির্বাচিত হবেন এবং প্রাদেশিক স্বায়ত্ব শাসনের আমলে তিনিই হবেন বিহারের প্রথম মুখ্যমন্ত্রী। তার বদলে কেন্দ্রীয় আইন সভার দুই সদস্য শ্রী কৃষ্ণ সিংহ আর অনুগ্রহনারায়ণ সিংহকে বিহারে ফিরিয়ে এনে তাঁদের মুখ্যমন্ত্রীত্বের জন্য তালিম দেওয়া হতে লাগল। সেই সময় এ দুটি দৃষ্টান্ত তিক্ততা সৃষ্টি করেছিল। এটা আমার বই নয়, মৌলানা আবুল কালাম আজাদের। কংগ্রেস চিরকাল বিভিন্ন সময়ে সাম্প্রদায়িকতার ব্যাপারে দোদুল্যমানতা দেখিয়েছেন। এই দোদুল্যমানতা দেখাবার ফলেই স্বাধীনতার ৪৩ বছর পরেও ভারতবর্ষের বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ হচ্ছে, বিচ্ছিন্নতাবাদ এখনও মাথা

চাড়া দিচ্ছে। এই উদাহরণ পশ্চিমবাংলার ক্ষেত্রেও আছে। সেইজন্য আমি দয়া করে অনুরোধ করবো, জয়নাল সাহেব এবং সত্য বাপুলী মহাশয়কে – আপনারা সমর্থন করার জন্য এই কথাগুলি বললেন, কিন্তু এই রাজ্যের এম. এল. এ. হয়ে আপনারা একটু ভাবুন, কারা প্রথম বি. জে. পি.-র মতন সমর্থন করে বক্তব্য রাখতে উঠেছিলেন? বউবাজারে একটা মন্দিরকে কেন্দ্র করে কিভাবে আপনারা কাগজে হৈচৈ করেছিলেন। আজকে দেশে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে গেলে এইসব করলে দেশের মধ্যে ঐক্য, দেশের সংহতি বিপন্ন হয়। একটা মন্দিরকে কেন্দ্র করে – আপনারাই বলুন – সারা পশ্চিমবাংলায় কোথাও কিছু হল না, কিন্তু বড়বাজার অঞ্চলে আপনাদের কংগ্রেসী নেতাদের নেতৃত্বে ধর্মঘট হয়ে গেল। আমি নাম বলে দিতে পারি, সতী মার মন্দিরে পূজা করার জন্য আপনাদের একজন এম. এল. এ. গিয়েছিল। সব শেষে আর একটা কথা বলি, সেদিনে একটা মিটিং-এ গিয়েছিলাম। সেই মিটিং-এ বি. জে. পি. ছিল, কংগ্রেস ছিল আর আমরাও ছিলাম। আপনাদের কংগ্রেসের একজন কাউন্সিলর শ্রী রাম বলে বক্তৃতা শুরু করলেন আর শ্রী রাম বলে তাঁর বক্তৃতা শেষ করলেন। বুঝুন। রাম সেজে ভোট চাইলে সেই ভোট কিন্তু বি. জে. পি.-র পক্ষেই যায়। মাননীয় স্পীকার স্যার, আমি বেশিক্ষণ বলতে চাই না যেহেতু সকলপক্ষই এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আমি বিভিন্ন সময়ে দোদুল্যমানতার কথা বলবো। এই দোদুল্যমানতার ফলেই প্রত্যেকটি জায়গায় অবস্থা খারাপ হয়েছে, আপনি ইতিহাস দেখুন। অর্থনৈতিক নীতির ক্ষেত্রে আপনি দেখবেন, এবারে বি. জে. পি.-র ম্যানিফেস্টোতে যে সমস্ত অর্থনীতির কথা বলা আছে, খোলা বাজারের অর্থনীতির কথা, আমদানী নীতি করার ক্ষেত্রে যে সমস্ত কথা বলেছেন তার সমস্তটাই কংগ্রেসের অর্থমন্ত্রী বর্তমানে সেইকথাই বলেছেন। আমি তাই বিনীতভাবে বলছি, একই অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে কংগ্রেস – বি. জে. পি. থাকবেন আর সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলবেন? এটা আপনাদের ভাবা উচিত। এতে করে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় থাকে না। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করার আবেদন জানিয়ে এবং যে এ্যামেণ্ডমেন্টগুলি আছে সেই এ্যামেণ্ডমেন্টগুলি প্রত্যাহারের কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Debaprasad Sarkar that (ইন প্যারা থ্রি লাইনস ১–৩ ফর দি ওয়ার্ডস বিগিনিং উইথ "মাঝে মধ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি" এ্যাণ্ড এনডিং উইথ "বিচ্ছিন্নতাবাদী হাঙ্গামা থেকে মুক্ত" দি ফলোয়িং ওয়ার্ডস বি সাবসটিটিউটেড।

Sir, I beg to move that, "পঞ্চাশ ও ষাটের দশকে বামপন্থীরা সংসদীয় রাজনীতিতে ক্ষুদ্রতর শক্তির অধিকারী হওয়া সত্ত্বেও বাম ও গণতান্ত্রিক ঐতিহ্যের জন্য যেখানে এই রাজ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা উঁচু করতে পারে নি সেখানে বিগত প্রায় দেড় দশক যাবৎ এই রাজ্যে সংসদীয় রাজনীতিতে বামফ্রন্ট একটানা সংখ্যাগরিষ্ট শক্তি নিয়ে সরকারী ক্ষমতায় অধিষ্ঠিত থাকা সত্ত্বেও এই শক্তি মাথা তোলার সুযোগ পেল কি করে সে সম্পর্কে বিচার বিবেচনা করার গুরুত্ব রয়েছে।" was then put and lost.

The motion of Shri Lakshmi Kanta Dey that, "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, স্বাধীনতার ৪৩ বৎসর অতিক্রান্ত হওয়ার পরেও দেশের বুকে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি প্রচণ্ডভাবে মাথাচাড়া দিয়ে উঠেছে। ধর্মকে রাজনীতির সাথে যুক্ত করার অশুভ প্রয়াস দেশের ঐক্য ও সংহতিকে বিনষ্ট করতে চাইছে। দেশ এই প্রশ্নে এক গুরুতর বিপদের সম্মুখীন।

এই সভা আরও উদ্বেগবোধ করছে এই কারণে যে, বাবরি মসজিদ ও রামজন্মভূমির বিষয় নিয়ে যে ধর্মীয় উন্মাদনা ও বিতর্কের সৃষ্টি করা হচ্ছে, তার সমাধানে বর্তমান কেন্দ্রীয় সরকার কোন নীতিনিষ্ঠ উদ্যোগ বা ভূমিকা নিচ্ছেন না। বরং এক অবাঞ্ছিত আপোষের পথ খোলা রাখছেন। যার

ফলশ্রুতি হিসাবে সাম্প্রদায়িক ও বিভেদকামী শক্তি দারুণভাবে উৎসাহিত হচ্ছে এবং দ্রুত মাথাচাড়া দিচ্ছে।

এই সভা এইসঙ্গে লক্ষ্য করছে যে মাঝেমধ্যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তি পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে সক্রিয় হতে চাইলেও তা মাথাচাড়া দিয়ে উঠতে পরেনি। একমাত্র পশ্চিমবঙ্গই যে কোন সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী হাঙ্গামা থেকে মুক্ত ;

সুতরাং এই সভা সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদী শক্তিকে প্রতিহত ও বিচ্ছিন্ন করার জন্য দেশের প্রকৃত গণতান্ত্রিক ও ধর্মনিরপেক্ষ মানুষকে ঐক্যবদ্ধ হওয়ার আহ্বান জানাচ্ছে।

সেই সঙ্গে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে —

(১) রাজনীতি থেকে ধর্মকে সম্পূর্ণ পৃথক করতে ও সরকারী কাজের সাথে ধর্মকে যাতে যুক্ত করা না যায় তার জন্য কার্যকরী পদক্ষেপ গ্রহণ করতে হবে; এবং

(২) কঠোর হস্তে সমস্ত বিভেদকামী ও সাম্প্রদায়িক শক্তিকে দমন করতে হবে।" was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7-56 P.M. till 1 P.M. on Thursday, the 1st August, 1991.

# Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

Vol : 98, No. II; Ninety Eighth Session

( July-September, 1991 )

The 26th, 27th, 29th, 30th and the 31st July, 1991